কবুল করবার সময় বিভূতি একটু সতর্ক থাকে। কড়ে খাঁর মাত্রাজ্ঞান নেই। মুর্গী চোর বা খুনের আসামী দু'জনকেই কড়ে খাঁ সমানভাবে পিটিয়ে ঠাণ্ডা করে। তার কারণ, কার কি অপরাধ সে খোঁজ সে রাখে না।

বিভূতি ডাকলো, কড়ে খাঁ।

কবুল করাতে হবে।

আসামী একটা ঢ্যাঙা গোছের দোসাদ ছোঁড়া। রূপোর হুঁকো চুরি করেছে। দোষ স্বীকার করছে না, চোরাই মালের হদিসও দিচ্ছে না।

দোসাদ ছোঁড়াটাকে পা থেকে মাথা পর্যন্ত একবার কড়ে খাঁ তার ঘোলাটে চোখের দৃষ্টি বুলিয়ে দেখে নিল। ছোঁড়াটা খুব রোগা, তবে হাড়গুলো মজবুত। খালি গা, বড় বড় চুল, গলায় একটা কুঁচের মালা। একটা নোংরা গামছা কোমরে জড়ানো, ট্যাকে একটা খৈনির ডিবে।

কবুল করাবার আগে কড়ে খাঁ কতগুলি প্রক্রিয়া পালন করতো, রাগের গ্যাস চড়িয়ে নেবার জন্য। ছোঁড়াটার দিকে কিছুক্ষণ তাকিয়ে থেকে কড়ে খাঁ দাঁতে দাঁত চেপে বললো, হুঁ, বুঝেছি এ শালা দেখছি একটা সাপ, বিলকুল সাপ।

সপাং—কোমরের ওপর পড়লো কড়ে খাঁর সিঙ্গাপুরী বেতের বাড়ি। কোথায় গেল বৃদ্ধ আকবর খাঁর সেই প্রশান্ত সৌম্য হাজী সাহেবের মূর্তি। একটা কেশরফোলা রুষ্ট সিংহ যেন শিকারের ওপর লাফিয়ে পড়েছে। যেন নিজেকে অনুপ্রাণিত করার জন্য কড়ে খাঁ মাঝে মাঝে হুংকার ছাড়ছে, মারো, শালা সাপকো মারো!

ছোঁড়াটা দোষ কবুল করে ফেলেছে, মাল কোথায় আছে তাও বলে দিয়েছে। কড়ে খাঁর বেতের বিদ্যুৎস্ফূর্তি শান্ত হয়ে এল।

আর একজন আসামী —বুধু ওঁরাও। বারান্দার মেঝের ওপর ঠকাস্ করে মাথাটা ঠুকে, বুকে হাত দিয়ে বললো, ভগবান জানে হুজুর, আমি ওদের শুয়োর চুরি করে খাই নাই।

বিভূতি ডাকলো, কড়ে খাঁ।

বুধু ওঁরাও আদুড় গা, সমস্ত শরীরে কালো কালো কুঁদো মাংসের চাপ। মাথার বাবরী চুলে একটা চিরুনি গোজা, হাতে কাঁসার থালা, ঝকঝকে সাদা দাঁত।

—এ শালা ভালুক, বিলকুল ভালুক। মারো শালা ভালুককো। কড়ে খাঁ বেত হাতে ঝাঁপিয়ে পড়লো বুধু ওঁরাওয়ের ওপর। দু'মিনিটেই স্পষ্ট কবুল আদায় হয়ে গেল।

বিকেলের দিকে থানার ফটকে শোনা গেল গোঁসাইয়ের মোটরের হর্ণ। চৌকীদারদের মধ্যে একটা ব্যস্ততার সাড়া পড়ে গেল। বিভূতি মুখে হাসি টেনে কিছুদূর এগিয়ে গোঁসাইকে অভ্যর্থনা করলো, আসুন, আজকাল যে এদিকে ভুলেও আসেন না। আশ্রিতজনকে এ উপেক্ষা কেন?

—বড় নাম খারাপ করছো বিভূতিবাবু। —গোঁসাই বিভূতির তোষামোদের কোনো প্রশ্রয় না দিয়েই বললো। বিভূতিকে নিরুত্তর দেখে নিজেই আবার প্রসঙ্গ টেনে চললো, —শুধু মুর্গীচোর ঠেঙিয়ে থানা চালানো যায় না। সেই গ্যাং কাল আবার আমার দু'গাড়ি গুড় লুঠ করেছে। চিত্রপুরের দারোগাগিরি চেয়ারে বসে হয় না। বাইরে বের হতে হয়।

গোঁসাইয়ের দৃষ্টি পড়লো কড়ে খাঁর দিকে। কড়ে খাঁ তার নিজেরই চোখ দুটো নামিয়ে নিল। এতক্ষণ সে শুধু দেখছিল. গোঁসাইকে, ক্রূর লুব্ধদৃষ্টি দিয়ে।

গোঁসাই বললো, কি বুড়ো, একটা আদাব বন্দেগী করাও ভুলে গেছ দেখছি।

কড়ে খাঁ ভ্যাবাচাকা খেয়ে জানাল, বন্দেগী হুজুর!

তারপর হুকুম হলো, বিভূতিবাবু, ওই চোট্টা দলটার উপদ্রবের একটা হেস্তনেস্ত করে ফেলো, এস-পি জিজ্ঞাসা করলে যাতে আমি জবাব দিতে পারি। আর—এই বুড়ো, তুমি এবার পেনসন নাও বাবা, শুধু বসে বসে লাঠিবাজি আর চলবে না।

ফটক পর্যন্ত এসে নমস্কার জানিয়ে বিভূতি গোঁসাইকে বিদায় দিল।

সন্ধ্যেয় থানাবাড়ি একটু নিঝুম হয়। বারান্দায় টিমটিম করে কেরোসিনের বাতি জ্বলে। বিভূতি একবার চারিদিক ঘুরে ফিরে তার দিনের প্রোগ্রাম শেষ করে।

কড়ে খাঁর নামাজ শেষ হয়। রুটি তৈরী করে। খাওয়া শেষ করে বারান্দায় একটা কম্বলের আসন পেতে বসে। চৌকীদারেরা উনুন জ্বেলে ভাত চড়ায়। গল্প আলাপ আরম্ভ হয়।

কড়ে খাঁ চোখ বুজে শোনে চিত্রপুরের দুরন্ত দুঃখের ইতিহাস। চৌকীদারেরা মন খুলে সব কথাই আলোচনা করে। —সবই তো জানি। গুড় লুঠ করেছে কারা, তাও জানি। মুণ্ডাদের কাজ। কেন করবে না জমাদার সাহেব? বড়দিনের সময় একমাস ধরে ওরা শুধু জঙ্গল ঝালোয়া করেছে। টিকাইতজী যত অফিসারের ছেলে নিয়ে শিকার ফূর্তি করেছে। মজুরী এক সের ছাতুও পায়নি মুণ্ডারা।

ডোমন চৌকীদার বলে, দোসাদেরা সাতদিন ধরে টিকাইতজীর একটা জঙ্গল কেটেছে। ঘোড়ার মত খেটেছে বেচারারা। এক পয়সা নগদ মজুরী পায়নি। সব কবলায় সুদ বাবদ কাটিয়ে দিয়েছে।

ইয়া আল্লাহ্—একটা হাই তুলে নিয়ে কড়ে খাঁ যেন ধমক দিল—আরে ছাড় ওসব কথা। একদিন এর বিচার হয়ে যাবে।

নানু চৌকীদার বললেন, তুমিও আজব মানুষ জমাদার সাহেব। বুড়ো হয়েছ, আর কেন? এবার পেনসন নিয়ে বাড়ি যাও। এখন আর কি? তোমার তো শুধু মাটি নেওয়া বাকী আছে। তা নয়, এখানে বসে আসামী নিয়ে শুধু মারধর আর কাটাকাটি!

কড়ে খাঁ রেগে উঠল. উল্লু নেহি তো। আমি বুড়ো. আর এইসব জোয়ানদের চেহারা দেখ! কাউয়াভি দেখে ভয় পায় না।

কড়ে খাঁর উষ্মায় চৌকীদারদের মধ্যে হাসির সোর পড়ে গেল। ডোমন বলে—ছোট জমাদারের মেজাজ এই রকম, পেনসনের কথা বললেই বিগড়ে ওঠে।

লণ্ঠন নিয়ে বিভূতি একবার হাজত ঘরটা ঘুরে যায়। এর পর ঘরে ফিরে তাকে আরও একটা পরীক্ষা পার হতে হয়। এ পরীক্ষায় একমাত্র গতি মায়া।

মায়া বিছানা ছেড়ে উঠতে চায় না, যাও আসামীদের ওপর অত দয়াধর্ম যদি দেখাতে হয় তবে যাও তোমার সাকরেদ কড়ে খাঁর কাছে। ওই মাঝরাত্তিরে উঠে খিচুড়ি রেঁধে দেবে।

এসব অভিযোগের উত্তরে বিভূতির মুখে এ সময় নিছক সকরুণ অনুনয়ের ভাষা ছাড়া আর কিছু বার হয় না। একটানা মিনতির পালা চলে—দাও, দাও লক্ষ্মীটি। সেই কাল বিকেলে সদরে পৌঁছে তবে ব্যাটারা খেতে পাবে। শুধু চালেডালে একটু ফুটিয়ে দাও। তা হলেই হবে।

শেষপর্যন্ত কিন্তু মায়াকে উঠতেই হয়, রাতদুপুরে হাঁড়ি ঠেলে খিচুড়িও রাঁধতে হয়।

চিত্রপুর থানার এই একটি চিত্র। আজ ছ'বছর ধরে চিত্রপুরের দারোগাপদে সমাসীন বিভূতি এই অভিনয়ে অভ্যস্ত হয়েছে। ক্লান্তি তেমন হয়নি, তার চেয়ে গ্লানি বেশি। বদলি হতে ইচ্ছে করে, এখনি পেনসনের সম্ভাবনা থাকলে আরও ভাল হত। কিন্তু ছোট জমাদার কড়ে খাঁ—নিত্যদিনের এই সংহারধর্ম যেন তার সত্তার সঙ্গে মিশে গেছে। বয়সে বুড়ো হয়েও লোকটা এখনও একটুও কাবু হয়নি। পেনসন নেবার কথাও বোধহয় সে ভুলে গেছে।

মায়া সকালে উঠে জানালা খুলেই কৌতুহলী চোখ দুটোকে আরও বড় বড় করে তাকিয়ে রইল। বন্দুক কাঁধে ছোট দারোগা ফিরছে, সঙ্গে গোটাকয়েক চৌকীদার আর সেপাই। সঙ্গে আসামীও আছে—একটি যুবতী মেয়ে, ছেঁড়া খাটো কাপড়ে শরীর ঢাকা, গলায় একটি গিলে আর ভেলার মালা। আরও আছে, বছর আটেকের একটা ছেলে ও গোটা দশেক গাঁজার চারা আর মদ চোলাইয়ের হাঁড়ি। মায়া নিবিষ্ট দৃষ্টি দিয়ে আর একবার মেয়েটাকে দেখে নিয়ে স্টোভ ধরাতে চলে গেল।

চা খেয়ে ইউনিফর্ম চড়িয়ে বিভূতি বাইরে যাবার উদ্যোগ করতেই মায়া বললো, শোন, আজ যে আসামী এসেছে, তাকে কিন্তু মারধর করতে পারবে না, সাবধান!

বিভূতি—সকালবেলা আবার কি আরম্ভ করলে? আজ একটা গ্যাংয়ের আসামীরা এসেছে, লাই দিলে কেস ফেঁসে যাবে। আমার চাকরির দফা সেরে দেবে গোঁসাই।

মায়া—আমি দিব্যি দিলাম, আসামীর গায়ে হাত তুলো না, আসমী পোয়াতি মানুষ।

বিভূতি দরজার বাইরে পা বাড়াতেই মায়া আবার কি যেন বলে। বিভূতি মুখ ঘুরিয়ে তর্জন করে উঠলো, চুপ রও, ডোন্ট...

উর্দি গায়ে চড়ালেই বিভূতির মুখে ইংরাজী ফুটে ওঠে।

মায়া ব্যর্থ রোষে লাল মুখে একবার শুধু বলে, আচ্ছা।

তারপর নিষ্ফল অভিমানে বিছানায় গিয়ে লুটিয়ে পড়ে মায়া। সশব্দে বন্ধ করে দেয় জানালাটা, থানার বারান্দাটা যেন চোখে না পড়ে। পেয়ালার চা কিছুক্ষণ বাষ্প ছেড়ে ঠাণ্ডা হয়ে যায়।

মাঝরাত্রে। খুব বড় একটা বর্ষণ হয়ে সবেমাত্র থেমেছে। দামোদরে জেগে উঠেছে সুস্বন কলরোল। শত শত ঝরনা জঙ্গলের ভেতর হঠাৎ মুখর হয়ে উঠেছে।

থানার ফটক ডিঙিয়ে একটা লোক চিৎকার করে দৌড়ে এল। বিভূতি, কড়ে খাঁ, ছোট দারোগা আর চৌকিদারেরা ঘুম ছেড়ে বারান্দায় এসে জমা হলো।

হন্তদন্ত হয়ে বিভূতি ঘরে এসে ঢুকল একবার। মায়ার ত্রস্ত মুখের দিকে তাকিয়ে বললো, আমার বেল্ট আর রিভলভারটা দাও শিগগির। তুমি দরজা বন্ধ করে রাতটুকু জেগেই কাটিয়ে দাও। আমি আসছি।

অন্ধকারে থানার পুলিসদল এগিয়ে চললো চিত্রপুরের গঞ্জের দিকে। টিকাইত গোঁসাইয়ের বাড়ির কাছে এসে তারা থামল।

কিছুক্ষণ পরে বাড়ির ভেতর থেকে বিভূতি আর ছোট দারোগা ফিরে এল। সঙ্গে আসামী, চিত্রপুরের বিধাতা ধনঞ্জয় গোঁসাই।

গোঁসাই একবার বললো, 'বুঝে কাজ করছো তো বিভূতিবাবু?'

বিভূতির কণ্ঠস্বরে ধ্বনিত হলো ছোট্ট একটি শব্দ, 'ইয়েস্!' সে আজ যেন সমস্ত মন-প্রাণ দিয়ে

অনুভব করছে, সতিাই সে দারোগা।

গোঁসাই তার কেরানীবাবুকে ডেকে বললেন, সব দেখলে তো? গাড়ি বের করো। ভোরেই সদরে চলে যাও। আমি চললাম বিভূতিবাবুর অতিথি হয়ে। গোঁসাইজীর ঠোঁটে বিদ্রূপের বাঁকা হাসি ফুটে উঠলো।

ভোর হয়েছে, থানার ফটকের বাইরে কাতারে কাতারে লোক দাঁড়িয়ে গেছে। খুনের আসামী টিকাইত ধনঞ্জয় গোঁসাই বসে আছে বিভূতির সামনে টুলের ওপর। বিভূতির ফার্স্ট ইনফরমেশন রিপোর্ট লেখা হয়ে গেছে। ছোট হিস্যার গোঁসাই যেমন গরীব, তার বউ তেমনি সুন্দরী। তাকে খুন করেছে ধনঞ্জয়। লাশ গুম করা হয়েছে, এখনও পাত্তা হয়নি।

বিভূতি কলম ধরলো গোঁসাইয়ের স্টেটমেন্ট লিখতে। কড়ে খাঁ এরই মধ্যে দু'বার নমাজ সেরেছে। তার বহুদিনের বন্ধু পুরানো টুলটার ওপরে গিয়ে বসলো দূর বারান্দার কোণে। কড়ে খাঁ আজ ঝিমুতে পারছে না। মোটা সিঙ্গাপুরী বেতের লাঠিটা হাতের গোড়ায় টেনে রেখে আকাশের দিকে ঘোলাটে চোখের স্থিরদৃষ্টি তুলে বসে আছে। বহু প্রতীক্ষার, বহু কামনার এক দূর স্বপ্নছবি আজ মূর্ত হয়ে উঠেছে সম্মুখে।

গোঁসাই বলে, স্টেটমেন্ট আমি যা দেব, তাই লিখবে তো বিভূতিবাবু?

বিভূতি—গো অন।

গোঁসাই—ছোট হিস্যার গোঁসাইয়ের বউকে খুন করেছে দারোগা বিভূতি বোস, লাশ গুম করেছে দারোগা বিভূতি বোস...।

গলার স্বর নামিয়ে গোঁসাই বলে, যা বলছি বিভূতিবাবু, সবই বর্ণে বর্ণে সত্য প্রমাণিত হয়ে যাবে। তুমি এ-কথা অবিশ্বাস কর?

নির্বোধ বিস্ময়ে বিভূতি গোঁসাইয়ের দিকে তাকালো। গোঁসাইয়ের বিদ্রূপের হাসির জ্বালায় ধীরে ধীরে বিভূতির চোখ দুটো কুঁচকে ছোট হয়ে এল ভীরুতার প্রতিবিম্বের মত।

গোঁসাই বলে, শোন বিভূতিবাবু, সোজা কথা, সোজা রাস্তা। নগদ নগদ দিয়ে দিচ্ছি, দু'হাত ভরে দিচ্ছি। রাজি হও তো বল, নইলে কেরানীবাবু চললো সদরে। তোমার আমার লড়াইয়ে কে জিতবে, এ-বিষয়ে কি তোমার কোনো ধারণা নেই?

বিভূতি মুখ নামালো, কলমও নামিয়ে রাখলো। গোঁসাই উৎসাহ দিয়ে বলে, ব্যস্ এবার কাউকে ডাকো। কেরানীবাবুকে খবর দিক যে সদরে যেতে হবে না। একটু তাড়াতাড়ি কাউকে পাঠাও, নইলে ওদের গাড়ি বেরিয়ে যাবে।

অনেকক্ষণ পার হয়েছে। বুড়ো কড়ে খাঁর গায়ে যেন জ্বরের জ্বালা ধরেছে। দারোগাবাবু করছে কি এতক্ষণ ধরে? কি এত কলমবাজি? সত্যিই সে বুড়ো হয়নি। তার স্থবির শরীরের শিরা উপশিরায় এতদিন ধরে সে লালন করে এসেছে ঐ প্রখর সংহারতৃষ্ণাকে; এই পরম লগ্নে আজ তার মহানির্বাণ হবে।

বিভূতি ডাকে, কড়ে খাঁ!

এই সেই আহ্বান, যার জন্যে কড়ে খাঁর যৌবনের ধার ছুরির মত ঐ জীর্ণ খাপে এতদিন অটুট হয়ে আছে। সমস্ত চিত্রপুরের রক্তাক্ত বেদনার রূপ তারই ক্রূরতার ভেতর এই দীর্ঘ দিন ধরে

প্রতিমূর্ত হয়ে এসেছে। তারই পরিসমাপ্তি আসন্ন। কবুল করাবার আনন্দের আস্বাদ আজ চরম হয়ে উঠবে।

সিঙ্গাপুরী বেতের লাঠি হাতে তুলে এগিয়ে এল কড়ে খাঁ।

বিভূতি একটা চিঠি তুলে নিয়ে বলে, কড়ে খাঁ, একটু তাড়াতাড়ি দৌড়ে যাও। গোঁসাইজীর কেরানীবাবুর হাতে দিও।

কাঁপতে কাঁপতে চিঠিটা নিয়ে কড়ে খাঁ নেমে এল বারান্দা থেকে। একটা চৌকীদারের ওপর এই কাজের ভার চাপিয়ে দিয়ে কড়ে খাঁ বারান্দার কোণে টুলের ওপর এসে বসে পড়লো।

অলস অবসন্ন কড়ে খাঁ স্থির হয়ে বারান্দার কোণে বসে আছে। বাদামী দাড়ির গুচ্ছ ফুর ফুর বাতাসে উড়ছে। পাকা ভুরু দুটো ঝুলে পড়েছে চোখের কোটরের ওপর।

বিভূতি একবার উঠে দাঁড়ালো। চোখ দুটো বাষ্পায়িত আকাশের মত ম্লান। বিভূতির মনে হলো, কড়ে খাঁ এইবার সত্যিই পেনসন নেবে। ও শরীরে আর শক্তি সামর্থ্যের কোনো নিশানা নেই। জরাগ্রস্ত, লোলচর্ম বিগলিত পেশী এক অশীতিপর বৃদ্ধের শব কুঁকড়ে পড়ে আছে বারান্দার কোণে।

# রাতের পাখি

বাগানের পাঁচিলের গা-ঘেঁষে দাঁড়িয়ে আছে একটা নিমগাছ। এরকম চেহারার নিমগাছ এ পৃথিবীতে অনেক আছে। জঙ্গলে আছে, জাঙ্গালে আছে, সড়কের এপাশে আর ওপাশেও আছে। ওই যে ফল্গুর ওপারে, অনেক দূরে, একটা টিলার মাথার উপরে সেকেলে একটা কেল্লাবাড়ির ধ্বংস ইঁট-পাথরের হাড়গোড় ছড়িয়ে পড়ে রয়েছে, সেখানেও ঠিক এমনই চেহারার নিমের একটা জঙ্গল অনেক ছায়া নিয়ে দাঁড়িয়ে আছে। এই নিমের দিকে আশ্চর্য হয়ে তাকাবার কিছু নেই। তাকিয়েও আশ্চর্য হবার কিছু নেই। গয়ার অক্ষয়বাবু কিন্তু তাঁর বাগানে এ-হেন একটা নিতান্ত সাধারণ ও সামান্য চেহারার নিমেরই দিকে অনেকক্ষণ ধরে তাকিয়ে আছেন।

কচি নয়, বুড়ো নয়; একটা মাঝারি আকারের নিমগাছ। অক্ষয়বাবু এখন একেবারে ঠিক-ঠিক হিসেব করে বলে দিতে পারবেন, যদি আজকের এই ফাল্গুন মাসটাকেও হিসেবের মধ্যে ধরা হয়, তবে এই নিমের বয়স হলো আট বছর এক মাস।

গত এক বছরের মধ্যে একটা দিনও অক্ষয়বাবু তাঁর বাড়ির পিছনের এই বাগানে সকাল দুপুর বা বিকেলের কোন ক্ষণেও বেড়াতে আসেননি। মাত্র এক বিঘে জমি নিয়ে সবজি ও ফুলের একটা বাগান। মস্ত বড় চেহারার একটা কদম আছে, আর ছোট-ছোট চেহারার কয়েকটা আম লিচু পেয়ারা আর আলুবোখরা আছে। লোকের চোখে এমন কিছু বাহারে বাগান নয়; কিন্তু অক্ষয়বাবুর কাছে খুবই আদুরে বাগান। রিটায়ার করবার পর অক্ষয়বাবুর জীবনের অবসর নিতান্ত একটা আলস্য হয়ে নেতিয়ে পড়েনি। এই বাগানই তাঁর শ্রান্ত জীবনের অচঞ্চল অবসরের প্রাণটাকে নতুন একটা আগ্রহ আর ব্যস্ততা দিয়ে একটু চঞ্চল করে রেখেছে। সন্ধ্যাবেলা দেখে গেলেন, গোলাপের কুঁড়ি সামান্য একটু ফুল্ল হয়েছে, পাপড়ির মুখটা সামান্য একটু খুলেছে। সকাল হতেই সব কাজের আগে একবার বাগানে এসে দেখে যান, কুঁড়িটা ফুটলো কিনা। যদি দেখা যায়, ফুটেছে

কুঁড়ি, বেশ উৎফুল্ল হয়ে হাসছে সেই গাজিপুরী গোলাপ, তবে আবার অন্য সব কাজের আগে একবার ঘরের দিকে ফিরে আসবেন, আর ঘরের ভিতরের দিকে তাকিয়ে বলে উঠবেন—গাজিপুরী গোলাপ এবার ফুটতে শুরু করেছে, সুচারু।

রেলওয়ের সার্ভিসে ছিলেন অক্ষয় মিত্র, পুরো চল্লিশটি বছর। সে জীবন ছিল নিরন্তর দৌড়াদৌড়ির জীবন। মাসের পনরটা দিন ট্রেনেই কেটেছে। সঙ্গে কাগজপত্রের ফাইলের বোঝা আর সঙ্গী একজন চাপরাশি। এক স্টেশনে ট্রেনে উঠেছেন, অন্য স্টেশনে নেমে বুকিং অফিসের খাতার যত হিসাবের কিলবিলে অঙ্কের যোগ-বিয়োগের পরীক্ষা করেছেন। না, এখন আর হিসেবও নয়, অঙ্কও নয়, আর নিরন্তর ট্রেনযাত্রার ঝাঁকুনিও নয়। এখন তিনি নিজের ইচ্ছায় আস্তে আস্তে হাঁটেন; যখন খুশি তখন বাগানের ঘাসের উপর থমকে দাঁড়ান আর দেখতে থাকেন, ওই ছোট্ট কপি ক্ষেতের খাত দিয়ে কলকল করে জল গড়িয়ে যাচ্ছে। কুয়ো থেকে জল তুলছে আর ঢালছে বিশ্বেশ্বর, বিশুমালী।

কিন্তু কোনদিনও তিনি এই নিমের দিকে কখনও চোখ তুলে তাকিয়েছেন কিনা সন্দেহ। তাকিয়ে থাকলেও ঠিক এরকম দুটো অদ্ভুত স্নেহাক্ত বিস্ময়ের চোখ নিয়ে নিশ্চয় তাকাননি। বাগানের পাঁচিল-ঘেঁষা একটা নিমগাছ, এটা এই বাগানের চেহারার বাহার বাড়িয়ে তোলেনি। বাগানটার কাছেও এই নিমগাছটা নিশ্চয় একটা শোভাও নয়। তার চেয়ে অনেক বেশী শোভা ধরে ওই কদম, ভাদ্র মাসের বৃষ্টির জলের ছোঁয়া পেয়ে তখন নতুন কোরকে ছেয়ে যায় গাছটা।

এই এক বছরের মধ্যে একদিনের জন্যেও বাগানে আসেননি অক্ষয়বাবু; তার কারণ এই যে, এই একটা বছর তাঁর বুকের ভিতরে যেন শুধু শুকনো ধুলো উড়েছে; আর চোখের কাছে ভেসেছে ভয়ানক এক ছাই-ছাই শূন্যতা। অমল, অক্ষয়বাবুর একমাত্র ছেলে অমল আর নেই। প্রায় এক বছর হলো অমল একদিন অক্ষয়বাবুর এই বাড়ির সব আনন্দ মিথ্যে করে দিয়ে চলে গিয়েছে। অদ্ভুত একটা জ্বর, সে জ্বরের মতিগতির রহস্য কোন ডাক্তারই ধরতে পারলেন না। পুরো তিন দিন সেই জ্বরে বেহুঁশ হয়ে থাকবার পর শেষে মরেই গেল ছেলেটা। আটাশ বছর বয়সের ছেলে, এঞ্জিনীয়ার ছেলে, মাত্র দু'বছর আগে যে ছেলের বিয়েও হয়ে গিয়েছিল, যার বউ বাইশ বছর বয়সের একটা মেয়ে, সেই তপতীও এখন এই বাড়ির একটা ঘরের ভিতরে চুপ করে একটা চেয়ারের উপর বসে লেস বুনছে।

আজ যে আবার হঠাৎ, পুরো একটি বছর পরে বাগান দেখতে বের হয়েছেন অক্ষয়বাবু, তার কারণ এই নয় যে, তিনি নিজেই জোর করে নিজেকে বারান্দার চেয়ার থেকে তুলে ধরেছেন আর হাঁটিয়ে হাঁটিয়ে বাগানের ভিতরে নিয়ে এসেছেন। আজও তাঁর বুকের ভিতরে শুকনো ধুলো উড়ছিল, কিন্তু ওই তপতীর একটা কথা শুনেই যেন সেই ধূলো হঠাৎ একটু থিতিয়ে গেল। তপতী নিজেই এসে বলে গেল, বাবা, আপনি এরকম চুপ করে বসে থাকবেন কেন? অন্তত এই বাগানে একটু ঘুরে-ফিরে বেড়ালেও তো পারেন।

কথাটা সুচারুও শুনতে পায়। ঘরের ভিতর থেকে বের হয়ে এসে তপতীর মুখের দিকে কিছুক্ষণ তাকিয়ে থাকেন সুচারু। চিক্‌চিক্ করে সুচারুর দুই চোখ; যেন তাঁরও প্রাণের একটা দীর্ঘশ্বাসের একটা গুমোট আবার একটু ভেঙে গেল। তারই ছেলে অমল যে-মেয়ের জীবনটাকে একটা শূন্যতার মধ্যে বসিয়ে রেখে দিয়ে চলে গিয়েছে, সেই মেয়ে নিজেই উঠে এসেছে, আর এই

বাড়ির স্তব্ধ প্রাণটাকে বাগানের হাওয়াতে বেড়াতে যাবার জন্য অনুরোধ করছে।

তপতীর অনুরোধের কথাটা শুনে অক্ষয়বাবুর নিদারুণ বিষাদের ওই মুখেও যেন একটা সান্ত্বনার হাসি ফুটে ওঠে—হ্যাঁ, যাচ্ছি, তোমার লেস বুনতে বোধহয় আরও অনেক সুতো লাগবে।

তপতী—হ্যাঁ। যা ছিল সব ফুরিয়ে গিয়েছে।

অক্ষয়বাবু—রঙীন সুতো কিনে আনবো? খুব সুন্দর রেশমী সুতো?

তপতী—আনুন।

তখনই চাকর গোবিন্দকে ডাক দিয়ে আর টাকা দিয়ে বাজারে পাঠিয়ে দিলেন অক্ষয়বাবু—সবচেয়ে ভাল রেশমী সুতো, দাম যা-ই হোক না কেন, এখুনি কিনে নিয়ে এস।

তারপর উঠে এসে বাগানে বেড়াতে শুরু করেছেন। তারপর এই নিম গাছের দিকে তাকিয়েছেন। থমকে দাঁড়িয়েছেন। মনে পড়েছে অক্ষয়বাবুর, সে-বছর ছুটিতে রুড়কি থেকে এসে যখন একটা মাস বাড়িতে ছিল অমল, তখন একদিন হঠাৎ কোথা থেকে একটা নিমের চারা নিয়ে এসে নিজের হাতেই পাঁচিলের এইখানে পুঁতে দিয়েছিল। অক্ষয়বাবুও তখন এই বাগানের ঠিক এখানেই দাঁড়িয়ে ডালিমের গাছটাকে দেখছিলেন। আর, অমলকে দেখতে পেয়েই হেসে ফেলেছিলেন—ওটা কিসের চারা অমল?

—নিমের চারা।

—এত গাছ থাকতে নিম কেন?

—শুনেছি, নিমের হাওয়া খুব ভাল।

আজ অমল নেই; কিন্তু ওর পোঁতা ওই নিমগাছটা আছে, যে গাছটা কোনদিনও অক্ষয়বাবুর সামান্য একটু, শুধু একটু চোখ দিয়ে দেখা আদরও পায়নি, সেই গাছটা আজ যেন অক্ষয়বাবুর দুই চোখের সব আদর কেড়ে নেবার জন্যে আস্তে আস্তে মাথা দোলাচ্ছে।

নিমের গোড়াতে অনেক আগাছার ভিড়; তারই ভিতর থেকে মাথা তুলে বের হয়ে এসেছে তেলাকুচার লতা। নিমটার গা বেয়ে উঠে তেলাকুচার লতাগুলি নিমের পাতাভরা মাথাটাকে ছেয়ে ফেলেছে। ঝুলে ঝুলে হাসছে তেলাকুচার টুকটুকে লাল পাকা-ফলগুলো। দুটো টিয়ে পাখিও এসে নিমের ডালে বসেছে। পাকা তেলাকুচা খেয়ে খেয়ে টিয়ের খুশি-প্রাণের ডাকও বেজেই চলেছে। যে টিয়ের ডাকের শব্দ কোনওদিনও শুনতে ভাল লাগেনি; সে টিয়ের ডাক শুনতে আজ বেশ ভালই লাগে।

কিন্তু এই নিমের কথাটা তপতীর কাছে গল্প করে না বলাই ভাল। শুনলে তপতীর মন আবার নিঝুম হয়ে যাবে, মুখটা করুণ বিষাদে ভরে যাবে। দোতলার যে-ঘরটা তপতীর ঘর, তারই জানালার কত কাছে দাঁড়িয়ে আছে এই নিমগাছ। যদি ঝড়ের বাতাসে খুব বেশী জোর থাকে, আর এই নিমের মাথাটাকে একটু বেশি দুলিয়ে দেয়, তবে একটা ডালের পাতা যে সত্যিই তপতীর ঘরের জানালাটাকে ছুঁয়ে ফেলবে। তখন তো তপতীর ওই শান্ত চোখ দুটো আনমনা হয়ে এই নিমেরই দিকে তাকিয়ে থাকবে। চোখ দুটো ঝাপসা হয়েও যাবে। তপতীকে না বলাই ভাল যে, এই নিমের চারাটা একদিন অমল নিজের হাতেই পুঁতেছিল।

অমল মারা যাবার পর এই এক বছরের মধ্যে শুধু একবার, এই তিন মাস হলো, তপতী দুমকার বাড়িতে গিয়ে মাত্র দশটা দিন ছিল। কথা ছিল, সেখানে একটা মাস থাকবে তপতী। কিন্তু

তপতী যেন দুমকার বাড়ির ন'টা দিন কোনমতে সহ্য করেছে, তারপর একটা দিন শুধু ছটফট করেছে, তার পরের দিনেই আবার গয়াতে ফিরে এসেছে। তপতীকে গয়াতে পৌঁছে দিয়ে গিয়েছে তপতীর দাদা সত্যেন। সত্যেন দুঃখ করে বলেছে—অনেক করে বলেছি, কিন্তু তপতী আর থাকতে চাইলো না।

দুমকার বাড়ি, তপতীর দাদা সত্যেনের বাড়ি; সেখানে তপতীর বউদি আছেন, সত্যেনের তিনটে ছেলে-মেয়ে আছে, তিন বছর আগে একদিন যে-বাড়িতে ওই সত্যেনই তার বোন তপতীর বিয়েতে সম্প্রদানের মন্ত্র পড়েছে, সে-বাড়িতেও থাকতে শান্তি পেল না তপতী। ছুটে চলে এল গয়ার এই বাড়িতে, যে-বাড়িতে ওরই স্বামী অমলের যত স্মৃতির ছোঁয়া আজও লেগে রয়েছে।

এটা কল্পনাও করতে পারেননি অক্ষয়বাবু, সুচারুও পারেননি। তাঁদের শোকের বেদনার মধ্যেও যেন একটা অপরাধের লজ্জা কাঁটার মত বিঁধেছিল। অমল তো গেল, তপতীর ভাগ্যটাকেও তো শূন্য করে রেখে দিয়ে গেল। তপতীকে সান্ত্বনা দেবার ভাষাটাও যে কোন যুক্তি খুঁজে না পেয়ে এলোমেলো একটা অর্থহীন অনুনয়ের প্রলাপ হয়ে ওঠে।

সেই তপতী নিজেই শান্ত হয়েছে, আর এই বাড়ির বাপ-মার শোকার্ত প্রাণকেও যেন একটা সান্ত্বনা দিয়ে যেমন বিস্মিত তেমনই শান্ত করেও দিয়েছে।

দুমকা থেকে সত্যেনও কয়েকবার চিঠি লিখে অক্ষয়বাবুর সত্তর বছর বয়সের প্রাণে একটা নতুন সান্ত্বনা ছড়িয়ে দিয়েছে। —তপতী এখন আপনাদেরই মেয়ে। ওর তো নিজের বাবা-মা কেউই নেই। কাজেই, আপনাদের কাছে থাকতে পারলেই তপতী যে শান্ত হবে আর শান্তি পাবে, তাতে কোন সন্দেহ নেই।

সুচারুর কাছে কথাটা বলতে গিয়ে অক্ষয়বাবুর চোখ ছলছল করে উঠেছিল—ছেলে গেল, কিন্তু মেয়ে পেলে, সুচারু।

বাইরের লোক হঠাৎ এই বাড়িতে ঢুকে সোজা ভিতরের এই বারান্দায় এসে দাঁড়ালে দেখতে পাবে সত্যিই এক মেয়ে তার বাবার চেয়ারের কাছে একটা বেতের মোড়ার উপর চুপ করে বসে আছে আর লেস বুনছে। বিকেলবেলা যদি সোজা দোতলাতে গিয়ে একটা ঘরের ভিতরে কেউ উঁকি দেয়, তবে দেখতে পাবে, মেয়ে চুপ করে একটা গল্পের বই পড়ছে, আর মা তার মাথায় চিরুনি বুলিয়ে চুল বেঁধে দিচ্ছেন। তপতী এখন এই বাড়ির শান্তি ও সান্ত্বনা। আর তপতীর কাছে এই বাড়ি এখন অফুরান আদর আর যত্ন। তেইশ বছর বয়সের বিধবা তপতীর জীবন চিরকালের নীড় পেয়ে গিয়েছে।

অমল যে-ঘরে থাকতো, সে-ঘরে নয়, তপতী থাকে ঠিক তার পাশের ঘরে। অক্ষয়বাবুর ইচ্ছা, আর-একটু দূরের কোন ঘর হলে ভাল হতো। মনে আছে অক্ষয়বাবুর, এই সেদিনও এক সন্ধ্যাবেলায় অমলের এই দরজা-বন্ধ ঘরের কাছে চুপ করে দাঁড়িয়েছিল তপতী। অক্ষয়বাবুর বুকের ভিতরটা মোচড় দিয়ে ওঠে। এগিয়ে গিয়ে তপতীর মাথায় হাত বোলাতে থাকেন অক্ষয়বাবু। আর সুচারু এসেই তপতীকে হাত ধরে টেনে নিয়ে গেলেন—চল, এখন আমার কাছে বসে থাকবে, লক্ষ্মীটি।

অমলের বইগুলিকে আলমারিতে তুলে বন্ধ করে রাখা হয়েছে, যেন দেখতে না পায় তপতী। যে আলনাতে অমলের জামা-কাপড় থাকতো, সেটা এখন অন্য ঘরে। অমলকে মনে পড়িয়ে দেবে,

এরকমের যা-কিছু এখনও এ-বাড়িতে আছে, তার সবই আড়ালে সরিয়ে দিতে হয়েছে। কিন্তু সরিয়ে দেওয়া সম্ভব হয়নি অমলের ফটোটাকে, এটা তপতীর ঘরের দেয়ালে একটি সুস্থির স্মৃতির ছবি হয়ে রয়েই গিয়েছে। ওই ফোটোটাকে সরিয়ে দেবার কথা কখনও মনেও হয় না অক্ষয়বাবুর। ওটা তো থাকবেই। ওটাও না থাকলে আর কী নিয়ে থাকবে তপতী? ওই ফোটো তপতীর প্রাণের মধ্যে আছে বলেই তো তপতী এই বাড়িকে জীবনের চিরকালের ঠাঁই করে নিয়েছে। কিন্তু যেন আর কান্নাকাটি না করে তপতী; যেন হঠাৎ চোখ দুটোকে করুণ করে আকাশের দিকে তাকিয়ে তাকিয়ে একটা ঘণ্টা পার না করে দেয়। যেন হাতের লেস হঠাৎ ফেলে রেখে দুটো উদাস চোখ নিয়ে আর স্তব্ধ হয়ে বসে না থাকে।

তাই এই নিমগাছের কথাটা তপতীর মনে তোলবার দরকার নেই; উচিতও নয়। এখন বরং একবার...।

হ্যাঁ, মনে হয় আজ নিজেই একবার বাজার ঘুরে এলে ভাল হয়। সুচারুকে জিজ্ঞেস করলেই বলে দেবে, কী খেতে ভালবাসে তপতী। গয়ার বাজারে এখন কমলালেবু এসে গিয়েছে মনে হয়।

বাগান থেকে ফিরে এসে আর ঘরে ঢুকে সুচারুকে জিজ্ঞাসা করেন অক্ষয়বাবু—তপতী কি এবারও সারাটা শীতকাল খালি পায়েই থাকবে? তুমি তপতীকে একটু বুঝিয়ে বল। এখনই বল। আমি আজই বাজারে গিয়ে তপতীর জন্যে নতুন একজোড়া জুতো আনতে চাই।

সুচারু—তুমি আগে নিয়ে এসো তো; তারপর আমি মেয়েকে বুঝিয়ে রাজী করাবোই।

২

বাঃ কী চমৎকার পাতা ধরেছে! নিম গাছটার দিকে তাকিয়ে অক্ষয়বাবুর চোখের এত খুশি হবার কোন অর্থ হয় না। পৌষ-মাঘে সব নিমেরই পাতা ঝরে যায়, আর ফাল্গুন-চৈত্রে নতুন পাতায় ভরে যায়। ঘন সবুজ ফিকে সবুজ আর ঘষা তামার মত রঙের কচি পাতা। অক্ষয়বাবুর মনের মধ্যেই যে স্নেহের বিস্ময় আছে, সেটাই তাঁর চোখ দুটোকে আশ্চর্য করে দেয়, যখনই বাগানে বেড়াতে এসে এই নিমগাছের দিকে হঠাৎ একবার তাকান। অমলের সেই চেহারাটাও কত স্পষ্ট করে মনে পড়ে যায়। চোখে চশমা, গায়ে গেঞ্জি, হাতে ঘড়িটাও আছে; একটা শাবল দিয়ে মাটি খুঁড়ছে অমল। নিমের চারাটাকে পুঁতে দিয়েই মাটির উপর জল ছিটিয়ে দিল অমল।

মাসের পর মাস কেটে যায়; বাগানে বেড়াতে এসে অক্ষয়বাবুর চোখে এই নিমের এক-একটা অদ্ভুত কীর্তির কাণ্ডও চোখে পড়ে। এক জোড়া কালো বুলবুল এসে নিমের পাতার আড়ালে উসখুশ করে এক ডাল থেকে আর এক ডালে লাফিয়ে লাফিয়ে বসছে, ঘুরছে, আবার খামকা চমকেও উঠছে।

আজকাল মাঝে মাঝে তপতীকে সঙ্গে নিয়ে বাগানে বেড়াতে বের হন অক্ষয়বাবু। একদিন নিমগাছের একটা কাণ্ড দেখে হেসে ফেললেন, তপতীও হেসে ফেলে। কোথা থেকে একটা ঘুড়ি কেটে এসে এই নিমের মাথার উপর উড়ছে। ঘুড়ির সুতো নিমের পাতা আর ডালে জড়িয়ে গিয়েছে। একদল বাচ্চা ছেলে পাঁচিলের উপর উঠে আর পড়ি-মরি করে দৌড়ে দৌড়ে নিমগাছের দিকে এগিয়ে আসছে। কিন্তু বাচ্চার দল যেই না এসে গাছটাকে ছুঁয়েছে অমনি ঘুড়িটা যেন বাতাসে মাথা ঠুকে দিয়েই উপরে উঠে গেল, তারপর দুলতে দুলতে অনেক উঁচু মগডালের মাথার উপর পড়ে আটকে রয়ে গেল।

—ও বিশু। মালীকে ডাক দিয়ে কথা বলেন অক্ষয়বাবু—গাছটার গোড়াতে এত আগাছা কেন? ওগুলো উপড়ে ফেলে জায়গাটাকে একটু পরিষ্কার করে দাও।

নিমফুল ফোটে, মৌমাছি আসে, অলস ঘুঘু সারা দুপুর এই নিমগাছের ডালে ডালে আস্তে আস্তে হাঁটে আর নিমফলে ঠোকর দেয়। বিশুমালীকে জিজ্ঞাসা করেন অক্ষয়বাবু—আগেও কি এত মৌমাছি আসতো, বিশু?

—হ্যাঁ বাবু, বহুৎ পতঙ্গভি আতা হ্যায়।

অক্ষয়বাবু—কী পতঙ্গ; প্রজাপতি, ফড়িং, এইসব?

—হ্যাঁ বাবু।

কিন্তু তেলাকুচা লতা কোথায় গেল?

—ও তো বর্ষাতমে আওয়েগা।

বিশুমালীও একদিন একটা গল্প বলে অক্ষয়বাবুর চোখের বিস্ময় আরও নিবিড় করে দিল। একটা রাতের পাখি রোজই এই নিমগাছে এসে ঘুমোয়, আর ভোর হলেই চলে যায়।

কী পাখি? জিজ্ঞাসা করেন অক্ষয়বাবু।

নাম বলতে পারে না বিশু; কারণ বিশু সেই পাখিটাকে খুব স্পষ্ট করে আর ভাল করে কোনদিনও দেখতে পায়নি।

একদিন বিকালে যখন খুব জোরে একটা ঝড় দেখা দিল, তখন বাড়ির বারান্দাতে বসেই দেখতে পান অক্ষয়বাবু, নিমের ছোট্ট একটা কচি ডাল হঠাৎ ছিটকে গিয়ে একেবারে দোতলার ঘরের বন্ধ জানালার কাঁচের উপর গিয়ে আছড়ে পড়লো। জানলাটা খুলে যায়। আর দেখাও যায়, তপতী একেবারে স্থির হয়ে দাঁড়িয়ে আছে। তপতীর চোখ দুটোও এত আকুল হয়ে কে জানে কী দেখছে। ঝড়ের বাতাসে আলুথালু হয়ে উড়ছে তপতীর ভাঙা বেণীর চুল।

সুচারুকে ডাক দিয়ে কথা বলেন অক্ষয়বাবু। —মেয়ে যে এখনও বড় বেশি ভাবছে। কী ভাবে বলতে পার?

—যাকে না ভেবে থাকতে পারে না, তাকেই ভাবছে।

—আর কিছু ভাবছে না তো?

সুচারু—দুমকা থেকে সত্যেন বার বার চিঠি দিচ্ছে।

—কাকে চিঠি দিচ্ছে?

—তপতীকে, আর আমাকেও।

—কেন?

—এইবার কিছুদিনের জন্য, অন্তত এক মাসের জন্য তপতীকে ছেড়ে দেবার জন্য অনেক করে আমাকে লিখেছে সত্যেন।

—সত্যেন কেন এত অনুরোধ করে, বুঝি না।

—তোমারই বা এটা কী রকমের কথা হলো? অনুরোধ না করে কি পারে? মায়ার টান আছে বলেই করে। মুশকিল হলো, তপতী যেতে চায় না। আমি অনেক করে বলেছি, তবু রাজী হলো না।

—আমি বলি, এক মাস নয়, আট-দশ দিনের জন্য তপতী একবার দুমকা ঘুরে এলেই পারে।

—আমি তা-ও বলেছিলাম, কিন্তু তপতী রাজী নয়।

—কী বলে তপতী?

—তপতী বলে, যেতে যখন ইচ্ছেই করে না, তখন গিয়ে কাজ নেই। দাদা বরং একবার এসে আমাকে দেখে যাক।

অক্ষয়বাবু বলেন—আমিও তো তাই বলি।

তপতী যে এই বাড়ির আলো-ছায়ার সঙ্গে কীভাবে ওর মন-প্রাণ মিশিয়ে দিয়েছে, সেটা কোন দিন সত্যেনের চোখে পড়েনি বলেই সত্যেন বার বার চিঠি লিখে তপতীকে দুমকাতে নিয়ে যাবার অনুমতি পেতে চায়।

অক্ষয়বাবু আর সুচারু সাবধান হলে হবে কি? তপতী যখন-তখন অমলের ঘরের দরজায় তালা খুলে ঘরে ঢোকে, আর চুপ করে বসে থাকে। অমলের বইগুলির ধুলো ঝেড়ে দিয়ে আবার আলমারির ভিতরে সাজিয়ে রাখে। আর, অমলের টেবিলের দেরাজ নিজেরই একটা চাবি দিয়ে খুলে নিয়ে একগাদা চিঠি বের করে, অমলেরই কাছে লেখা তপতীর যত চিঠি। তিন-চারটে চিঠি পড়া হয়ে গেলেই আর শান্ত হয়ে থাকতে পারে না তপতী। টেবিলের উপর মাথাটাকে নামিয়ে দিয়ে ফুঁপিয়ে ওঠে, এই চিঠির সব আশা মিথ্যে করে তুমি চলে গেলে কেমন করে?

রাত যখন হয়, তখন নিজের ঘরে বসে বাক্সের ভিতর থেকে বের করা চিঠিগুলোকে পড়ে; তপতীর কাছে লেখা অমলের চিঠি পড়তে পড়তে তপতীর চোখে এখনও পুরনো অভিমান ছটফট করে, ভুরু কুঁচকে যায়। আবার হেসেও ফেলতে হয়। না বুঝে কী ছাই কত রাগের কথই না লিখেছে।

সত্যেনের চিঠি এলে খুশি হয় তপতী, কিন্তু চিঠি পড়লেই সেই খুশি মিথ্যে হয়ে যায়। সুচারুর কাছে নিজেই এসে বলে যায় তপতী, দাদা আমাকে ভয়ানক বিরক্ত করছে, মা। আমি কিন্তু দুমকা যাব না।

অক্ষয়বাবুও সত্যেনের চিঠি এলে অস্বস্তি বোধ করেন। সত্যেনের চিঠি যেন হাত বাড়িয়ে অক্ষয়বাবুর জীবনের শান্তিটাকে টানাটানি করতে চাইছে। তপতীর ভবিষ্যতের জন্য তো সত্যেনকে ভাবতে হয় না। সে-বিষয়ে ভাবনা করবার সব দায় নিয়েছে যারা, তারাই ভাবছে। এবাড়ির বুড়ো-বুড়ির জীবনের মেয়াদ তো প্রায় ফুরিয়েই এসেছে। অক্ষয় মিত্রের যা-কিছু আছে, এই বাড়ির আর ব্যাঙ্কের খাতায় জমা করা সব টাকা, সবই তপতীর নামে লিখে দেবার জন্য তিনি তৈরিও হয়েছেন। উকিল কান্তিবাবুর সঙ্গে কথা বলাও হয়ে গিয়েছে। তপতীর ভবিষ্যৎ কখনও টাকার অভাবে পড়ে দুঃখ পাবে না।

কিন্তু সত্যেন এসে হাজির। সত্যেনকে অনেক বুঝিয়ে ফিরিয়ে দিতে চায় তপতী। কিন্তু সুচারু আবার তপতীকে অনেক বুঝিয়ে রাজী করাতে চান, তোমার দাদা যখন নিজেই এসেছেন, তখন একবার অন্তত সাতটা দিনের জন্য দুমকা ঘুরে এস।

তপতী—আমার খুব খারাপ লাগবে, মা।

সুচারু—আমাদেরও তো খুব খারাপ লাগবে। কিন্তু সহ্য করতেও হবে।

সুচারুর ওপর রাগ করে সোজা অক্ষয়বাবুর কাছে গিয়ে ডুকরে ওঠে তপতী—আমাকে যেতে হবে নাকি বাবা?

—না না। তুমি যাবে না। চেয়ার থেকে ব্যস্তভাবে উঠে দাঁড়ান আর টলমল করতে থাকেন

অক্ষয়বাবু। আমি সত্যেনকে স্পষ্ট করে বুঝিয়ে দিচ্ছি।

সুচারু বাধা দিলেন বলেই আর সত্যেনকে স্পষ্ট করে বোঝাতে পারলেন না অক্ষয়বাবু।

দুপুর বেলাটা খাওয়া-দাওয়ার পর নীচের তলার নিরিবিলি ঘরে শুয়ে পড়ে থাকে সত্যেন। আর উপর তলার একটি ঘরে বিছানার উপর তপতীর এক পাশে বসে থাকেন অক্ষয়বাবু, আর-এক পাশে সুচারু। মেয়েকে সাত দিনের জন্য দুমকা যেতে দিতে রাজী হয়েও যেন রাজী হতে চাইছে না দুটি অদ্ভুত মমতার প্রাণ।

কথা বলতে গিয়ে ভিজে যায় তপতীর চোখের পাতা। — আমার এই বিছানা যেন ঠিক এইরকম পাতা থাকে মা। গুটিয়ে রাখবে না।

সুচারু—সব ঠিক করে রাখবো আমি, তুমি কিছু ভেবো না।

তপতী—আমি কিন্তু সাতদিনের বেশি একটা দিনও দুমকাতে থাকতে পারবো না, বাবা। সে-কথা দাদাকে ভাল করে বলে দিন।

অক্ষয়বাবু—আমি বলে দিয়েছি তপতী, তুমি কিছু ভেব না।

সন্ধ্যা হতেই ট্যাক্সি এল। রওনা হতে হবে। অক্ষয়বাবুর গা ঘেঁষে দাঁড়িয়ে কাঁদতে থাকে তপতী। অক্ষয়বাবুর গলা ঘড়ঘড় করে। —আমি যে কী বলবো বুঝতে পারছি না। ...সাবধান সত্যেন, মেয়ে যেন হঠাৎ কোন অসুখে-বিসুখে না পড়ে।

সত্যেন করুণভাবে হাসে—না, না, আপনি চিন্তা করবেন না।

সুচারু বলেন—রাত দশটার বেশি এক মিনিটও দেরী না করে খাবার খেয়ে নিও।

খাবারের বাস্কেটটা সত্যেনের হাতের কাছে এগিয়ে দেন সুচারু।

চলে গেল ট্যাক্সি। অক্ষয়বাবুর টলমলে শরীরটা এবার ক্লান্ত হয়ে চেয়ারের উপর বসে পড়ে।

অনেকক্ষণ পরে সুচারু এসে যখন কাছে দাঁড়ান আর বেচারা সত্যেনের কথা বলতে গিয়ে হেসে ফেলেন, তখন অক্ষয়বাবুও হাসেন। সত্যেন বলেছে—আমার বোনের কাণ্ডটা দেখছেন তো? আমি যেন কেউ নই, নেহাতই একটা বাইরের মানুষ। তপতী আমাকে মুখের ওপর কত স্পষ্ট করে বলে দিল, বাবা আর মা-কে ছেড়ে কোথাও থাকতে আমার ভাল লাগবে না, আমার ভয় করবে।

সুচারু—যাক্ গে, সাতটা দিন তো দেখতে দেখতে পার হয়ে যাবে, তুমি আর অত মন খারাপ করো না।

সাতদিনের ছ'টা দিন পার হবার পর রাত্রিবেলা শুতে যাবার আগে অক্ষয়বাবু বলেন, তাহলে কাল সকালেই একবার স্টেশনে যেতে হয়, কী বল?

সুচারু বললেন—যেও।

সেই রাত্রিতে যখন মাঠের ঝিঁঝির ডাক ক্লান্ত হয়ে এসেছে, তখন বাগানের পাঁচিলের কাছে ঝুপ করে একটা শব্দ হয়। জেগেই ছিলেন অক্ষয়বাবু, কাজেই শব্দটাকে বেশ স্পষ্ট করে শুনলেন। কী ব্যাপার? ঘরের জানালা খুলে বাগানের দিকে তাকালেন। তারপরেই দেখতে পেলেন, এক হাতে লণ্ঠন আর এক হাতে লাঠি নিয়ে পাঁচিলের কাছে ছুটোছুটি করছে বিশুমালী। চেঁচিয়ে ওঠে বিশু—চোর! চোর!

তারপরেই বিশু আসে। জানালার কাছে দাঁড়িয়ে কথা বলে আর হাঁপায়—ধরতে পারা গেল

না। চোরটা নিমগাছের একটা ডাল ধরে উপরে উঠেছে, পাঁচিল টপকে ওদিকে পড়েছে, আর ভেগেছে।

অক্ষয়বাবু—কিছু নিতে পেরেছে?

বিশু—না।

ভোর হতে আর বেশি বাকি নেই। জেগেই বসে থাকেন অক্ষয়বাবু। আর ভোর হতেই ঘর ছেড়ে বাইরে এসে বাগানের দিকে এগিয়ে যেতে থাকেন। সবার আগে মনে পড়ে, আজ তপতীর ফিরে আসবার কথা। সেই ট্রেনের আজ সকাল ন'টার আগেই গয়াতে পৌঁছে যাবার কথা।

বাগানে ঢুকেই সবার আগে চোখে পড়ে, বিশুমালী নিমগাছটার কাছে দাঁড়িয়ে কী যেন করছে।

বিশুকে অনেকবার বলেছেন অক্ষয়বাবু, তুমি নিমগাছ থেকে দাঁতন ভাঙবে না। বাড়ির সামনে সড়কের পাশে একটা নিমগাছ আছে, যত খুশি দাঁতন ওই গাছ থেকে ভেঙে আনতে পার।

—এই বিশু কেয়া হোতা হ্যায়। এগিয়ে যান অক্ষয়বাবু। এ কী কাণ্ড, নিমের মস্ত বড় আর শক্ত একটা ডাল ভেঙে ঝুলে রয়েছে। সেটাকেই হাত দিয়ে ঠেলাঠেলি করে একেবারে ভেঙে ফেলবার চেষ্টা করছে বিশু।

বিশু বলে—চোর তোড় দিয়া। চোর পালিয়ে যাবার সময় নিমের এই ডাল ধরে লাফ দিয়ে পাঁচিলে উঠেছিল। চোরেরই শরীরের ভারে ভেঙে গিয়েছে এত বড় এই ডালটা।

সকাল আটটা বাজতেই অক্ষয়বাবুর স্টেশনে যাবার ব্যস্ততা স্তব্ধ হয়ে গেল। কারণ দুমকা থেকে একটা চিঠি এসেছে। তপতী লিখেছে, এখানে এরা আমাকে কিছুতেই ছাড়তে রাজী হচ্ছে না, বাবা। আরও সাতটা দিন থাকতে বলছে। আমার একটুও ভাল লাগছে না; আমি বড়জোর আর তিন-চারদিন এখানে থেকেই গয়া ফিরে যাব। আপনি চিন্তা করবেন না।

৩

সে চিঠির সাতদিন পরেও নয়, সাত মাস পরেও নয়, আজ প্রায় আট মাস হলো তপতী দুমকা থেকে গয়াতে ফিরে আসতে পারেনি। তবে তপতীর চিঠি এসেছে। প্রথম একমাসে তিনটে চিঠি, তারপর চার মাসে প্রতি মাসে একটা করে চিঠি, তারপর শেষ তিন মাসে মাত্র দুটো চিঠি।

চার মাসে আগেরও একটা চিঠিতে লিখেছিল তপতী—আমার ঘরের টেবিলে যে জিনিস যেখানে আছে, ঠিক সেখানেই যেন থাকে, মা। আমার চিঠি থাকে যে কাঠের বাক্সটাতে, একবার দেখবেন তো, সে বাক্সটার তালা ঠিক বন্ধ আছে কিনা। বাক্সটার উপরে কোন বাজে জিনিস যেন চাপিয়ে না রাখা হয়।

দু'মাস আগে তপতীর যে চিঠি এসেছে, তার অনেক কথার মধ্যে একটা ভাল কথাও আছে। —আমার শরীর ভাল, দুমকাতে শালবনের পাশে পাশে বেড়াবার খুব ভাল জায়গা আছে। গয়ার ফল্গুর মত অত চওড়া নয়, আমাদের দুমকার শালবনের কাছের নদীটা ছোট হলেও জলের বেশ স্রোত আছে। আপনিও রোজ নিয়ম করে একবার বাগানে নিশ্চয় বেড়াবেন, বাবা।

তপতীর শেষ চিঠির ভাষাটা যেন করুণ হয়ে ছটফট করছে। —আমি কবে যে এখান থেকে ছাড়া পেয়ে গয়াতে ফিরে যাব, কিছুই বুঝতে পারছি না, বাবা। আমাকে ক্ষমা করুন।

চিঠিটাকে হাতে ধরে নিয়ে অনেকক্ষণ নিজের মনেই বিড়বিড় করছিলেন অক্ষয়বাবু—আমিও যে কিছুই বুঝতে পারছি না। কী ক্ষমা করবো?

তপতীর শেষ চিঠির উত্তর তো দেওয়াই হয়েছিল—যাই হোক, তুমি আর দেরী করো না তপতী। এবার চেষ্টা করে চলে এস। বুঝতেই তো পারছো, এখানে আমাদের শূন্য হয়ে থাকতে কত খারাপ লাগছে।

কিন্তু তপতীর চিঠি আর আসে না। আসছেও না।

কিন্তু তপতী আজও হঠাৎ যদি ফিরে আসে, তবে দেখতেই পাবে যে, তার ঘরের কোন জিনিসের এই আট মাসে একটুও নড়চড় হয়নি। সেই বিছানাও তেমনই পাতা হয়ে রয়েছে। সুচারু নিজে একবার ঘরে ঢুকে পালক-ঝাড়ু বুলিয়ে বিছানা থেকে ধুলো সরিয়ে দিয়ে যান। টেবিলের উপরে তপতীর সব জিনিস, সবই ঠিক আছে। চুল বাঁধবার একটা ফিতেকে ভুল করে টেবিলের উপরে ফেলে রেখেছিল তপতী—সেই ফিতেটাও ঠিক সেই টেবিলের এক কোণে পড়ে আছে।

অক্ষয়বাবুর শরীরটাও বড় ক্লান্ত। একবার চেয়ারে বসে পড়লে আর সহজে উঠতে চান না। সামান্য একটা শব্দ শুনলে চমকে ওঠেন, বাড়ির সামনের সড়কে কিছু একটা নড়েচড়ে উঠলেই চোখ দুটো বড় হয়ে তাকায়।

মাঝে মাঝে বাগানে বেড়িয়েও আসেন। হয় সকালে, নয় বিকালে, কিংবা সন্ধ্যায়। কিন্তু খুবই আনমনার মত ঘুরে বেড়ান অক্ষয়বাবু। ডালিম ফুল ফুটেছে, কিন্তু চোখে পড়ে না। কত গাজিপুরী গোলাপের কুঁড়ি কতবার ফুটে উঠলো, কিন্তু দেখবার জন্যে দু'চোখ অপলক করে আর এগিয়ে যেতে পারেন না।

কিন্তু এ কী? একদিন হঠাৎ নিমগাছটার কাছে থমকে দাঁড়ালেন অক্ষয়বাবু। এটা তো বৈশাখ মাস, নিমের মাথা তো এত নেড়া হয়ে থাকবার কথা নয়। নিমের পাতা গেল কোথায়? শুকনো হয়ে ঝরেই গিয়েছে?, না এই ফাল্গুনে গাছে নতুন পাতা ধরেইনি?

—ও বিশু? রাতের পাখিটা আজকাল ঘুমোতে আসে না?

বিশু হাসে—না। গাছে যদি ভাল করে পাতা ধরে তবে আবার আসতে পারে।

নিমের নেড়া নেড়া ডালগুলি ঝড়ের আভাসে আর দোলে না; শুধু নড়বড় করে। আষাঢ় মাসের প্রথম তিনদিন খুব বৃষ্টি হয়ে গেল, তবু ওই নিমের গায়ে কোন নতুন পাতার সবুজ ছিটেও ফুটে উঠলো না।

আষাঢ়ের আরও কয়েকটা দিন পার হয়ে গেল। একদিন সকালবেলা খুব কড়া রোদের আলোতে সারা বাগান ভরে গেল। সেদিন বিকেলে বাগানে বেড়াতে গিয়ে চমকে উঠলেন অক্ষয়বাবু। দেখলেন নিমটার বুকে একটা গজাল বিঁধে রয়েছে।

কে করলে এই কাণ্ডটা? বিশুমালীকে জিজ্ঞেস করতেই বুঝতে পারলেন অক্ষয়বাবু, এটা বিশুমালীরই একটা দরকারের গজাল। কাপড় শুকোতে দেবার জন্য দড়ি টানাতে হবে, তাই নিমগাছটার বুকে ওই গজাল পুঁতে দিয়েছে বিশু।

অক্ষয়বাবু বলেন—গাছটাতে গজাল না পুঁতলে কি চলতো না?

বিশু বলে—এ গাছে আর কোন জোর নেই, বাবু।

—কেন?

—গাছের শিকড় ইঁদুরে কুরে দিয়েছে।

—কোথায় ইঁদুর?

—সে কি আর চোখে দেখতে পাবেন? মাটির তলায় ইঁদুরের রাস্তা আছে। পাঁচিলের ওদিক থেকে ইঁদুর এদিকে এসে গাছের শিকড় কুরে দিয়ে চলে যায়।

—বাঃ, খুব অদ্ভুত ব্যাপার। বলতে বলতে চলে যান অক্ষয়বাবু। আর বাগানে ঘুরে বেড়াতে ইচ্ছে করে না। আর বেড়িয়ে দেখবারই বা কী আছে? সেই তো যত পেয়ারা আতা আর ডালিম। ঠাসাঠাসি একগাদা সূর্যমুখীর গায়ের উপর ফড়িং উড়ছে। মুলোর ক্ষেতের জলে ব্যাঙ লাফিয়ে বেড়ায়।

কয়েকদিন পরে একদিন দেখলেন, শুকনো মরা নিমগাছটার ধড়টা আর নেই। বিশুমালী গাছটাকে কেটে আর চেলা করে রেখে দিয়েছে। গাদা করে রাখা নিমের চেলার উপর গিরগিটি ঘুরছে।

বিকেলের রোদ মরে গিয়ে আবার মেঘ ঘনিয়ে উঠতেই বিশুমালী তাড়াতাড়ি হাত চালিয়ে নিমের ওই চেলাকাঠের গাদা ঝুড়িতে তুলে তুলে সরিয়ে দিল, রান্নাঘরের চালার নীচে জড়ো করে রেখে দিল।

না, সেই নিমের আর কোন চিহ্ন রইল না। যেখানে নিমটা দাঁড়িয়েছিল, সেখানে এখন কাঁচা মাটি ফুলে ফুলে রয়েছে। রাতের পাখিটা যদি কোন সন্ধ্যায় ফিরেও আসে, তবে একটা নিশ্চিহ্ন স্মৃতির শূন্যতা দেখে খুব আশ্চর্য হয়ে চলে যাবে।

ভিতরের বারান্দার চেয়ারে চুপ করে বসে বিকেলের আকাশের মেঘের দিকে একবার তাকালেন অক্ষয়বাবু। তারপর ডাকলেন—পঞ্জিকাটা একবার দিয়ে যাও তো, সুচারু।

কে জানে পঞ্জিকা খুলে কী দেখলেন, আর কী খুঁজে বার করলেন অক্ষয়বাবু। কিন্তু পঞ্জিকাটাকে হাতেই ধরে রাখলেন। সন্ধ্যা হলো, তবু ওভাবে অনেকক্ষণ বসে থাকবার পর চমকে উঠলেন—তারপর উঠে দাঁড়ালেন। —বাঃ বেশ সুন্দর বাঁশি বাজছে। বাজাচ্ছে কারা?

নিকটে নয়, অনেক দূরে, বোধহয় ফল্গুর ধারে গয়লাদের কোন বস্তিতে বাঁশি বাজছে। মেঘলা রাতের ভিজে বাতাসে ভেসে ভেসে সেই বাঁশির শব্দ যেন আরও মিষ্টি হয়ে গিয়েছে।

অনেক রাতে বিছানাতে শুয়ে পড়ে থাকলেও ঘুমোতে পারেন না অক্ষয়বাবু। মাথায় পাখার বাতাস দিয়ে সুচারু বলেন—আজ হঠাৎ এরকম করছো কেন?

অক্ষয়বাবু হাসতে চেষ্টা করেন—কিছু না। শুধু ভাবছি, আজ রাতে গোয়ালাদের বস্তির বাঁশির শব্দটাকে শুনতে এত ভাল লাগল কেন?

ভোরের দিকে ঘুমিয়েই পড়লেন অক্ষয়বাবু। কিন্তু সকাল হতেই ধড়ফড় করে জেগে উঠলেন। ভিতরের বারান্দায় এসে চেয়ারের উপর বসে পড়লেন।

চোখে পড়ে অক্ষয়বাবুর, বাগানের পাঁচিলের ওখানে, যেখানে নিমগাছটা ছিল, ঠিক সেখানে কাঁচা মাটির উপর হাত চালিয়ে কাজ করছে বিশুমালী।

হ্যাঁ, সেখানে একটা বাতাবীলেবুর চারা পুঁতে ফেলেছে বিশু। বিশুর কাছে একটা জলভরা মাটির ঘট। সেই ঘট থেকে জল তুলে নিয়ে গাছের গোড়ায় দু'চার বার ছিটিয়ে দিল বিশু। তারপর হাত ধুয়ে ফেললো।

অক্ষয়বাবু ডাকেন—শোন, সুচারু।

সুচারু—বল।

অক্ষয়বাবু—মেয়ে আর আসবে না।

চমকে ওঠেন সুচারু—কেন?

অক্ষয়বাবু হাসেন—মেয়ের বিয়ে হয়ে গিয়েছে।

সুচারু—কে বললে?

অক্ষয়বাবু—এই তো পঞ্জিকাটা এখানেই রয়েছে, একবার দেখে নিলেই পার

## শেষ প্রহর

শেষ রাতের অন্ধকার যখন ফিকে হয়ে আসতে আরম্ভ করে, আর কদম গাছের মাথার উপর খড়-কুটোর নড়বড়ে বাসার ভিতরে ঘুমভাঙা দাঁড়কাকের ডানা ফরফর করে, ঠিক সেই সময় লেভেল ক্রসিং-এর নিঝুম তন্দ্রাও যেন হঠাৎ ভেঙে যায়। লেভেল ক্রসিং-এর চৌকিদার বুধন বার বার কাশে, গুমটির ভিতরে টুং টুং করে একটানা স্বরে একটা ঘন্টির মৃদু মুখরতা বাজতে থাকে। ঝনঝন করে দুবার শব্দ হয়। লেভেল ক্রসিং-এর গেট বন্ধ করে দেয় বুধন।

শেষ রাতের আকাশে চাঁদ থাকলে ঢাকুরিয়া লেকের বুকজোড়া কুয়াশার স্তূপ দেখতে পাওয়া যায়। আর দেখা যায়, ডায়মণ্ড হারবার থেকে ছুটে আসছে যে ট্রেনটা তারই ইঞ্জিনের চোখ দুটো জ্বলে উঠেছে ডিসট্যান্ট সিগন্যালের কাছে, লাইনটা যেখানে একটু বেঁকে ডানদিকের নারকেলের সারির আড়ালে সরে গিয়েছে।

লাইনের পাশে পাশে দ্রুত হেঁটে পথ চলতে থাকে ঢাকুরিয়ার প্রভাত রায়। কারখানার বাঁশি বাজবার আগেই তাকে কারখানার ফটকে পৌঁছে যেতে হবে। কাজেই বেশ একটু তাড়াতাড়ি, প্রায় হন্তদন্ত হয়ে ছুটতে হয়। কারখানাটাও তো নিকটে নয়। বালিগঞ্জ স্টেশন থেকে রাসবিহারী অ্যাভিনিউ ধরে সোজা হাঁটা দিয়ে যদি ভোর পাঁচটার মধ্যে রসা রোডের মোড়ে এসে দাঁড়াতে পারে প্রভাত, তবেই কারখানার বাসটাকে ধরতে পারা যায়। কলকাতার দক্ষিণ দিক থেকে কর্মী কুড়িয়ে নিয়ে যাবার জন্য কারখানার এই বাসটা ঠিক ভোর পাঁচটার সময় এই মোড়ে দাঁড়িয়ে থাকে, পাঁচটা বেজে গেলে আর পাঁচ মিনিটও দেরি করে না। আর, ঠিক ছ'টার সময় হাওড়ার সেই কারখানায়, সেই মেটাল ওয়ার্কশপের কলের বাঁশি বেজে ওঠে। কাজেই, যদি ফোরম্যান প্রভাত রায়ের কাজে আসতে দেরি হয়, তবে হাত গুটিয়ে বসে থাকবে সব মেকানিক, কাজ চালু হতেই দেরি হয়ে যাবে। তাই এইভাবে শেষ রাতের আবছা অন্ধকারে প্রায় হন্তদন্ত হয়ে পথ চলতে থাকে প্রভাত রায়।

প্রত্যেক শেষ রাতে শুধু আবছা অন্ধকার গায়ে মেখে পথ চলতে হয়, তা নয়। লেভেল ক্রসিং-এর পাশ কাটিয়ে আর একটু দূর এগিয়ে গেলে লাইনের পাশে সেই কলমীদলে ঢাকা পুকুরটাকে দেখতে পাওয়া যায়। কোন কোন শেষ-রাত চাঁদ থাকে আকাশে, পুকুরের বুকের আধ-ফোটা লাল শালুকের লাল রঙটুকুও চিনতে পারা যায়। জোনাকিগুলো কদম গাছের মাথার উপরে আর থাকে না। অন্ধকার খুঁজতে গিয়ে লাইনের পাশে এই আলোকলতার ঝোপের ভিতরে ঢুকে ঝিকঝিক করে। ঐ সজনে গাছটার পায়ের কাছে একটা মাইল স্টোন। ছড়িয়ে পড়ে আছে হিমে ভেজা

সজনের ফুল। একবার থামে প্রভাত, সিগারেট ধরায়, তারপরেই আবার পথ চলতে থাকে।

সেদিন সিগারেট ধরাতে গিয়ে চমকে উঠলো প্রভাত। শেষ রাতের চাঁদ তখনো ডুবে যায়নি, তাই দেশলাই না জ্বালিয়েও দেখতে পায় প্রভাত, মাইল স্টোনের পাশে দাঁড়িয়ে আছে একটি মূর্তি।

—কে?

প্রভাতের আচমকা প্রশ্নে চমকে উঠেই সেই মূর্তি মুখ ঘুরিয়ে অন্য দিকে তাকায়। মূর্তির কানের দুলের পাথর ঝিক করে চমকে ওঠে, শেষ রাতের জ্যোৎস্না যেন হঠাৎ ছোট একটা বিদ্যুৎ ঝিলিক হয়ে ঝলসে উঠেছে সেই মূর্তির কানের কাছে। দু'পা পিছনে সরে গিয়ে আবার অন্যদিকে মুখ ঘোরায় সেই মূর্তি। মূর্তির পিঠের উপর ডবল বেণীর দোলা যেন একবার ছটফটিয়ে ওঠে, তারপরেই স্তব্ধ হয়ে যায়।

মুখটা স্পষ্ট দেখা যায়, দেখতে পেলেও হয়তো স্পষ্ট কিছু বোঝা যাবে না, সে নারীর মুখের রূপ কেমন এবং মুখের ভাবই বা কি রকম? কেন, কি উদ্দেশ্যে, কোন্ মতলবে, শেষ-রাতের এই স্তব্ধতার মধ্যে রেল লাইনের পাশে এই নিভৃতে এসে একা দাঁড়িয়ে আছে গোপনচারিণী রহস্যময়ীর মত এই নারী?

হিমে ভেজা আর ধুলোমাখা সজনের ফুলের রাশের উপর লুটিয়ে পড়েছে তার শাড়ির আঁচল। গলায় একটা কম্ফোর্টার জড়ানো, পায়ে স্যাণ্ডেল আছে। সন্দেহ করে, আশ্চর্য হয়, ভয়ও পায় প্রভাত।

ডায়মণ্ড হারবারের ট্রেন শব্দের শিহর তুলে ছুটে আসছে। কাঁপছে কঠিন লোহার লাইন। ইঞ্জিনের জ্বলন্ত চক্ষুর আলোক লাইনের উপর ছড়িয়ে পড়েছে। নারীর মূর্তি ছটফট করে ওঠে। তারপরেই, যেন অন্ধ মাতালের মত মত্ত হয়ে ঝাঁপ দিয়ে লাইনের কাছে এগিয়ে আসে। লাইনের নুড়ি ছড়ানো পথের উপর উঠে ছুটতে থাকে সেই নারীর মূর্তি। তারের বাধায় পা জড়িয়ে যায়, ভাঙা স্লিপারে হোঁচট লেগে পড়ে যায়, কিন্তু উঠেই আবার যেন মরিয়া হয়ে একরোখা পাগলের মত ইঞ্জিনের জ্বলন্ত চক্ষুর দিকে ছুটতে থাকে। ডবণ বেণী ভেঙে ছড়িয়ে যায়, আঁচল ছিঁড়ে যায়। গলার কম্ফোর্টার মরা সাপের মত ঝুলতে ও দুলতে থাকে, পায়ের একটা স্যাণ্ডেল খসে পড়ে যায়। ভ্রূক্ষেপ নেই, ভাবনা নেই, পিছু ফিরে তাকায় না, ছুটে যেতে থাকে একটা উদ্‌ভ্রান্তের মূর্তি।

আর এক মূহূর্তও দেরী করে না প্রভাত। অনেকবার হাফ-মাইল দৌড়ের খেলায় ফার্স্ট হবার অভিজ্ঞতা আছে ফোরম্যান প্রভাত রায়ের যে দুই পায়ে, সেই পা দু'টোও হঠাৎ ছুটতে থাকে। ইঞ্জিনের জ্বলন্ত চক্ষু তখন সেই অপরিচিতার ছায়ার একেবারে নিকটে এসে পড়েছে। পিছন থেকে ছুটে এসে একটি লাফ দিয়ে অপরিচিতার সামনে দাঁড়ায় প্রভাত। পরমুহূর্তে সেই অপরিচিতার উদ্‌ভ্রান্ত মূর্তিকে দুটি কঠিন বাহুর বন্ধনে বন্দী করে বুকের উপর তুলে ধরে প্রভাত, আর একটা লাফ দিয়ে সরে গিয়ে লাইনের পাশে এসে দাঁড়ায়।

লাইনের পাশে ঠাণ্ডা মাটির নিরাপদ ধুলোর উপর শক্ত হয়ে দাঁড়িয়ে থাকে প্রভাত। যেন লেভেল ক্রসিং-এর লোহার গেটের গরাদের মত কঠোর দু'টি হাতের বেড়া দিয়ে অতি কঠিন এক অবরোধ রচনা করে রাখে প্রভাত। গোপনচারিণী সেই অপরিচিতার শরীর বৃথা ছটফট করে। ফোরম্যান প্রভাত রায়ের দুই হাতের কঠিন বন্ধন তবু বিন্দুমাত্রও শিথিল হয় না। নারীর একটি হাত শুধু হিংস্র হয়ে এলোমেলো আঘাত ছড়াতে থাকে, যেন একটা নির্মম দস্যুর প্রতিজ্ঞার বিরুদ্ধে

একটা দুর্বল অসহায়তার আঘাত। প্রভাত রায়ের গলার টাই ছিঁড়ে যায়, চশমার একটি কাচ ভেঙে যায়, কিন্তু বিচলিত হয় না প্রভাত রায়ের প্রতিজ্ঞা। ডায়মণ্ড হারবারের ট্রেনের শেষ চাকা শব্দের শেষ শিহর গড়িয়ে নিয়ে চলে যায়। আবার নীরব হয় শেষ রাতের শেষ প্রহর। ফুঁপিয়ে কেঁদে ওঠে নারী। ধীরে ধীরে তার শেষ কঠিন বাহুর বন্ধন শিথিল করে প্রভাত রায়ও হাঁপ ছাড়ে।

ঠাণ্ডা ধুলোর উপর দাঁড়িয়ে অপরিচিতার শরীর যেন আর একবার শিউরে ওঠে। চোখের উপর আঁচল চাপা দেয় নারী। দেখতে পায় প্রভাত অপরিচিতার সেই করুণ মুখ, যা সত্যই বেশ সুন্দর একটি মুখ।

অপরিচিতা মুখ তুলে তাকায় না, এবং অপরিচিত এক পুরুষের এই সান্নিধ্যের বিরুদ্ধে আর সেরকম বিদ্রোহও করে ওঠে না। যেন এতক্ষণে একেবারে অসহায় হয়ে গিয়েছে অপরিচিতার জীবনের অতিসাধের এক প্রতিজ্ঞা। কিন্তু চমকে ওঠে প্রভাত রায়েরই এতক্ষণের বিস্মিত ও বিব্রত কৌতূহল। এই অপরিচিতা তো নিতান্ত অপরিচিতা নয়। এই মেয়ে তো সেই মেয়ে, প্রভাতেরই বোন হেনার বান্ধবী, কি যেন মেয়েটির নাম? প্রীতি, বাসুদেব সরকারের মেয়ে প্রীতি সরকার। কিন্তু সত্যই কি তাই? বিশ্বাস হয় না। এ নিশ্চয় প্রীতির মতই দেখতে আর একজন কেউ। নইলে, কি আশ্চর্য, প্রীতির মত মেয়ে কেন আসবে, এই শেষ রাতের শেষ প্রহরে, এই বিশ্রী নিভৃতে রেল লাইনের উপর পড়ে আত্মহত্যা করার জন্য? ঢাকুরিয়ার ঐ পাড়াতে সত্যই সুখের জীবন বলতে যদি কোন মেয়ের থেকে থাকে, তবে একমাত্র প্রীতি সরকারেরই আছে। দেখতে ভাল, লেখাপড়ায় ভাল, গানে নাচেও বা কম কি যায়?

আর একটা কথা হঠাৎ মনে পড়ে যায় প্রভাতের, এই তো ক'দিন আগে হেনাই খুশি হয়ে বলেছিল সেই কথা। প্রীতির বিয়েরও আর বেশি দিন বাকি নেই। সব ব্যবস্থা ঠিক হয়ে আছে। পাত্র ঠিক আছে, বিয়ের দিন পর্যন্ত ঠিক হয়ে আছে। মনে পড়তে প্রভাতের মনের বিস্ময় আর একবার চমকে ওঠে। সত্যই রহস্য। বোঝা যায় না, কেন এবং কিসের জন্য, ঠিক যে সময়ের সংসারের এত সুন্দর একটা ইচ্ছা এসে প্রীতিকে আপন করে নেবার জন্য তৈরি হলো, ঠিক সেই সময়ে প্রীতির জীবনে এমন কোন্ বেদনার অভিশাপ এসে লাগলো যে, জীবনটাকে একটা অপমৃত্যুর পায়ের তলায় ফেলে চূর্ণ হয়ে যাবার জন্য এখানে ছুটে এসেছে প্রীতি?

—আপনাকে আমি চিনি, তার মানে চেনা-চেনা বলে মনে হচ্ছে। কুণ্ঠিতভাবে প্র[illegible] করে তাকিয়ে থাকে প্রভাত। কিন্তু চমকে ওঠে অপরিচিতার আঁচলধরা হাত। চোখের ওপর থেকে আঁচল সরিয়ে প্রভাতের মুখের দিকে সন্ত্রস্তের মত তাকায় অপরিচিতা। তারপরেই ক্ষুব্ধভাবে বলে—মিথ্যা কথা বলবেন না। চলে যান এখুনি।

প্রভাতও রূঢ়ভাবে বলে—চলে তো যাবই, কিন্তু যাবার আগে আপনার একটা গতি করে দিয়ে যেতে হবে তো?

—কি বলছেন আপনি?

—বলছি, আপনি আত্মহত্যার চেষ্টা করেছিলেন, আমি বাধা দিয়েছি বলে সে-কাজ করতে পারেননি। পুলিসকে আর গার্জেনকে এ কথা জানাতে হবে।

—জানান গিয়ে।

—আপনাকে যে সঙ্গে যেতে হবে।

—কখ্খনো না।

—তাহলে আমিও আপনাকে এভাবে এখানে রেখে এখন চলে যেতে পারি না।

পাগলের মত কিছুক্ষণ অদ্ভুতভাবে তাকিয়ে থাকে, তারপর চিৎকার করে ওঠে সেই ডবল বেণীর মেয়ে।—তাহলে আপনারই বিপদ হবে। পুলিসের কাছে আমি মিথ্যে কথা বলবো। বলবো, আপনি আমাকে খুন করবার চেষ্টা করেছিলেন।

হেসে ফেলে প্রভাত।—তা বলবেন, আপনার মিথ্যে কথায় যদি আমার বিপদ হয় তো হবে।

সঙ্গে সঙ্গে, যেন অসহায় শিশুর মত হঠাৎ ভয় পেয়ে ডুকরে কেঁদে ওঠে অপরিচিতা—আপনি না বুঝে-সুঝে মিথ্যে কেন দয়া দেখাচ্ছেন? যদি আমার ভাল চান তবে আমাকে এখানে থাকতে দিন, আর আপনি চলে যান।

কদমগাছের মাথার উপর কাকের কলরব জেগে উঠছে। অনেক ফিকে হয়ে এসেছে শেষ রাতের আবছায়ার রূপ। অপরিচিতার সেই জলভরা চোখের করুণতা বেশ স্পষ্ট দেখা যায়। এ যে সত্যিই প্রীতি সরকার।

প্রভাত বলে—আমি ঠিকই চিনেছি, আপনি প্রীতি সরকার।

প্রীতি সরকার আঁচল দিয়ে মুখ ঢাকতে গিয়ে প্রভাতের মুখের দিকে চকিতে একবার তাকায়। ভীতভাবে প্রশ্নও করে—কিন্তু আপনাকে তো আমি চিনি না।

প্রভাত—আমাকে না চিনলেও পরিচয় বললে আমাকে চিনতে পারবেন। আমি হেনার দাদা, প্রভাত।

আঁচলে মুখ ঢাকা দিয়ে আর একবার নীরব হয়ে দাঁড়িয়ে থাকে প্রীতি সরকার। কান্না চাপতে চেষ্টা করে প্রীতি, তাই কতগুলি ভাঙা ভাঙা নিঃশ্বাসের বেদনা শুধু আঁচলের চাপার আড়ালে ফোঁপাতে থাকে। দেখে মনে হয়, প্রীতি সরকারের জীবনের বিদ্রোহ হঠাৎ এভাবে একজনের কাছে ধরা পড়ে গিয়ে লজ্জিত হয়েছে। সে লজ্জা সহ্য করা যায় না, সে লজ্জার বেদনা বিদ্রূপেরই মত।

প্রভাত বলে—দুঃখ করো না, লজ্জিত হবারও কিছু নেই। শুধু বিশ্বাস কর, তুমি ভয়ংকর একটা ভুল করতে চলেছিলে। ভাগ্য ভাল যে, সে ভুল করবার সুযোগ তুমি পেলে না।

প্রীতি সরকার তেমনই আঁচলের চাপার আড়ালে চোখ-মুখ লুকিয়ে চুপ করে দাঁড়িয়ে থাকে। আবার ফুঁপিয়ে ওঠে—আমার না মরে উপায় নেই।

প্রভাত বলে—ছিঃ, ওকথা বলতে নেই।

প্রীতি—বড় অপমান আর বড় জ্বালা। আপনি মেয়ে হলে বুঝতেন, এই অপমান আর জ্বালা কত দুঃসহ।

প্রভাত—যতই দুঃসহ হোক, সে অপমান আর জ্বালা থেকে নিষ্কৃতি পাওয়ার জন্য তুমি তোমার নিজের প্রাণটাকে খুন করতে পার না। সে অধিকার তোমার নেই।

প্রীতি—তার মানে?

প্রভাত—ধর, আমি যদি সেই পথে আজ না আসতাম, আর তুমি যে ভয়ংকর কাণ্ড করতে চলেছিলে, সেটা যদি সত্যই হয়ে যেত, তবে কতজনের জীবনে তুমি দুঃখ দিয়ে যেতে, সেটা বুঝে দেখ।

প্রীতি—আমি মরলে কে দুঃখ পাবে?

প্রভাত—এটা আবার কেমন কথা বললে প্রীতি? যাঁরা তোমাকে প্রাণের চেয়েও বেশী ভালবাসে, তোমার বাবা, মা ও যাঁরা আছেন, তাঁদের জীবনে কত বড় দুঃখের ব্যাপার হতো বলো তো?

প্রীতি—কিন্তু একজনের জীবনে খুবই সুখের ব্যাপার হতো।

প্রভাত আশ্চর্য হয়।—তার মানে?

প্রীতি—তিনিও নিজের প্রাণের চেয়ে আমাকে বেশি ভালবাসতেন। তিন বছর ধরে তাঁর মুখ থেকে এই কথা শুনে আসছি।

প্রভাতের কণ্ঠস্বর হঠাৎ যেন সমবেদনার ছোঁয়ায় একটু বিচলিত হয়—তারপর কি ব্যাপার হলো? তিনি আজ কোথায়?

হেসে ওঠে প্রীতি—তিনি আছেন, বেশ ভালই আছেন, আজই মাঝরাতের এক শুভলগ্নে তিনি তাঁর জীবনের এক বাঞ্ছিতাকে বিয়ে করেছেন।

—এই ব্যাপার। তাই বলো। এতক্ষণে সব রহস্যের অর্থ বুঝতে পেরে হাঁফ ছাড়ে প্রভাত। ছলছল করে প্রীতি সরকারের চোখ।

প্রীতি বলে—আপনি জানেন না, কিন্তু আপনার বোন হেনা জানে, আজকের রাতের এক শুভলগ্নে তার সঙ্গে আমারই বিয়ের ব্যবস্থা ঠিক হয়েছিল।

সমবেদনা ছায়া ভাসে প্রভাতের চোখে। কিন্তু তিনি এরকম একটা কি ব্যাপার করলেন কেন?

প্রীতি—ভগবান জানেন।

প্রভাত—তুমি কোন অন্যায় করেছিলে?

প্রীতি—আমার তো মনে পড়ে না, কোনদিন ভুলেও তার মনে কোনও দুঃখ দিয়েছি। বরং, তিন বছর ধরে শুধু ভেবেছি, কবে তার জীবনের আপন হয়ে যেতে পারবো, কবে সে আমাকে তার কাছে ডাকবে!

প্রভাত বলে—দুঃখ করো না প্রীতি। বাড়ি যাও এখন, চলো তোমাকে এগিয়ে দিয়ে আসি।

কথা বলতে গিয়ে প্রভাতের গলার স্বর যেন আচমকা একটু কেঁপে উঠেই শান্ত হয়ে যায়। প্রভাতের মুখের দিকে তাকিয়ে প্রীতিও যেন আচমকা একটু আশ্চর্য হয়ে যায়। প্রীতি বলে—আমার দুর্ভাগ্যের কথা শুনে আপনি কেন দুঃখ করছেন প্রভাতবাবু? আপনি আমাকে ক্ষমা করুন, আমার জন্যে আপনাকেও অনেক ঝঞ্ঝাট সহ্য করতে হলো।

প্রভাত—তোমাকে উপদেশ দেবার অধিকার আমার নেই, তবু তুমি আমার একটা কথা শোন।

প্রীতি—বলুন।

প্রভাত—কথা দাও আমার কথা রাখবে।

প্রীতি—রাখবো।

প্রভাত —হয় এই দুঃখকে সহ্য কর, নয় ভুলে যেতে চেষ্টা কর। কিন্তু কোন দিন আর এই রকম ভয়ানক অন্যায় করতে চেষ্টা করবে না। পৃথিবীর কত মানুষ এর চেয়ে কত বেশী অপমান আর দুঃখ সহ্য করেও বেঁচে থাকে, তোমাকেও বেঁচে থাকতে হবে।

প্রীতি—কিন্তু আমি যে তার কথা ভুলতে পারি না প্রভাতবাবু।

প্রভাত—ভুলতে বলছি না।

প্রীতি—তবে কি বলছেন?

প্রভাত—তাঁর ওপরে রাগ করে তুমি আত্মহত্যা করতে পার না। তোমার জীবনের দাম এত তুচ্ছ নয়। একজনের ভালবাসা জীবনে পেলে না বলে তুমি আর পাঁচজনের ভালবাসা তুচ্ছ করতে পার না।

চুপ করে দাঁড়িয়ে থাকে প্রীতি। কদমগাছেব মাথায় পূব আকাশের আভা ছড়িয়ে পড়ে। ব্যস্ত হয়ে প্রভাত বলে—আমার অনেক দেরি হয়ে গেল প্রীতি, তুমি আর আমাকে ভুগিও না।

প্রীতি—আমি যাচ্ছি। আপনার কাজে যান।

চলে যাচ্ছিল প্রীতি—প্রভাতই হঠাৎ বলে ওঠে। —তুমি কথা না দিয়ে যেতে পারবে না।

থমকে দাঁড়ায় প্রীতি। দেখে আবার আশ্চর্য হয়, একটা মানুষ ভোরের প্রথম আলোর মত তাকিয়ে আছে তার মুখের দিকে। নিশ্চিন্ত হতে পারছে না। একটা মেয়ের অপমানের সব দুঃসহ দুঃখকে বুঝতে পেরে দুঃখিত হয়েছে। কথা চাইছে। প্রীতি সরকার সত্যই বেঁচে থাকবে, এই আশ্বাস না পেয়ে চলে যেতে পারছে না। মনে পড়ে প্রীতির, হেনারই মুখে শুনেছে, হেনার দাদার কথা। কারখানার ফোরম্যান, লোহা-লক্কর ঘাঁটে, কিন্তু মনটা বড় নরম। একটা অন্ধ হোঁচট খেয়ে ড্রেনের মধ্যে পড়ে গিয়েছিল, তাই দেখে চেঁচিয়ে কেঁদে উঠেছিল হেনার দাদা। এই প্রভাতবাবুই তো হেনার সেই দাদা।

প্রীতির নীরবতা দেখে আরো উদ্বিগ্ন হয়ে ওঠে প্রভাতের চোখের দৃষ্টি। প্রভাত বলে—আমিও কথা দিচ্ছি, আজকের ব্যাপার কেউ জানতে পারবে না। কারও কাছে আমি ভুলেও গল্প করবো না যে, তুমি আজ ট্রেনের চাকার তলায় প্রাণ দিতে এসেছিলে। আজকের ঘটনার জন্য তুমিও কোন লজ্জা বা দুঃখ বা রাগ মনে রেখ না। কিন্তু কথা দাও, আর কখনও এরকম কাণ্ড করতে আসবে না।

শান্তস্বরে, ধীরে ধীরে, প্রভাতের উদ্বিগ্ন মুখের দিকে তাকিয়ে প্রীতি বলে—না, আর না, আর আমি এই ভুল করবো না আপনি বিশ্বাস করুন।

প্রভাত—বিশ্বাস করলাম। চলো তোমাকে এগিয়ে দিয়ে আসি।

ঢাকুরিয়া লেকের কুয়াশার উপর রোদের আভাস পড়েছে। তাল নারকেল আর সুপারির ছায়ায় ঘেরা এক একটা ঘুমন্ত পাড়ার প্রাণ এতক্ষণে সাড়া দিয়ে জেগে উঠেছে। আর একটা ট্রেন আসছে। তীব্র স্বরে বাষ্পের বাঁশি বাজিয়ে ছুটে চলে গেল ভোরের প্রথম প্যাসেঞ্জার। রেল লাইনের পাশের সরু পথ ধরে আস্তে আস্তে হেঁটে ফিরে যেতে থাকে প্রীতি সরকার। সঙ্গে প্রভাত রায়।

লেভেল ক্রসিং পার হয়ে কিছুদূর এগিয়ে যেতেই থমকে দাঁড়ায় প্রীতি—এইবার আপনি আপনার কাজে চলে যান প্রভাতবাবু।

প্রভাত—চল, তোমাকে বাড়ি পর্যন্ত এগিয়ে দিয়ে আসি।

চমকে ওঠে, ভয় পায় প্রীতি। —আঃ, আপনি বোঝেন না কেন? আপনি কি আমাকে আর একটা বিপদে ফেলতে চান?

প্রভাত বিস্মিত হয়। —বিপদ!

প্রীতি—এই ভোরে আমাকে এভাবে আপনার সঙ্গে যেতে দেখলে মানুষগুলি কি মনে করবে

বুঝতে পারছেন না কেন?

ভয় পায় প্রভাত।—মনে করবে? কি মনে করবে?

প্রীতি—ঐ দেখুন, কারা যেন আসছে। দোহাই আপনার, পায়ে পড়ি আপনার, আপনি এখুনি চলে যান প্রভাতবাবু।

প্রভাত—আমি না হয় চলে গেলাম, কিন্তু তোমাকে তো ওরা দেখে ফেলবে।

প্রীতি—একা আমাকে দেখে ফেলুক, আমি মিথ্যে কথা বলবো, ওরা তাই বিশ্বাসও করবে। কিন্তু আপনি সঙ্গে থাকলে আমার কোন মিথ্যে কথাই ওরা বিশ্বাস করবে না।

হতভম্বের মত তাকিয়ে প্রীতির এই অদ্ভুত প্রলাপের অর্থ বুঝতে চেষ্টা করে প্রভাত। প্রীতি বলে—যান, যান, যান। আর একটুও দেরি করবেন না। আমার প্রাণ বাঁচিয়েছেন, আমার মান বাঁচান।

একটা লাফ দিয়ে আতঙ্কিতের মত সরে যায় প্রভাত। তারপর হন হন করে রেল লাইনের পাশে পাশে সরু পথ ধরে প্রায় ছুটে চলে যেতে থাকে।

এলোমেলো শাড়ির আঁচলটাকে ভাল করে গায়ে জড়ায় প্রীতি। ডবল বেণীর এলোমেলো আর ভাঙা বাঁধুনি ভাল করে ভেঙে দিয়ে তাড়াতাড়ি একটা খোঁপা বেঁধে ফেলে। তারপর আরও তাড়াতাড়ি পা চালিয়ে চলতে থাকে।

বাড়ির বারান্দার উপর এসে উঠে যখন হাঁফ ছাড়ে প্রীতি, তখন বারান্দার সিঁড়িতে পূব-আকাশের আলো এসে পড়েছে। জেগে উঠে বসে আছেন প্রীতির বাবা বাসুদেব সরকার—ক্লান্ত শরীরকে একটা চেয়ারের উপর এলিয়ে দিয়ে। প্রীতি বসে পড়তেই প্রশ্ন করেন বাসুদেববাবু—এত ভোরে কোথায় গিয়েছিলি রে?

প্রীতি হাসে—রেল লাইনের ধারে একটু বেড়িয়ে এলাম।

খবরের কাগজের আশায় পথের দিকে তাকিয়ে থাকেন বাসুদেববাবু, এখনও কাগজের কোন হকারের সাড়া জাগেনি পথের উপর। গলার কম্ফোর্টার খুলে ফেলতেই দেখতে পায় প্রীতি, কয়েকটা ফুল ঝরে পড়লো বারান্দার উপর। আশ্চর্য, কম্ফোর্টারের ভাঁজে এতগুলি ফুল কেমন করে এতক্ষণ ধরে লুকিয়েছিল?

বাসুদেববাবু—ওগুলি কিসের ফুল রে প্রীতি?

প্রীতি—সজনে ফুল।

খবরের কাগজের হকার এসে বারান্দায় ওঠে। খবরের কাজের পাতার দিকে তাকিয়ে থাকেন বাসুদেববাবু। আর, প্রীতি তাকিয়ে থাকে সেই তুচ্ছ সজনে ফুলের দিকে। শেষ রাতের শেষ প্রহরের একটা অদ্ভুত ঘটনার উপহারের মত কয়েকটা সাদা ফুল।

প্রীতির চোখ দুটো হঠাৎ ছটফট করে ওঠে। বাসুদেববাবুর দিকে একবার চকিতে তাকিয়ে নেয় প্রীতি। তারপরেই ফুলগুলিকে মেঝের উপর থেকে তুলে নিয়ে ঘরের ভিতরে চলে যায়।

হেনার দাদার কাছে কথা দিলেই বা কি আসে যায়? ভালবাসার অপমান ভুলতে পারে না প্রীতি। সহ্য করতেও পারে না। বার বার মনে পড়ে, একটি মানুষের হাসিভরা মুখের ছবি, যে মুখের কোন হাসি আর কোন ভাষাকে জীবনে অবিশ্বাস করেনি প্রীতি। কিন্তু কে জানতো, সেই সব হাসি

আর ভাষা শুধু একটা অভিনয়? সেই মানুষই আজ পৃথিবীর কোন্ এক রূপের মেয়েকে বিয়ে করে সুখী হয়ে রয়েছে। প্রীতি জানে সে খবর, বিয়ের পর জীবনসঙ্গিনীকে সঙ্গে নিয়ে রাঁচি বেড়াতে গিয়েছে অতীশ। সরকারী অফিসার অতীশের পদোন্নতিও হয়েছে। সে আজ ন'শো টাকা মাইনের সুপারিন্টেণ্ডেন্ট। অতীশের মা নিজেই পাঁচ পাড়া ঘুরে ঘরে ঘরে জানিয়ে দিয়ে গিয়েছেন, বড় লক্ষ্মী বউ তাঁর ঘরে এসেছে, আসা মাত্র ছেলের পদোন্নতি হয়েছে।

হ্যাঁ, কল্পনা করলে আরও অনেক কিছু বুঝতে পারে প্রীতি। অতীশ বসু নামে সেই ভদ্রলোকের সুখের এবং সাধেরও অনেক উন্নতি হয়েছে। সে মানুষ বোধ হয় এখন নতুন স্বপ্ন চোখে নিয়ে আর জীবনসঙ্গিনীর হাত ধরে হুডরুর ঝরণার ধারে বসে জলেরও খেলা দেখছে।

ছিঃ, মানুষ শত্রুকেও এমন করে ঠকায় না। কিন্তু ভদ্রলোক অতীশ বসু এমন এক মেয়েকে ঠকিয়ে আর অপমান করে সুখী হলো, যে মেয়ে সারা জীবনের যত্ন দিয়ে অতীশকেই সুখী করবার জন্য তৈরি হয়েছিল। প্রীতির ভালবাসার সব আশাকে বিনা দোষে পুড়িয়ে ছাই করে দিল অতীশ। শুধু এই অপমানের স্মৃতি দিনরাত চুপ করে সহ্য করে লাভ কি? মৃত্যুই তো ভাল ছিল, কিন্তু কোথা থেকে আর-এক অদ্ভুত আপদ এসে প্রীতিকে মরে বাঁচবার সুখটুকুও পেতে দিল না।

মনে পড়ে প্রীতির, হেনার দাদার চোখ দুটো একবার ছলছল করে উঠেছিল। প্রীতির জীবনের দুঃখ ও অপমানের জ্বালা কত দুঃসহ, সেটুকু বুঝতে পেরেছিল সেই অপরিচিত মানুষটা।

মনের যন্ত্রণা চাপতে দুহাতে মুখ ঢাকে প্রীতি। কোন ছলছল চোখকে বিশ্বাস করে লাভ নেই। হেনার দাদাও তো অতীশ বসুর জাত। ওর কথারই বা কি মূল্য আছে? ওর কাছে একটা কথার সম্মান রাখবার জন্য এইভাবে বেঁচে মরে থাকবার কোন অর্থ হয় না। হেনার দাদা বুঝবে কি করে, যার ভালবাসার বুকটা হঠাৎ শূন্য হয়ে যায়, তার পক্ষে বেঁচে থাকা কি ভয়ংকর শাস্তি?

সেদিন বেড়াতে এসেছিল হেনা। হেনাকে দেখে ভয়ানক সন্দেহ চমকে উঠেছিল প্রীতির মনের ভিতরে। হেনার দাদা, সেই অদ্ভুত মানুষটা কি তবে হেনার কাছে হেসে হেসে বলে দিয়েছে সব কথা? প্রীতির জীবনের দুঃখ নিয়ে ঠাট্টা করে, আর প্রীতির জীবনের সম্মান ও সুনাম নষ্ট করে সুখী হয় এই মানুষটারও মন?

কিন্তু এই সন্দেহের জন্যই শেষে লজ্জা পায় প্রীতি। হেনার কথায় বোঝা যায়, কোন খবরই পায়নি হেনা। হেনা বরং হেসে হেসে বলে—বিয়ের দিন পিছিয়ে গেল নাকি প্রীতি? পাত্র বোধহয় ছুটি পায়নি, তাই না?

প্রীতি বলে—তাই হবে বোধহয়।

হেনা বলে—পাত্র এখন কোথায়?

প্রীতি—কাছেই ছিল, এখন দূরে চলে গিয়েছে।

হেনা—হেঁয়ালি করে বলো না ভাই, সত্যি করে বলো।

প্রীতি হাসে—বিয়ে ভেঙে গিয়েছে।

হেনা হাসে—ভদ্রলোকের জন্য দুঃখ হয়। ঠকেছেন ভদ্রলোক, ভুল করে ভয়ানক ঠকলেন।

হেনা চলে যায় এবং প্রীতির মনটাও হঠাৎ শান্ত হয়ে যায়। তাহলে কথা রেখেছে হেনার দাদা, কাউকেই কিছু বলেনি। কিন্তু মনের এই শান্তিই যেন ধীরে ধীরে অস্বস্তি হয়ে মনের ভিতর হাঁসফাঁস করতে থাকে। হেনাকে কি যেন জিজ্ঞাসা করতে চেয়েছিল প্রীতি, কিন্তু ভুলেই গিয়েছে। কি বিশ্রী

ভুল! এত উপদ্রব সহ্য করলেন যে ভদ্রলোক, প্রীতিকে মৃত্যুর পথ থেকে তুলে সরিয়ে নিয়ে গেলেন, আজ কেমন আছেন আর কি ভাবছেন সেই ভদ্রলোক? হেনার দাদা প্রভাতবাবু শেষ রাতের আবছা অন্ধকার আর ফিকে জ্যোৎস্নার ভিতর দিয়ে প্রতিদিন কোথায় কতদূরে আর কি কাজ করতে যান, এই সামান্য একটা প্রশ্ন করলে এমন কি আর অশোভন ব্যাপার হতো?

প্রশ্ন না করে ভালই হয়েছে। প্রশ্ন শুনে হেনা যদি হেসে ফেলতো আর জিজ্ঞাসা করতো, কোথায় কবে আর কেমন করে আমার দাদার সঙ্গে তোমার দেখা হলো প্রীতি? তবে? তবে, হেনার সেই হাসিভরা সন্দেহের ভুল ভেঙে দেওয়া সম্ভব হতো না। কোন কথাই বলা যেত না। একটা ভুল ধারণা নিয়ে চলে যেত হেনা।

এক এক করে কত শেষ রাতের শেষ প্রহর দেখা দেয় আর চলে যায়। রেল লাইনের লেভেল ক্রসিং-এর গুমটির ভিতর টুং টুং করে ঘন্টির শব্দ বাজে আর জ্বলন্ত চক্ষু নিয়ে ডায়মণ্ডহারবারের ট্রেন ছুটে চলে যায়।

শেষ রাতের শেষ প্রহরে স্বপ্নভরা ঘুম যেন অকারণে ভেঙে যায়, জেগে বসে থাকে প্রীতি। লোহার লাইন কাঁপিয়ে গুরু গুরু শব্দের ঝংকার গড়িয়ে ছুটে চলে যায় ডায়মণ্ডহারবারের ট্রেন। প্রীতি সরকারের মনের ওপর যেন টুপ টাপ করে ঝরে পড়তে থাকে শেষ রাতের হিমে ভেজা সজনে ফুল।

আর, অসহায়ের মত চুপ করে বসে মনের ভিতরে একটা মধুর অনুভবের সঙ্গে যেন লড়াই করে হাঁপাতে থাকে প্রীতি সরকার। ডাকাতের মত তাড়া করে পিছন থেকে ছুটে এসে একটা উদ্বেগভরা আগ্রহ শক্ত করে দুই হাতে জড়িয়ে ধরলো প্রীতিকে, আর বুকের উপর তুলে নিল। কী ভয়ংকর কঠিন সেই দুটি হাতের বন্ধন। একটা অপরিচিতা মেয়েকে ওভাবে বুকের উপর তুলে নিতে একটুও কি লজ্জা লাগেনি মানুষটার বুকের মধ্যে?

সেদিন না হয় উপকারই করেছিলেন ভদ্রলোক, কিন্তু উপকার করতে গিয়ে যে-সব কাণ্ড করলেন, সে-কথা ভাবতে গিয়ে আজও কি ভদ্রলোকের চিন্তা একটুও লজ্জিত হয় না?

মনে হয় প্রীতির, সে-রকম কোন চিন্তার ঝঞ্ঝাটই নেই হেনার দাদার মনে। তা না হলে এই ছয় মাসের মধ্যে একবারও অন্তত খোঁজ নিতেন। নইলে নিশ্চয়ই জানতে ইচ্ছে হতো, কেমন আছে সেই মেয়ে, যাকে তিনি শেষ রাতের শেষ প্রহরের এক সর্বনেশে নিশির ডাকের গ্রাস থেকে বাঁচালেন। সব মিথ্যে। ভদ্রলোকের চোখ দুটো ছল ছল করেছিল, মিথ্যেই এত উপদেশ দিলেন, মিথ্যেই কথা দিলেন আর কথা নিলেন। উপকারের, সহানুভূতির আর উদ্বেগের অভিনয় করে সরে পড়লেন।

শেষ রাতের শেষ প্রহরের বিরুদ্ধে যেন একটা অভিমান গুমরে ওঠে প্রীতির মনের ভাবনায়। সেই মানুষটি তো এখন সেই রেল লাইনের পাশ দিয়ে সেই মরু পথ ধরে হেঁটে চলেছে। সেই সজনে গাছের বুক থেকে এই ঝড়ো বাতাসের ছোঁয়ায় এখনও বোধহয় ফুল ঝরে পড়ে, যদি এখনও ফুল থেকে থাকে। কিন্তু সে কি আজও সেদিনের মত হঠাৎ সেখানে থামে? থামলেও কি মনে পড়ে, একটি মেয়ের জীবনের দুঃসহ দুঃখ সেখানেই একদিন মুখ লুকিয়ে দাঁড়িয়েছিল?

মনে পড়ে না নিশ্চয়, মনে পড়লে এই সত্য কল্পনা করতে পারতো সেই মানুষ, যে-মেয়েকে

মৃত্যুর পথ থেকে সরিয়ে সংসারের দিকে আবার পাঠিয়ে দিলো সে, সে-মেয়ে তার জীবনের সকল ক্ষণের চিন্তায় তারই মূর্তিকে স্মরণ করে। ভুলতে চেষ্টা করলেও যে ভুলতে পারে না প্রীতি। রাগ হয়, ছুটে গিয়ে প্রতিশোধ নিতে ইচ্ছে করে। মিছামিছি একটা মেয়ের দুঃখের প্রাণকে বাঁচিয়ে দিয়ে আবার মিছামিছি এত তুচ্ছ করছে কেন হেনার দাদা? অন্ধ মানুষ হোঁচট খেয়ে ড্রেনের মধ্যেও পড়ে গেলে যে-মানুষ ডুকরে কেঁদে ওঠে সে-মানুষ কেন কল্পনা করতেপারে না, এভাবে একটি মেয়ের আশাকে তুচ্ছ করলে তাকে অপমানের কাদায় ডুবিয়ে দেওয়া হয়?

না, বড় দুঃসহ এই শূন্যতা। নতুন করে আবার এক অপমানের জ্বালার মধ্যে জীবনটাকে টেনে নিয়ে এসেছে প্রীতি। নিজেরই উপর মনের সব ঘৃণা শিউরে উঠতে থাকে। এক একটা হৃদয়হীন ছলনার কাছে ভুল লোভের ভুলে এগিয়ে গিয়েছে প্রীতির জীবন, তাই আড়াল থেকে অদৃষ্ট বোধহয় বিদ্রূপ করেছে, আর লাভ হয়েছে শুধু অপমানের জ্বালা।

আমাকে বাঁচিয়ে রেখে কি লাভ হলো আপনার? সব লজ্জার মাথা খেয়ে বেহায়ার মত এই প্রশ্ন করে হেনার দাদাকে একটি চিঠি দিতে পারা যায়। কিন্তু...ভাবতে গিয়ে অনেকক্ষণ নিঝুম হয়ে বসে থাকে প্রীতি। মাঝ রাতের প্রহর পার হয়ে গিয়েছে অনেকক্ষণ, ঢাকুরিয়ার নারকেলের পাতার ঝালর শেষ রাতের একটা টুকরো চাঁদের আলোকে ঝিকমিক করে আর ফুরফুরে বাতাসে ঝিরঝির করে। খোলা জানালা দিয়ে নিস্তব্ধ পথের দিকে একবার তাকায় প্রীতি। কোন লাভ নেই অমন একটা ভোলা মানুষকে চিঠি দিয়ে। যে মানুষ মুখ দেখেও মানুষ চিনতে পারে না, সে মানুষ চিঠি পড়ে আর কি বুঝবে ছাই।

ডায়মণ্ডহারবারের ট্রেন কি চলে গিয়েছে? প্রীতি ছটফট করে, জলভরা চোখের ঝাপসা দৃষ্টি তুলে ঘড়ির দিকে তাকায়। হ্যাঁ, শেষরাতের শেষ প্রহর এসে গিয়েছে।

সত্যিই, যেন আবার এক নিশির ডাকের আহ্বান শুনেছে প্রীতি। ঘরের দরজা খুলে বারান্দার উপর এসে দাঁড়ায়। তারপরেই পথে নেমে পড়ে।

সজনে গাছে আবার নতুন ফুল ধরেছে। পুকুরের কলমীদলের ফাঁকে ফাঁকে জলের বুকে টুকরো চাঁদের আভা চিকচিক করছে। চমকে ওঠে আর থমকে দাঁড়ায় প্রভাত।—একি, তুমি আবার এখানে কেন প্রীতি?

প্রীতি বলে—মিছামিছি চমকে উঠবেন না, ভয় পাবেন না, দুঃখও করবেন না, আমি মরতে আসিনি।

ডায়মণ্ডহারবারের ট্রেন ছুটে আসতে থাকে। ইঞ্জিনের জ্বলন্ত চোখ ফুটে উঠেছে ডিসট্যান্ট সিগন্যালের কাছে। সাবধান হয় প্রভাত। চশমা খুলে পকেটে রাখে। এই মেয়ের মুখের কথায় কোন বিশ্বাস নেই। প্রভাতের হাত দুটো এরই মধ্যে কঠিন এক আগ্রহে কঠিনতর হয়ে ওঠে। আবার বাধা দিতে হবে, পথ আটক করে থামিয়ে রাখতে হবে, যেন নিজের প্রাণের সর্বনাশ করার কোন সুযোগ না পায় এই ছন্নছাড়া মনের মেয়ে।

ধিক্কার দেয় প্রভাত—ছিঃ, তুমি কথা দিয়েও কথার সম্মান রাখবে না।

চুপ করে দাঁড়িয়ে থাকে প্রীতি।

প্রভাত বলে—তুমি আমার মনের একটা আনন্দকে নষ্ট করে দিলে।

প্রভাতের মুখের দিকে তাকায় না প্রীতি, কিন্তু প্রীতি যেন সারা অন্তর দিয়ে উৎকর্ণ হয়ে শুনছে প্রভাতের সব ধিক্কার আর অনুযোগের ভাষা।

প্রভাত বলে—প্রতিদিন এই পথে যেতে একবার তোমার কথাই ভেবেছি। শুধু মনে হয়েছে, এতদিনে শান্তি পেয়েছ তুমি, ভাল আছ তুমি। কিন্তু...।

লোহার লাইন কাঁপে ঝনঝন করে। ডায়মণ্ডহারবারের ট্রেনের ইঞ্জিনের জ্বলন্ত চোখ থেকে আলো ছড়িয়ে পড়ে প্রীতির মুখের উপর। দেখতে পায় প্রভাত, জলভরা চোখ তুলে যেন অন্য এক জগতের সান্ত্বনার দিকে কি-যেন আশা করে তাকিয়ে আছে প্রীতি।

কেঁপে ওঠে প্রীতির গলার স্বর। —আমাকে ক্ষমা করুন প্রভাতবাবু।

প্রভাত রায়ের সতর্ক দুটি কঠিন হাত আবার চমকে ওঠে। এক লাফ দিয়ে এগিয়ে আসে প্রভাত রায়, আর সেই মুহূর্তে ছন্নছাড়া মনের মেয়েকে কঠোর দু'টি বাহুর বন্ধনে বন্দিনী করে জড়িয়ে ধরে রাখে, যতক্ষণ না ট্রেনের শেষ চাকার শব্দ গড়িয়ে দূরে চলে যায়।

ধীর স্থির ও শান্ত, কোন মত্ততা আর চঞ্চলতা নেই, প্রীতি সরকার যেন শেষ রাতের শেষ প্রহরের একটি সান্ত্বনার বুকের উপর পড়ে একটি মধুর অনুভবের লজ্জাকে ইচ্ছা করে বরণ করছে। অপ্রস্তুত হয়ে এবং বড় বেশি উদ্বিগ্ন দু'টি হাতের অকারণ চাঞ্চল্যে লজ্জিত হয়ে দু'পা পিছিয়ে সরে আসে প্রভাত রায়।

প্রীতি বলে—এখন বিশ্বাস করলেন তো, আমি সত্যিই মরতে আসিনি।

প্রভাত—বিশ্বাস করছি। কিন্তু কেন এসেছ তুমি?

প্রীতি—আপনার কাছে একটি প্রশ্ন ছিল, যে প্রশ্ন চিঠিতে লিখে আপনাকে জানাবার সাহস পাইনি।

প্রভাত—বলো, কিসের প্রশ্ন!

প্রীতি—সে প্রশ্ন না শুনেই আপনি সে প্রশ্নের উত্তর দিয়ে দিয়েছেন।

প্রভাত—তার মানে?

প্রীতি—আপনি মিছামিছি রোজই আমার কথা ভেবেছেন কেন?

হঠাৎ মাথা হেঁট করে প্রভাত রায়। চুপ করে শুধু ঠাণ্ডা মাটির ধুলোর দিকে তাকিয়ে থাকে। তারপর কুণ্ঠিতভাবে বলে—তোমার কথা রোজই ভেবেছি, তাতে সত্যিই কি আমার কোন ভুল হয়েছে?

প্রীতি বলে—না।

কদমগাছের মাথার উপর পূব আকাশের আভা ছড়িয়ে পড়েছে।

প্রীতি বলে—আমাকে কিছুদূর এগিয়ে দিন।

—চল। প্রীতির পাশে পাশে হেঁটে সরু পথ ধরে চলতে থাকে প্রভাত। কিছুদূর এগিয়ে এসেই থমকে দাঁড়ায় প্রভাত।—আর বোধহয় আমার এগিয়ে যাওয়া উচিত হবে না।

প্রীতি বলে—কেন উচিত হবে না? চলুন।

বোধহয় মনের ভুলে চলতে চলতে প্রীতির সঙ্গে অনেক দূর এগিয়ে যায় প্রভাত। প্রীতিদের বাড়ির ফটক দেখা যায়। অপ্রস্তুতের মত আবার থমকে দাঁড়ায় প্রভাত।—এবার আমি যাই।

প্রীতি—কেন?

প্রভাত—পথের লোক দেখতে পেলে সন্দেহ করতে পারে।

প্রীতি—করুক না সন্দেহ। আমার সঙ্গে আসুন।

বিস্মিতভাবে তাকায় প্রভাত।—কোথায়?

প্রীতি হাসে—আমার বাড়ি পর্যন্ত আসুন। সকলেই দেখুক, বাবাও নিজের চোখে দেখে নিন, আপনি আমার সঙ্গে এসেছেন।

অপলক চোখ তুলে প্রীতির মুখের দিকে তাকিয়ে থাকে প্রভাত। রাতের শেষ প্রহরের একটা ছায়া প্রভাতের পথ ভুলিয়ে দিয়ে কোথায় তাকে নিয়ে চলেছে।

প্রভাত বলে—সত্যই যেতে বলছো?

ঝাপসা চোখের কোণ দুটো রুমাল দিয়ে মুছে, প্রভাতের মুখের দিকে তাকায় প্রীতি। আস্তে আস্তে ধরা গলায় বলে—এস।

## নিমের মধু

খোলার চাল, মাটির ভিত আর মেটে দেওয়াল, তার মধ্যে ছোট একটা জানালা, আর তারই উপর লুটিয়ে পড়ে রয়েছে নিকটের একটা নিমগাছের ছায়া। দেখামাত্র ভবনাথের মনের এতক্ষণের একটা স্বপ্নই যেন তেতো হয়ে গেল।

মানুষের কল্পনার প্রাসাদ অনেক সময় ধুলিসাৎ হয়ে যায় আর ভবনাথের কল্পনার প্রাসাদটা ধুলিসাৎ না হলেও একটা কুঁড়ে-ঘর হয়ে গেল। সত্যই, ভবনাথের কল্পনার মধ্যেই এতক্ষণ ধরে এই সকালবেলার আলো ঝকঝক করছিল, প্রায় প্রাসাদের মতই বড়সড় চেহারার একটা বাড়ি। কিন্তু নিমগাছের ছায়ায় ঢাকা ঐ ক্ষুদ্র আর দরিদ্র চেহারার মেটেময়লা বাড়িটার দিকে চোখ পড়তেই যেন সে কল্পনার মাথায় বাড়ি পড়ল। ধুলোর মতই ঝুরঝুর করে ঝরে পড়ল ভবনাথের আশা-ভরসা।

এই কি শশী এভিনিউ-এর একশো ছত্রিশের ঊনপঞ্চাশের সি? কিন্তু আর প্রশ্ন করার ও সন্দেহ করারও কোন অর্থ হয় না। জানালাটার নিচে মেটে দেওয়ালের গায়ে কয়লার আঁচড়ে একেবারে স্পষ্ট করেই লেখা রয়েছে, একশো ছত্রিশের ঊনপঞ্চাশের সি।

পথের উপরেই কিছুক্ষণ থমকে দাঁড়িয়ে থাকে ভবনাথ, আর ভাবতে থাকে ফিরে যাওয়াই ভাল। এ হেন হাভাতে ঘরের কবাটের কড়া নেড়ে কোন লাভ নেই।

শুধু একটা হয়রানিই লাভ হলো, আর পকেটের মধ্যে শেষ সম্বল এক টাকা সাত আনা থেকে দশটা আনা একেবারে বাজে খরচে ব্যর্থ হয়ে গেল। বাড়িটা খুঁজে বের করতে অনেক সময় লেগেছে, অনেক ঘোরাঘুরি করতে হয়েছে, আর ট্রাম-বাস ও রিক্সার ভাড়া যোগাতে গিয়ে খরচ হয়ে গিয়েছে পুরো দশটা আনা।

এখন মনে হয়, ঠিকই বলেছিল কালীশ। কালীঘাটের চায়ের দোকানের কালীশ।—এ কেসটা সুবিধের বলে মনে হচ্ছে না ভব, রিস্ক নিয়ে লাভ নেই।

ভবনাথেরই রিস্কি-জীবনের এক অন্তরঙ্গ সুহৃদ কালীঘাটের চায়ের দোকানের বয় কালীশ কোন উৎসাহ দেয়নি, কিন্তু তবু যেন অদ্ভুত এক উৎসাহের নেশায় অস্থির হয়ে ছুটে চলে এসেছে

ভবনাথ, কালীঘাট থেকে এতদূরে বেহালার কাছে এই বিশ্রী এক জায়গায় কুশ্রী এক পথের উপর। শশী এভিনিউ-এর যা কিছু চটক তা হলো শুধু ঐ নামটার মধ্যেই। এবড়োখেবড়ো একটা কাঁচা রাস্তা, এখানে গর্ত ওখানে কাদা, গরু-মহিষের খাটাল দু'পাশে, আর মাঝে মাঝে দু'একটা নারকেল আর তাল, আর ধুলোয় বিবর্ণদেহ বাঁশঝাড়। এই হলো শশী এভিনিউ।

আজই ভোরে কালীঘাটের চায়ের দোকানে বসে খবরের কাগজটার দিকে তাকিয়ে একটা বিজ্ঞাপন পড়তে পড়তে ভবনাথের চোখে হঠাৎ দপ্ করে জ্বলে উঠেছিল একটা কল্পনা। চটপট খবরের কাগজের সেই বিজ্ঞাপন থেকে ঠিকানাটা একটা কাগজে লিখে নিয়েছিল ভবনাথ। সেই কাগজটা চার ভাঁজ হয়ে ভবনাথের হাতের মুঠোর মধ্যে রয়েছে।

একটা নিরুদ্দেশের বিজ্ঞাপন। আজ তিন মাস হলো নিরুদ্দিষ্ট হয়েছেন শ্রীযুক্ত সুশোভন রায়, বয়স পঞ্চান্ন-ছাপ্পান্ন, গায়ের রঙ বেশ ফরসা, মাথার চুল সাদা, বাম কানের কাছে একটি আঁচিল, গরদের ধুতি-চাদর পরা অভ্যাস। যদি কোন সহৃদয় ব্যক্তি সন্ধান দেন, তবে সেই উপকারের জন্য তাঁর কাছে আজীবন কৃতজ্ঞ থাকবে ছায়া রায়, একশো ছত্রিশের উনপঞ্চাশের সি, শশী এভিনিউ, বেহালা।

বলেছিল কালীশ, এই কেসটার মধ্যে এত মাথা ঘামাবার কি দেখলি ভব? দশটা টাকাও পুরস্কার ঘোষণা করলে না হয় দেখা যেত, ভাঁড়ারে কিছু আছে। রিস্ক নিস্ না ভব। না রে না, এ একেবারে ফাঁকা ভদ্দোরতা।

ভবনাথ বলে উঁহু, বেশ কিছু আছে, আর দিতেও পারে বেশ কিছু, তাই পুরস্কার-টুরস্কারের কথা চেপে গিয়েছে।

খবরের কাগজের দিকে আর একবার তাকায় ভবনাথ। বিজ্ঞাপনের লেখাগুলি পড়তে থাকে। শশী এভিনিউ, সুশোভন রায়, গায়ের ফরসা রঙ, গরদের ধুতি-চাদর, ছায়া রায়—প্রত্যেকটি কথার মধ্যে যে বড়লোক-বড়লোক একটা অবস্থা জ্বল্‌জ্বল্ করছে।

জ্বল্‌জ্বল্ করে ভবনাথের কল্পনা।—আমি তোকেই চ্যালেঞ্জ করছি কালীশ, মোটা মতন আদায় করে ট্যাক ভারি করে যদি ফিরে আসি, তবে তুই কি ফাইন দিবি বল?

কালীশ বলে—কিছু না। তুমি বাবা বরং আগের কেসটার আমার পাওনা শেয়ার শোধ করে দিও।

ভবনাথ—কোন্ কেস?

কালীশ—সেই চার থান সিল্ক।

ভবনাথ—সেগুলি তো আমি হাতড়েছিলুম।

কালীশ—আরে হ্যাঁ, তোর বাহাদুরি অস্বীকার করছি না। কিন্তু আমি যে খদ্দের যোগাড় করে দিলুম তার জন্যে লাভের অন্তত চার আনা শেয়ারও কি আমাকে দিবি না?

হেসে ফেলে ভবনাথ—সবই ফুরিয়ে দিয়েছি মাইরি। কিন্তু আজ দেব তোকে, নিশ্চয় দেব। আর শোন, এখন চটপট ডবল ডিম ভেজে দে দেখি, খেয়ে-দেয়ে একটু তাজা হয়ে বেরিয়ে পড়ি।

কিন্তু ঐ সেই একশো ছত্রিশের উনপঞ্চাশের সি, নিমের ছায়ায় দাঁড়িয়ে রয়েছে একটা বিদ্রূপ। ডবল ডিমে ভাজা সেই আশা ও উৎসাহ এতক্ষণ ধরে ঘুরতে ঘুরতে আর শশী এভিনিউ-এর নোংরা চেহারা দেখতেই ফুরিয়ে গিয়েছে। তার উপর ঐ বাড়ি, খোলার চাল আর মেটে দেওয়াল।

এত চেষ্টার পর, শশী এভিনিউ নামে এই অপদার্থ একটা কাঁচা রাস্তার পাশে এই বস্তির মধ্যে বাড়িটার কাছে এসেও যেন ঠিকানা হারিয়ে গেল, পথভ্রান্তের মতো দাঁড়িয়ে শূন্য দৃষ্টি তুলে তাকিয়ে থাকে ভবনাথ।

তারপরেই ছটফট করে চোখ দুটো। কি যেন চিন্তা করে ভবনাথ। দেখাই যাক না, শুধু কুঁড়ে ঘর দেখেই হতাশ হয়ে চলে যাওয়া বুদ্ধিমানের কাজ নয়। যদিও কুঁড়ে ঘর, কিন্তু ঘরের লোকগুলির নামগুলি ভদ্দোর। হয়তো সত্যিই ভদ্দোরলোক। আর ভদ্দরলোক যদি গরীব হয় তবে তো ভালই হয়। ভীতু, ভীতু, সহজেই বিশ্বাস করে, একটুতেই কৃতজ্ঞ হয়ে ওঠে, ধার করেও পুজোর খরচ যোগাড় করে, ভাত খেতে না পেলেও পান খায়, দুয়ার থেকে ভিখারী তাড়াতে পারে না, গরীব ভদ্দরলোকগুলি সংসারের কেমন যেন অদ্ভুত জীব।

আর, ভবনাথই বা কি কম ভদ্দর লোক! গায়ে সিল্কের কামিজ, হাতের দুটি আঙুলে আংটি, মাথার ঢেউ-খেলানো চুলগুলি একটু রুক্ষসুক্ষ, বছর পঁচিশ বয়সের ভবনাথ দুপুরের কলকাতার পথে যখন ব্যস্তভাবে হেঁটে যেতে থাকে, তখন মনে হবে যেন কলেজের ক্লাস কাট করে অত্যন্ত শিক্ষিত এক যুবক ম্যাটিনি শো-এর তৃষ্ণায় ব্যাকুল হয়ে কোন সিনেমা হাউসের দিকে চলেছে। ভবনাথের বাপ-মা ও ভাই-বোন এই বাংলাদেশের যে গ্রামে থাকে সেই গ্রামটাও ভদ্রলোকের গ্রাম। সেই গ্রাম জানে, এক ভদ্রলোকের ছেলে ভবনাথ, সেই গ্রামেরই পাল বাবুদের দোকানে চুরি করে পালিয়ে গিয়েছে, ফেরার হয়ে গিয়েছে, ওয়ারেন্ট ঘুরছে তাকে সন্ধান করে। ভবনাথের এই ইতিহাস শুধু জানে তার অন্তরঙ্গ সুহৃদ কালীঘাটের চায়ের দোকানের বয় কালীশ, আর সেই কালীশও যে আর এক গ্রামের আর এক ভদ্রলোকের ছেলে।

সুতরাং, এখনি গিয়ে যদি ঐ দীনহীন একশো ছত্রিশের ঊনপঞ্চাশের সি-এর দরজা কাঁপিয়ে দিয়ে কড়া নাড়ে ভবনাথ, আর সেই শব্দে ঘরের ভিতর থেকে ছায়া, মায়া বা আর কেউ বের হয়ে আসে, তবে ভবনাথের মুখের দিকে তাকিয়ে তারাও কেউ সন্দেহ করতে পারবে না যে, ভবনাথ এখন আর সত্যি সত্যি ভদ্রলোক নয়। কেউ একবিন্দু সন্দেহও করতে পারবে না যে, ভবনাথ একটা ছদ্মবেশ, ভবনাথ একটা নিষ্ঠুর ভাঁওতা, ভবনাথ একটি অতিচতুর বাগ্‌জাল, সে এসেছে মানুষকে হঠাৎ মূর্খ করে দিয়ে আর কিছু হাতড়িয়ে নিয়ে সরে পড়ার জন্য।

ভদ্রবেশী চোর তো অনেকেই আছে, কিন্তু ভবনাথ হুবহু-সে-রকম নয়। ভবনাথের চুরিরও একটা ভদ্রবেশ থাকে, অতি পরিপাটি ভদ্রবেশ। পথচারীর পকেটে হাত দিয়ে আর ঘুমন্ত মানুষের ঘরে ঢুকে যারা রিস্কি নেয় আর রোজগার করে, তাদের সম্পর্কে ঘৃণাই আছে ভবনাথের মনে। ওসব নিতান্তই ছোটলোকের রীতি। সুহৃদ কালীশের কাছেই তার এই ঘৃণার কথা মাঝে মাঝে ঠোঁট বেঁকিয়ে ব্যক্ত করে ভবনাথ—তুই তো জানিস কালীশ, কিছু লেখাপড়াও শিখেছি। কাজেই একটু বুদ্ধিসুদ্ধির কাজ ছাড়া অন্য কোন কাজে আমি রিস্কি নিতে পারি না।

হ্যাঁ, শেষ পর্যন্ত রিস্ক নেয় ভবনাথ। ধীরে ধীরে এগিয়ে যায়।—এটা কি সুশোভনবাবুর বাড়ি? জোরে দরজার কড়া নেড়ে হাঁক দেয় ভবনাথ।

ঘরের ভিতর যেন কতগুলি পায়ের শব্দ দুরদুর করে বেজে উঠেছে, শুনতে পায় ভবনাথ। হয় ভয় পেয়েছে, নয় আশার সাড়া পেয়ে ব্যস্ত হয়ে উঠেছে ঘরের ভিতরের কতকগুলি মন। উৎকর্ণ হয়ে দাঁড়িয়ে থাকে ভবনাথ।

কতকগুলি নয়, মাত্র দুটি। একশো ছত্রিশের ঊনপঞ্চাশের সি-এর নড়বড়ে কপাটের কাঠ কেঁপে উঠল। খুলে গেল কপাট। আর ভবনাথের মুখের দিকে আগ্রহে ও কৌতূহলে অস্থির দুই জোড়া চক্ষু তাকিয়ে রইল। এক প্রৌঢ়া ও এক তরুণী। বোধহয় মা ও মেয়ে, দেখে তাই তো মনে হয়।

ভবনাথ বলে—সুশোভনবাবু কি আপনাদের কেউ...

তরুণী বলে—হ্যাঁ, আমার বাবা হন তিনি।

ভবনাথ—সুশোভনবাবুর সন্ধান চেয়ে কাগজে বিজ্ঞাপন দিয়েছেন যে ছায়া রায় নামে...।

তরুণী—আমিই ছায়া রায়, আর এই আমার মা।

ভবনাথ—বুঝলাম। এখন তাহলে সুশোভনবাবুকে আনবার ব্যবস্থা করুন।

অত্যন্ত ব্যস্ত ও চঞ্চল হয়ে ওঠেন প্রৌঢ়া মহিলা।—বসো বাবা, বসো। ভগবান তোমার মঙ্গল করুন। তোমার মুখে ফুল চন্দন পড়ুক। বেঁচে থাকো, বড় হও, সুখী হও বাবা।

ভবনাথ—মাপ করবেন, বসবার সময় নেই, আমাকে এখনি অফিস যেতে হবে। শুধু ঠিকানা জানিয়ে দিতে এসেছি, সেই ঠিকানায় আপনারা গিয়ে সুশোভনবাবুকে নিয়ে আসুন, কিংবা কোন লোক পাঠিয়ে আনিয়ে নিন।

ছায়া রায় ব্যস্তভাবে ঘরের ভিতরে চলে যায় আর একটা বেতের মোড়া নিয়ে এসে দরজার কাছে রাখে। অনুরোধ করে ছায়া রায়—বসুন।

আপত্তি করে ভবনাথ—বসবার সময় নেই। ঠিকানাটা বলছি, লিখে নিন। কেয়ার অফ ডাক্তার তিনকড়ি মুখার্জী, বল্লবদাস কাটরা, এলাহাবাদ।

ঠিকানা শুনে শূন্য দৃষ্টি তুলে ভবনাথের দিকে তাকিয়ে থাকে ছায়া রায় আর ছায়া রায়ের মা।

ভবনাথ বলে—আমার কাকা তিনকড়ি মুখার্জী। এক পার্কের গাছের তলায় জ্বর গায়ে নিয়ে বসেছিলেন সুশোভনবাবু। আমার কাকা তাঁকে দেখতে পেয়ে গাড়িতে তুলে নিয়ে নিজের বাড়িতে এনে রেখেছেন। এখন আপনাদের কর্তব্য।

কথা বলে না ছায়া রায় আর ছায়া রায়ের মা।

ভবনাথ বলে—হাওড়া থেকে এলাহাবাদ পর্যন্ত রেলে ইন্টার ক্লাসের একটি টিকিট আর এলাহাবাদ থেকে হাওড়া পর্যন্ত ইন্টার ক্লাসের দুটি টিকিটের দাম, তার ওপর পথের হাতখরচ বাবদ আর কিছু, এই নিয়ে বড়জোর টাকা সত্তর লাগবে, তার বেশি নয়। আজই কাউকে যদি পাঠিয়ে দেন তো ভাল হয়, কারণ সুশোভনবাবুর শরীরের অবস্থা ভাল নয়, তার ওপর মনের যা অবস্থা, কখন যে আবার কোথায় চলে যাবেন কোন ঠিক নেই।

কেঁদেই ফেললেন ছায়া রায়ের মা।

এইবার শূন্য দৃষ্টি তুলে তাকিয়ে থাকে ভবনাথ। তার মনের শেষ ভরসাও যেন কাঁদ-কাঁদ হয়ে এইবার ভেঙে পড়তে চলেছে। টাকার কথা শুনেই কেঁদে ফেলেছে, এ যে-একেবারে হাভাতে ভদ্রলোকের বাড়ি। দেখতে পায় ভবনাথ, ছায়া রায়ের হাতে দু'গাছি প্লাস্টিকের বালা আর ছায়া রায়ের মায়ের হাতে দু'গাছি শাঁখা। এই মানুষগুলি জীবনে সত্তরটা টাকা দেখেছে কিনা সন্দেহ।

ভবনাথ বলে—কান্নাকাটি করে আমাকে অপ্রস্তুত করবেন না।

কান্না থামায় ছায়া রায়ের মা। —তুমি বুঝতে পারছ না বাবা।

ভবনাথ—কি বুঝতে পারছি না?

ছায়া রায়ের মা—সত্তর টাকা যোগাড় করা কি আমাদের মতো অবস্থার মানুষের পক্ষে...।

ভবনাথ—কি কাজ করতেন সুশোভনবাবু?

—দোকানে খাতা লিখতেন।

—কত মাইনে পেতেন?

—দৈনিক দু'টাকা।

—তবে গরদের ধুতি চাদর পরার শখ কেন?

—ওটা ওর ধর্মকর্মের শখ। সব সময়েই মনে মনে নাম জপ করেন। তাই সব সময়েই গরদ পরে থাকেন।

—ধর্মের বাতিক?

—হ্যাঁ।

—কিন্তু ঘর ছেড়ে চলে গেলেন কেন?

—এটাও তার এক বাতিক। যখন চাকরি থাকে না তখন ধর্মের বাতিক বাড়ে, কিন্তু ঘরেই থাকেন। আর যখন আমার ওপর রাগ করেন, তখন একেবারে ঘর ছেড়ে চলে যান।

—তাহলে এরকম ব্যাপার আগেও অনেকবার হয়েছে?

—হ্যাঁ, কিন্তু চলে গেলেও দু-চার দিনের মধ্যেই ফিরে আসেন। কিন্তু এবার তিন মাসেরও বেশি হয়ে গেল, তবু ফিরলেন না দেখে বিজ্ঞাপন দিয়েছি।

বলতে বলতে আবার ফুঁপিয়ে উঠলেন ছায়া রায়ের মা—কাগজে বিজ্ঞাপনের জন্য আটটা টাকা যোগাড় করতে গিয়ে সামান্য কাঁসা-পেতল যা ছিল সবই বেচতে হয়েছে বাবা। এখন আরও সত্তর টাকা যোগাড় করতে হলে...।

আঁচল দিয়ে চোখ মুছে এইবার ছায়া রায়ের মা তাঁর মেয়ের মুখের দিকে তাকান।

ছায়া রায় বলে—দেখুন, সত্তরটা টাকা যোগাড় করার উপায় আছে, কিন্তু...।

দপ্ করে আবার আশার বিদ্যুৎ চমকে ওঠে ভবনাথের চক্ষে। —বলুন, কি অসুবিধে আছে?

ছায়া রায়—কিন্তু মানুষ নেই।

ভবনাথ—তার মানে?

ছায়া রায় বলে—এমন কেউ আপনজন নেই, যাকে আমাদের দুঃখের কথা বললে দুঃখিত হবে, আর নিজের কাজ বন্ধ করে এলাহাবাদের মতো দূরের জায়গায় যাবে বাবাকে নিয়ে আসার জন্য।

চুপ করে ছায়া রায়। তারপর ভবনাথেরই মুখের দিকে আরও বেদনার্তভাবে তাকিয়ে ছায়া রায় বলে—তা ছাড়া, এমন বিশ্বাসী জনও কেউ নেই, যার হাতে বিশ্বাস করে সত্তরটা টাকা ছেড়ে দিতে পারি। বিজ্ঞাপন দেওয়ার জন্য খবরের কাগজের অফিসে গিয়েছিলেন যে চক্কোত্তি ঠাকুর, বাবারই বন্ধু, এত ভাল মানুষ চক্কোত্তি ঠাকুর, তিনিও ঐ সামান্য কাজের জন্য তাঁর খরচ বাবদ দু'টাকা নিয়েছেন। কিন্তু তাতেও তিনি খুশি নন, আজ এসে আরও একটা টাকা চেয়ে গিয়েছেন।

হেসে ফেলে ভবনাথ—বেশ ভাল ভদ্রলোকের পাল্লায় পড়েছেন দেখছি।

ছায়া রায় হাসে—কাজেই, এই উপকারটুকু করার ভার আপনাকেই নিতে হয়।

ভবনাথ—কি আশ্চর্য, আমাকেই এলাহাবাদে যেতে বলছেন সুশোভনবাবুকে আনবার জন্য?

ছায়া রায়—হ্যাঁ।

ভবনাথ চোখ বড় করে বিস্ময় প্রকাশ করে—অর্থাৎ আমিই আমার অফিস কামাই করে, সব কাজ ফেলে রেখে এখন এলাহাবাদ ছুটব?

ছায়া রায়—অনেক উপকার আপনিই তো করলেন। আপনিই যখন বাবার খবর এনেছেন, তখন তাঁকে নিয়ে আসার ভার আপনিই নিয়ে শেষ উপকার করুন।

সফল হয়েছে কল্পনা, সার্থক হয়েছে রিস্কি নেওয়া, দশ আনা খরচ আর সারা সকালের হয়রানি। বুকের উল্লাস কোনমতে চেপে চাপা চিৎকারের মতই স্বরে ভবনাথ বলে—দিন টাকা, তাহলে এখনি রওনা হয়ে যাই।

ছায়া রায় বলে—কিন্তু একটু দেরি হবে।

ভবনাথ—কতক্ষণ?

ছায়া রায় বলে—বেশিক্ষণ নয়।

মায়ের মুখের দিকে আবার যেন কি-রকম এক ভঙ্গিতে তাকায় ছায়া রায়। ছায়া রায়ের মা বলেন—একটু বসো, দুটো ভাত মুখে না দিয়ে যেও না বাবা।

এইবার সত্যই চিৎকার করে ওঠে ভবনাথ—না না, কখ্‌খনো না। আমার সময় নষ্ট করবেন না।

ছায়া রায় হাসে—বেশি সময় নষ্ট হবে না। টাকা যোগাড় করে আনতে আমার যতক্ষণ সময় লাগবে, ততক্ষণে ডাল-ভাত রান্নাও হয়ে যাবে।

নিমগাছের ছায়া দোলে। আর ছায়া রায়ের হাতে প্লাস্টিকের চুড়িতে যেন ছায়া রায়ের মুখের হাসির ছায়া দোলে। বিশ্বাসে একেবারে মূর্খ হয়ে গিয়েছে আর গলে গিয়েছে কয়লার আঁচড়ে লেখা এই একশো ছত্রিশের ঊনপঞ্চাশের সি। মাত্র আর কিছুক্ষণ অপেক্ষা করতে হবে। ব্যস, তারপর...তারপর কালীঘাটের চায়ের দোকানের কালীশের শেয়ার চুকিয়ে দিয়ে, মুর্গির দো-পেঁয়াজী ভরপেট খেয়ে সিনেমাতে গিয়ে একটা রঙ্গিলা ছবি দেখে...দূর ছাই, কি হবে সিনেমার ছবি দেখে। কালীশই তো কতবার বলেছে, তুই যে-রকম প্লে করছিস ভব, সিনেমার কোনো বেটা তারকারও সাধ্যি নেই যে ঠিক সে-রকমটি করতে পারে।

ঘরের ভিতরে চলে গিয়েছে ছায়া রায় আর ছায়া রায়ের মা। বেতের মোড়ার উপর বসে নিমগাছটার দিকে তাকিয়ে থাকে আর বিস্মিত হয় ভবনাথ। গাছ ভরে ফুল ফুটেছে। গাছের তলায় ফুল ছড়িয়ে রয়েছে। তেতো করা বিস্বাদ যার পাতা আর ফল, সেই নিমগাছের সাদা সাদা ফুল। কিন্তু এ হেন তেতো ফুলের থোকার উপর মৌমাছির থোকা বসে রয়েছে। মাটির উপর গড়াচ্ছে যে ফুল, সেই ফুলের গায়ে গড়াচ্ছে মৌমাছি। তেতো নিমেরও মিষ্টি মধু হয় নাকি? আর সেই মিষ্টি কি এতই বেশি মিষ্টি?

হঠাৎ চমকে ওঠে ভবনাথ। একটা রঙিন শাড়ির আঁচল যেন হঠাৎ ভবনাথের গা ছুঁয়ে চলে গেল। ঘরের ভিতর থেকে বের হয়ে, দরজা পার হয়ে আর ভবনাথেরই পাশ কাটিয়ে কোথায় যেন চলে যাচ্ছে ছায়া রায়।

ভবনাথ—এ কি, কোথায় যাচ্ছেন আপনি?

ছায়া রায় হাসে, কিন্তু তার প্লাস্টিকের চুড়ির হাসির ছায়া দেখা যায় না। হাত দুটি যেন আঁচলের আড়ালে লুকিয়ে রয়েছে।

ছায়া রায় বলে—আসছি এখনি।

চলে যাচ্ছিল ছায়া রায়—কিন্তু বিচলিতভাবে আর সন্দিগ্ধস্বরে প্রায় চিৎকারই করে ওঠে ভবনাথ—তাহলে আমিও চললাম।

থমকে দাঁড়ায় ছায়া রায়। অসহায়ের মতো তাকিয়ে আর আহতস্বরে বলে—বুঝতে পারছি, খুবই বিরক্ত হচ্ছেন আপনি। কিন্তু...।

ভবনাথ—কিন্তু আবার কি? আপনাদের কাণ্ডকারখানা আমার মোটেই ভাল লাগছে না। আপনি কোথায় যাচ্ছেন বলুন!

ছায়া রায়—টাকার যোগাড় করতে।

ভবনাথ—কোথায়?

ছায়া রায়—স্যাক্‌রার দোকানে।

ভবনাথ—তার মানে, গয়না বেচতে?

ছায়া—হ্যাঁ।

ভবনাথ—দেখি, কি গয়না, কেমন গয়না?

আঁচলের আড়াল থেকে হাত বের করে ছায়া রায়। দেখা যায়, হাতের মুঠোয় কাগজের ছোট একটা মোড়ক।

ভবনাথ—কি আছে এর মধ্যে?

ছায়া—এক গাছি সোনার রুলি।

ভবনাথ—কার রুলি?

ছায়া—আমার।

ভবনাথ—আর এক গাছি কই?

ছায়া—নেই, অনেক দিন আগেই বেচে দিতে হয়েছে।

মাটির উপর ধুলোমাখা নিমফুল আঁকড়ে পড়ে রয়েছে মৌমাছি। আনমনার মতো দুই চক্ষুর দৃষ্টি উদাস করে ধুলোমাখা নিমফুলের দিকে তাকিয়ে থাকে ভবনাথ, যেন এই সংসারেরই বাইরের একটা অদ্ভুত বস্তুর দিকে তাকিয়ে রয়েছে তার এলোমেলো মন, কিন্তু স্পষ্ট দেখতে পাচ্ছে না।

হঠাৎ বলে ফেলে ভবনাথ—থামুন, কোথাও যেতে হবে না আপনাকে।

ছায়া—কিন্তু...।

বস্তি থেকে অনেক দূরে, যেন শশী এভিনিউ-এর শেষ প্রান্তের দিকেই তাকিয়ে হতাশ, ক্লান্ত ও হাঁপ ধরা ভাঙা-ভাঙা স্বরে ভবনাথ বলে—সত্তরটা টাকা খরচ করার সামর্থ্য আমার নেই, তা তো সত্যি নয়, এটা আপনি সহজেই বুঝতে পারছেন ছায়া রায়। আমি নিজের টাকাতেই এলাহাবাদে যেতে পারি, আর আপনার বাবার ট্রেন ভাড়ার টাকাও দিতে পারি। কথা হলো, সেটা করা উচিত নয়, আর আপনাদের সম্ভ্রমের পক্ষেও সেটা ভাল নয়, ভাল দেখায় না।

ছায়া—আপনি ঠিকই বলেছেন, ইয়ে...আপনার নাম তো জানি না।

লজ্জিত ছায়া রায়ের মুখের দিকে অদ্ভুতভাবে তাকিয়ে ভবনাথ বলে—ভবনাথ মুখার্জী।

পর মুহূর্তেই অন্যমনস্কের মতো আবার অন্যদিকে তাকিয়ে ভবনাথ বিড় বিড় করে বলে—কি আশ্চর্য, নাম পর্যন্ত জানেন না, কিন্তু খুব তো বিশ্বাস করেন।

কিছুক্ষণ যেন স্তব্ধ হয়েই থাকে নিমগাছের ছায়া। প্রশ্ন নেই, উত্তরও নেই। বেতের মোড়া ছেড়ে দিয়ে উঠে দাঁড়ায় ভবনাথ।

বিচলিতভাবে প্রশ্ন করে ছায়া রায়—তাহলে কি করব বলুন?

ভবনাথ—আপনাকে কিছু করতে হবে না। আমি এখন আমার টাকা খরচ করেই এলাহাবাদে যাই। ফিরিয়ে আনি সুশোভনবাবুকে, তারপর একদিন সুবিধে মতো শোধ করে দেবেন টাকাটা।

ছায়া রায়ের শুকনো চোখে এইবার যেন একটু বাষ্পের আভাস ফুটে ওঠে। —এতটা আশা করি না, এতটা উপকার দাবি করা উচিত নয়, তাই হ্যাঁ বলতে পারছি না ভবনাথবাবু।

ছটফট করে ওঠে ভবনাথের নিঃশ্বাস, ছায়া দেখে ভয়-পাওয়া শিশুর মতোই ভবনাথের চাহনিতে আতঙ্ক কাঁপে। ব্যস্ত হয়ে ওঠে ভবনাথ।—তবে আমি রওনা হলাম ছায়া রায়, আর এক মুহূর্তও সময় নষ্ট করতে পারব না।

ছায়া রায়—মা যে আপনার জন্য রান্না শুরু করে দিয়েছেন, না খেয়ে যাবেন না।

ভবনাথ—না, তা হয় না। অসম্ভব।

নীরবে, শুধু একটু বিস্মিত হয়েই তাকিয়ে থাকে ছায়া রায়। মনে হয়, যেন জাত যাওয়ার ভয়ে অচেনা লোকের বাড়িতে খাওয়ার নাম শুনেই পালিয়ে যাওয়ার জন্য ব্যস্ত হয়ে উঠেছেন ভবনাথবাবু, এলাহাবাদের ডাক্তার তিনকড়ি মুখার্জীর ভাইপো, যার হাতের দুই আঙুলে দুটি সোনার আংটি।

ছায়া রায় বলে—আমরাও ব্রাহ্মণ।

কিন্তু যেন প্রলাপ বলতে বলতেই এগিয়ে চললো ভবনাথ—বেশ তো....শুনে সুখী হলাম...ব্রাহ্মণ তো কতই আছে পৃথিবীতে...।

ছায়া রায় ডাকে—ভবনাথবাবু!

ভবনাথ মুখ না ফিরিয়েই উত্তর দেয়—তোমার মাকে আমার প্রণাম জানিয়ে দিও ছায়া রায়, আমি বিদায় নিলাম।

আবার ডাকে ছায়া রায়—ভবনাথবাবু, কবে আন্দাজ ফিরছেন বলে যান।

থমকে দাঁড়ায় ভবনাথ। কি ভয়ানক মূর্খ এই একশো ছত্রিশের ঊনপঞ্চাশের সি! কিন্তু বেশি মূর্খ বলেই বোধ হয় মমতা জাগে কঠোর তস্করতায় কঠিন ভবনাথের শুকনো হৃদপিণ্ডের এক কোণে।

ফিরে আসেন ভবনাথ, আবার সেই নিমের ছায়ার নিচে শান্ত হয়ে দাঁড়ায়। চিন্তিত ভঙ্গিতে ভুরু কুঁচকিয়ে বলে ভবনাথ—আমার মনে হয়, আমি ভুল করেছি, আর তোমরাও ভুল করেছ ছায়া রায়।

বলতে বলতে আর একটা যন্ত্রণা চাপতে চাপতে কি-রকম যেন হয়ে যায় ভবনাথেব মুখের চেহারা।

ছায়া রায়—কিসের ভুল?

ভবনাথ—এলাহাবাদে যে সুশোভনবাবুকে দেখে এলাম, তিনি সত্যই এ বাড়ির সুশোভনবাবু

কিনা, সে বিষয়ে আমার সন্দেহ হচ্ছে।

ছায়া রায়—বাঁ কানের কাছে আঁচিল নেই?

ভবনাথ—না।

ছায়া রায়—সব সময় নাম জপ করেন না?

ভবনাথ—তা তো মনে হয় না।

ছায়া—খুব ফরসা আর লম্বা চেহারার মানুষ?

ভবনাথ—না, মোটেই ফরসা নন আর লম্বাও নন।

ঝর্ ঝর্ করে ছায়া রায়ের দু'চোখ থেকে জল ঝরে পড়ে। —তবে আপনি মিছিমিছি কেন এলেন?

ভবনাথ—হ্যাঁ, ভুল হয়ে গিয়েছে, এতটা ভেবে দেখিনি।

চুপ করে থাকে ছায়া রায়।

ভবনাথ বলে—এখন তবে তুমি বলো ছায়া রায়, আমি কি করতে পারি।

ছায়া—আমার বাবাকে খুঁজে বের করুন।

ভবনাথ—কোথায় যেতে পারেন, কোথায় থাকার সম্ভাবনা, এ রকম কিছু একটু না জানা থাকলে কেমন করে কোথায় খুঁজব?

ছায়া রায়—বাবা গঙ্গায় স্নান করতে ভালোবাসেন, কালীঘাটের মন্দিরে আরতি দেখতে ভালোবাসেন।

ভবনাথ—গঙ্গার ঘাটে আর কালীঘাটের মন্দিরে গিয়ে তোমরাই খোঁজ কর না কেন?

ছায়া রায়—করেছি, কিন্তু সাক্ষাৎ পাইনি। আর রোজই তো যাওয়া যায় না, সাধ্যিও নেই। তাছাড়া, এসব খোঁজাখুঁজি আর নানা জায়গায় দৌড়াদৌড়ির কাজ কি মেয়েদের পক্ষে সম্ভব?

ভবনাথ—চেষ্টা করব আমি?

ছায়া রায়—করুন।

ভবনাথ—বেশ, এবার চলি ছায়া রায়।

ছায়া রায়—আসুন।

খুবই শান্ত স্বরে, একটুও বিস্মিত ও দুঃখিত না হয়ে ভবনাথকে বিদায় বাণী শুনিয়ে দিচ্ছে একশো উনপঞ্চাশের সি। একেবারে ধীর স্থির আর শান্ত হয়ে রয়েছে ছায়া রায়ের ছায়া। কোন উৎসাহ আর বাজে না ছায়া রায়ের কণ্ঠস্বরে, কোন আশা আর চমকে ওঠে না ছায়া রায়ের চোখে।

চলে যাবার জন্য প্রস্তুত হয় ভবনাথ। কিন্তু ভবনাথের বুকের ভিতরেই কাঁটার আঘাতের মতো তীক্ষ্ণ একটা খোঁচা লাগে যেন। একেবারে ব্যর্থ হয়ে আর হেরে গিয়ে পালিয়ে যেতে হচ্ছে ভবনাথকে। কিন্তু একেবারে কিছুই না নিয়ে গিয়ে এত ভয়ানক শূন্য হয়ে চলে যেতে চায় না মন। দাগী জীবনে না হয় আর একটা মিথ্যার দাগ পড়ুক, ঐ মাটির দেওয়ালে আঁকা কয়লার আঁচড়ের মতো একটা দাগ।

ছায়া রায়ের চোখ জলে ধোওয়া কাচের মতো চক্‌চক্ করে। আর ভবনাথ তাকিয়ে থাকে, আকাশের তারার দিকে তাকিয়ে থাকা মানুষের মতো অতিদূরের মোহে মুগ্ধ দুটি চক্ষু তুলে, ছায়া রায়ের মুখের দিকে। হঠাৎ প্রশ্ন করে ভবনাথ—তোমার বাবাকে যদি খুঁজে নিয়ে আসতে পারি

ছায়া রায়?

ছায়া রায়—আপনার কাছে চিরকৃতজ্ঞ থাকব।

ভবনাথ—তার মানে?

উত্তর দেয় না ছায়া রায়। ভবনাথ যেন তার এই অন্ধকারে ঢাকা রিস্কি জীবনেরই পাথরে চাপা পড়া এক দুর্লভ লোভের ব্যাকুলতা সহ্য করতে না পেরে চেঁচিয়ে ওঠে—বলো ছায়া রায়!

ছায়া রায়—আপনি যা মনে করেন তাই।

ভবনাথ—ঠিক তো?

ছায়া—হ্যাঁ।

ভবনাথ—কোন আপত্তি নেই তোমার মনে?

ছায়া—একটুও না।

ভবনাথ—তোমার মা যদি আপত্তি করেন?

ছায়া—কেন আপত্তি করবেন মা? আপনিও তো ব্রাহ্মণ।

আর কোন প্রশ্ন নেই। যেন ছায়া রায়ের এই শেষ কথার মধুরতা মুহূর্তের মধ্যে বুকের ভিতরে লুকিয়ে ফেলেছে ভবনাথ, পাকা চোর যেমন সোনার হার গিলে ফেলে।

আর মুখ ফিরিয়ে একবার তাকায়ও না ভবনাথ। হনহন করে যেন এই পৃথিবীর কোন কাঁটার ঝোপে লুকিয়ে পড়ার জন্য ব্যস্তভাবে চলে যায় ভবনাথ।

কালীঘাটের মন্দিরে আরতি যখন শেষ হলো, আর মন্দিরের বড় দরজা দিয়ে শেষ দর্শকও যখন বের হয়ে গেল, তখন আর একবার চমকে উঠলো ভবনাথ। ছায়া রায়ের নিরুদ্দিষ্ট বাবাকে সত্যিই যে খুঁজতে এসেছে ভবনাথ। কি আশ্চর্য, এ আবার কোন্ মূর্খতার খেলা অকারণে একটা ছায়ার অনুরোধের জন্য এত সময় নষ্ট করা? শুনলে কালীশ যে হো হো করে হেসে উঠবে।

কিন্তু কালীশ নিশ্চয়ই জানে না যে, নিমেরও মুধ হয়, নিমের বিষতেতো বুকের ভেতরে যাক্ গে। এসব কথা কালীশকে বলে কোন লাভ হবে না, বেটা বিশ্বাসই করবে না।

কিন্তু বিশ্বাস করতে ইচ্ছে করে ভবনাথের। গিলে-ফেলা সোনার হারের মতো একটা আশা যেন থেকে থেকে কচ্‌কচ্ করে কষ্ট দিচ্ছে গলার ভিতরটাকে। মনে হয়, এইভাবেই রোজ সন্ধ্যায় এখানে আসা যায়, তবে নিশ্চয়ই একদিন আরতি আলোকে হঠাৎ দেখে ফেলবে ভবনাথ, ছায়া রায়ের বাবা সুশোভনবাবু, গায়ে গরদের চাদর জড়ানো লম্বা ফরসা সুশোভনবাবু দাঁড়িয়ে আছেন।

যাই হোক, আজ এখানে কোন কাজ নেই। আবার কাল সন্ধ্যা। এখন বরং কালীশের কাছে গিয়ে, আর এক কাপ গরম চা দিয়ে গলাটা ভিজিয়ে নেওয়াই ভাল। কালীশটাও নিশ্চয় এতক্ষণে নানা দুশ্চিন্তা করতে শুরু করে দিয়েছে। চলতে থাকে ভবনাথ।

চায়ের দোকনে ভবনাথ ঢুকতেই কালীশ বলে—যাক, খুব বেঁচে গেলি ভব। আর একটু দেরী করলেই নির্ঘাৎ হাতে নাতে ধরা পড়ে যেতিস।

ভবনাথ—ধরা পড়বো কেন রে বেটা!

চায়ের দোকানের টেবিলের উপর থেকে খবরের কাগজটা তুলে নিয়ে এসে কালীশ বলে—এই দেখ।

শূন্য দৃষ্টি তুলে খবরের কাগজেরই বুকের এক জায়গায় একটা শূন্যতার দিকে তাকিয়ে থাকে ভবনাথ। ছায়া রায়ের আবেদন, সেই ছোট সন্ধান চাই, বিজ্ঞাপনটা ছুরি দিয়ে পরিষ্কার করে কে যেন কেটে নিয়ে চলে গিয়েছে।

ভবনাথ—এ কি ব্যাপার কালীশ!

কালীশ—হেডমাস্টার আশুবাবু ঐ বিজ্ঞাপন কেটে নিয়ে গিয়েছেন। তাঁরই বাড়িতে আছে হারানো লোকটা। এতক্ষণে বোধহয় লোকটাকে একেবারে তার বাড়িতে নিয়ে গিয়েই ফেলেছেন।

চুপ করে বসে থাকে ভবনাথ।

কালীশ প্রশ্ন করে —চা খাবি?

—না।

—কেমন দেখলি, বেশ বড় লোকের বাড়ি?

—মোটেই না।

—কিছু হাতড়াতে পারলি?

—কিচ্ছু না।

—তাহলে স্রেফ?

—স্রেফ ঠকে এসেছি মাইরি।

## স্নানযাত্রা

মেলাটা শুরু হয় বৈশাখী পূর্ণিমার কাছাকাছি কোন একটা দিনে; শেষ হয় এসে জ্যৈষ্ঠের পূর্ণিমাতে, স্নানযাত্রার শুচিতাময় উৎসবটা যেদিন বটেশ্বরপুরের মহাসমারোহের মধ্যে শেষ হয়ে যায়। এই এক মাস ধরে মেলাটা যেন বটেশ্বরপুরের জীবনটাকে রকমারি জিনিস আর মানুষের ভিড় দিয়ে, আর রকমারি আনন্দের কোলাহল দিয়ে মাতিয়ে রাখে।

নাগরদোলা দোলে, এঁটো সরবতের জলে কাদা হয়ে যায় মাটি; সেই সঙ্গে বাউলের একতারা বাজে। কোলাহলের মধ্যে গান, আর গানের মধ্যে কোলাহল। ছাইমাখা মৌনীবাবা আর ঊর্ধ্ববাহু সাধু চুপ করে বসে থাকেন, আর হরিদ্বারী সাধু নানা রকম আসন ও প্রাণায়ামের কসরত দেখান।

শুধু যত মনোহারীর আর অমনোহারী খোল-ভুষির দোকান নয়, সোনা-রূপো বেচা-কেনারও দোকান বসে। পাইকারী ব্যাপারীদের বড়-বড় লেনদেন হয়; তেজারতী মহাজনের বন্ধকী কারবারও চলে। সবচেয়ে বড় কারবারী কাজ করে ভাগলপুরী গোয়ালার দল। একমাসের মধ্যে হাজার দুই গরু-মহিষ বিক্রী করে, আর স্নানের শেষে ঢোলক বাজিয়ে ওরা চলে যায়।

এ জেলার এদিকে-ওদিকে প্রায় চারদিকে ঘুরে অনেকবার রিলিফের কাজ করেছে ইন্দুনাথ, কিন্তু বটেশ্বরপুরে কোনদিন আসতে হয়েছে বলে মনে পড়ে না। কলকলি, জটাবাহিনী আর পটলেশ্বরী, তিনটে নদী তিনদিকে থাকতেও, ঐ তিন নদীর বন্যার জল বটেশ্বরপুরের ধানক্ষেতে গড়িয়ে আসতে পারেনি। বানের জল শুধু নদীগুলির ও-পার ছাপিয়ে ফকিরবাড়ি, জয়কালীগঞ্জ আর কুমীরমারিকে ডুবিয়ে দিয়েছিল।

বটেশ্বরপুরের ডাঙাতে একটি বুড়ো বট আছে, সেই বটের কাছে পুরনো মন্দিরের আঙিনায় বেশ পুরনো আর নড়বড়ে একটি রথ রাখা আছে; আর, সেই আঙিনা থেকে সামান্য একটু দূরে বাসুদেব সরোবর নামে একটা বড় ডোবা আছে। তাই বিশ্বাস করতে অসুবিধে নেই, বটেশ্বরপুরের ডাঙার বুকে এতগুলি পুণ্যি বাঁধা পড়ে আছে বলেই তিন নদীর বানের জল এদিকে গড়িয়ে না এসে ওদিকে গড়িয়ে যায়।

ইন্দুনাথের কাছে বটেশ্বরপুর জায়গাটা চেনা চেনা না হলেও নামটা যেন শোনা-শোনা মনে হয়। মেলা শুরু হবার সাতদিন আগে থেকে একটি কর্মীদল নিয়ে সড়কের পাশে ক্যাম্প করেছে ইন্দুনাথ। সবশুদ্ধ ওরা বিশজন। এদের মধ্যে বলতে গেলে একমাত্র ইন্দুনাথ ছাড়া আর সবাই বয়সে এখনও অযুবক, প্রায় ছেলেমানুষ বলা যায়। এখানে ইন্দুনাথই কর্মীদলের নেতা।

ইন্দুনাথের কাছে যিনি নেতা, যিনি এ জেলার প্রায় সকলজনের শ্রদ্ধার মানুষ সকল রকমের স্বদেশী কাজ আর সেবার কাজের যিনি প্রেরণাদাতা, সদরের উকীল সভার প্রেসিডেন্ট সেই কাঞ্জিলালমশাই কর্মীদলের এ বছরের বার্ষিক সভায় প্রস্তাবটা তুলেছিলেন। প্রস্তাবে কেউ আপত্তি করেনি। প্রকাণ্ড একটা চরিত্রবাদিতার প্রস্তাব নয়। প্রকাণ্ড একটা পাপমোচন যজ্ঞ করবার প্রস্তাবও নয়। প্রস্তাব হলো, ধর্মের নামে যেখানে মেলা বসবে সেখানে ওরকম একটা কুৎসিত কাণ্ড চলবে কেন? ওটা খুব খারাপ একটা প্রথা নয় কি? ওরকম একটা প্রথা চলতে দেওয়া সমাজের মানুষের পক্ষে কি একটা অপমান নয়?

প্রতি বছর বটেশ্বরপুরের মেলা যেখানে বসে, তারই প্রায় গা ঘেঁষে আর পুরনো মন্দির থেকে খুব সামান্য দূরে আর-এক রকমের একটা উপনিবেশ গড়ে ওঠে। এটা হলো মানুষেরই একটা অমানুষিক মেলা। ছোট-বড় প্রায় শতাধিক ছাউনি-ঘর আর প্রায় শতাধিক পতিতা। কোথা থেকে, যেন একটা অদৃশ্য জগতের আনাচ-কানাচ থেকে বের হয়ে আর ছুটে এসে ওরা এই স্নানযাত্রার মেলাতে এক মাস ধরে রোজগারের একটা ভয়ানক উৎসব সমাপন করে আবার অদৃশ্য হয়ে যায়। বাজারের কোন কোন লোকের মুখে এমন গর্বের কথাও শোনা গিয়েছে, শুধু হেঁজি-পেঁজি হাভাতির দল নয়, কাশীওয়ালী দেবীদাসী আসে, গাজিপুরের নাচুনী বাঈজীও আসে।

কাঞ্জিলালমশাই-এর প্রস্তাব, পিকেটিং করে এই খারাপ প্রথাটাকে বাধা দিতে হবে। কিন্তু কার উপরে একাজের ভার দেওয়া যায়?

ইন্দুনাথ আশ্চর্য হয়েছিল—কেন? আমার উপর ভার দিতে আপনার কি কোন আপত্তি আছে?

কাঞ্জিলালমশাই বিব্রতভাবে বলেন—না না, কোন আপত্তি নেই। তবে কিনা... এ কাজে একটু বেশি সাহস দরকার; কারণ এ কাজের বাধাগুলি বেশ একটু অদ্ভুত·রকমের কিনা, সেইজন্যে।

ইন্দুনাথ—তাহলে আমিই তৈরি হই।

ইন্দুনাথের ইচ্ছার এই ব্যস্ততা যেন ইন্দুনাথের একটা অভিমানের ব্যস্ততা। কঠিন বাধা তুচ্ছ করতে এত ভালবাসে যে, শান্ত দুঃসাহসের মানুষ বলে এত সুনাম রটে গিয়েছে যার, তাকে চিনতে এখনও দেরি করেন কেন কাঞ্জিলাল মশাই?

কাঞ্জিলালমশাই জানেন, এম-এ পড়ার শেষ বছরটাকে পূর্ণ হতে না দিয়ে গ্রামে চলে এসেছিল ইন্দুনাথ। দেশের উপর একটা মায়ার নেশা বলা যায়, কিংবা একটা সৎ কাজের জন্য প্রাণ দিয়ে খাটবার নেশাও বলা যায়, ইন্দুনাথের মন আর প্রাণ দুই-ই মেতে উঠেছিল। ছোট শরিকের কাকার

কাছে বসতবাড়িটা বন্ধক দিয়ে টাকা যোগাড় করে, আর প্রায় দু'বছর ধরে অনেক খাটুনি খেটে রাজীবনগরের স্কুলটা গড়ে তুলেছিল ইন্দুনাথ।

প্রত্যেকটি প্রতিজ্ঞার কাজকে জয়ী না করে ক্ষান্ত হয়নি ইন্দুনাথ। জেলার সদরে শহরে বিলাতী কাপড় অচল হয়েছে, রঘুনাথপুরের বাজার থেকে আবগারী মদের দোকান উঠে গিয়েছে, বড়গাছিয়ায় চাঁড়ালপাড়ার প্রত্যেকটি পুরুষ কৃত্তিবাস পড়তে আর নিজের নাম লিখতে শিখেছে, রাণীহাটের কুমোরেরা একটা কো-অপারেটিভ করেছে, এই সবই তো ইন্দুনাথের এক একটি সৎপ্রতিজ্ঞার সফলতা।

ইন্দুনাথের সব বিষয়সম্পত্তি একে একে বাগিয়ে ফেলেছেন ছোট শরিকের কাকা, আর যত আর্তত্রাণ ও আন্দোলনের কাজে বেহিসাব টাকা বিলিয়ে দিচ্ছে ইন্দুনাথ। বাপ নেই, মা নেই, সম্পত্তিটা তবু তো ছিল। কিন্তু সর্বস্ব খুইয়ে কাঙাল হয়ে যাবার ভয়টাও ইন্দুনাথের জীবনে যেন কোন ভয়ই নয়। কাকাও বলে দিয়েছেন, তোমার বিষয়-আশয় বলতে বিশেষ আর কিছু নেই ইন্দু, শুধু আছে রানীহাটের মেটে বাড়িটা; দাম বড়জোর তিন হাজার হবে।

সদরে ট্রেজারির সামনে একশো চুয়াল্লিশ তুচ্ছ করবার জন্য সবার আগে এগিয়ে গিয়েছিল যে, সে হলো ইন্দুনাথ। রাইফেল তুলে দাঁড়িয়েছিল গোরা সোলজারের যে দুরন্ত পিকেট, আস্তে আস্তে হেঁটে তাদের সামনে গিয়ে দাঁড়াবার সময় ইন্দুনাথের চোখের দৃষ্টি একটু অশান্ত হয়নি।

বন্যার সময় রিলিফের কাজে খাটতে গিয়ে কর্মীদলের ছেলেরা দেখে চমকে উঠেছে, ইন্দুদার সত্যিই কোন ভয়-ডর নেই; বোধহয় ঘৃণা বোধও নেই। কুষ্ঠী বুড়োটার পায়ের ক্ষতগুলোকে একেবারে হাত দিয়ে ছুঁয়ে আর ধুয়ে-মুছে ব্যাণ্ডেজ করে দিলেন ইন্দুদা, হাতটা একটুও কাঁপল না।

ইন্দুনাথের সুশ্রী মুখটাও জানিয়ে দেয়, ওর মনটা কত সুশ্রী। ক্যাম্প যেন সব সময় ফিটফাট থাকে, বিছানাগুলিকে এলোমেলো হয়ে পড়ে থাকতে দেয় না। কেউ যদি ভুল করে কম্বলটাকে মেঝের উপর ফেলে রাখে, ইন্দু এসে নিজেই সেই কম্বলকে ধুলো-ঝাড়া করে আর পাট করে বাঁশের ভারার উপর তুলে রাখে।

কলেরার সময় রিলিফ খাটতে গিয়ে দেবীডাঙায় এসে একবার বেশ অপ্রস্তুত হয়েছিল কর্মীদল। গ্রামে কোন মানুষ ছিল না, কলেরার ভয়ে সবাই পালিয়েছে। কর্মীদলের ছেলেরা দেখেছিল, একটা শূন্য বাড়ির বাগানের ভিতরে ঢুকে অদ্ভুত রকমের একটা রিলিফের কাজে ব্যস্ত হয়ে উঠলেন ইন্দুদা। আম গাছের একটা মরা ডাল ভেঙে পড়ে কচি শিউলিটাকে চেপে রেখেছিল। মরা আমডাল সরিয়ে দিয়ে শিউলিটাকে দাঁড় করিয়ে দিলেন ইন্দুদা। অপরাজিতার লতা মাটির উপর কাদা মাখা হয়ে লুটিয়ে পড়েছিল। ইন্দুদা লতাগুলিকে বেড়ার গায়ে তুলে দিলেন। তুলসীটার চারদিকে ঘাসের জঙ্গল ঘন হয়েছিল। চটপট হাত চালিয়ে ঘাসের জঙ্গলটা উপড়ে ফেলে দিলেন ইন্দুদা।

পাঁচজনে ভাল চোখে দেখেনি, একরকমের দুঃসাহসের কাজও কত শান্তভাবে করে দিতে পারে ইন্দুনাথ। রাজীবনগরের স্কুলবাড়ির খেলার মাঠের উপর রাতারাতি একটা চালা তুলে নিয়ে মা শীতলার মূর্তি প্রতিষ্ঠা করেছিল চক্রবর্তী ঠাকুর নামে একজন সাধুগোছের আগন্তুক। দেখে একটুও বিচলিত না হয়ে, আর ভালমন্দ কোন কথা না বলে ইন্দুনাথ সেই শীতলাকে তুলে নিয়ে পুকুরের জলে ফেলে দিয়েছিল।

স্নানযাত্রার মেলাতে ভয়ানক কুপ্রথাটাকে বাধা দেবার জন্য পিকেটিং চালাবার সব দায়িত্ব নিয়ে বটেশ্বরপুরে এসেছে এই ইন্দুনাথ।

সারাদিন আর সারারাত, জেগে থাকে আর দাঁড়িয়ে থাকে পিকেট। কাদাটে খালটার উপরে সুপুরিগাছে ফেলে যে সাঁকোটা বাঁধা হয়েছে, ঠিক তারই মুখে দাঁড়িয়ে থাকে কর্মীদলের ছেলেদের একটা সতর্ক ভিড়। এই সাঁকোটা পার না হয়ে ওদিকে, সারি সারি চালাঘর দিয়ে সাজানো সেই নোংরা পৃথিবীটার দিকে এগিয়ে যাবার আর কোন পথ নেই। পিকেটিং-এর একটা সচল দল ঘুরে বেড়ায়, কাদাটে খালের কিনারা ধরে আসশেওরার বাদাড় পর্যন্ত। কোন বিল্বমঙ্গল যেন খাল সাঁতরে ওদিকে গিয়ে উঠবার সুযোগ না পেয়ে যায়। রাত্রিবেলা কর্মীদলের টর্চের আলো মাঝে মাঝে ঝলসে উঠে অন্ধকারটাকেও শাসিয়ে রাখে।

পিকেটিং-এর প্রথম দিনটা পার হয়ে যেতেই বুঝতে পারে ইন্দুনাথ, কাঞ্জিলালমশাই কত মিথ্যে আশঙ্কা করেছিলেন। উপদ্রব পিকেটিং-এব কাছে এগিয়ে আসেনি। এই পিকেটিংটাই যেন একটা কঠোর চক্ষুলজ্জার শাসন। কাউকে বাধা দেবার দরকারই হলো না, কারণ কোন নির্লজ্জতা এই পিকেটিং তুচ্ছ করবার জন্য এগিয়ে এল না।

কিন্তু দ্বিতীয় দিনেই সন্দেহ করতে হলো, না, যেন আড়ালে গা-ঢাকা দিয়ে রয়েছে একটা বিদ্রোহ। সে রাত্রে ক্যাম্পের বেড়াতে আগুন লাগলো।

পরের রাতটাও বাদ গেল না। কিচেনের ভিতরে রাখা সব চাল-ডাল চুরি হয়ে গেল। তার পরের রাতটাও বাদ গেল না। কর্মীদলের মধ্যে সবচেয়ে বেশি উৎসাহ নিয়ে টহল দিয়ে বেড়ায় যে জনার্দন, তারই মাথার উপর ঝামা-ইঁটের একটা ঢিল এসে আছড়ে পড়লো। টহল ছেড়ে দিয়ে ক্যাম্পে ফিরে আসে জনার্দন। —না ইন্দুদা, এখানে আর টিকতে পারা যাবে না।

—খুব পারা যাবে। সারারাত আমি একাই টহল দেব। আস্তে আস্তে কথা বলে ইন্দুনাথ। কিন্তু গলার এই শান্ত স্বরটাই বুঝিয়ে দেয়, বাধা পেয়ে ইন্দুনাথের প্রতিজ্ঞার উৎসাহটাই মেতে রয়েছে।

জনার্দনের কপাল ফেটে রক্তের ধারা ঝরছে। কপালের ক্ষত আইডিন দিয়ে ধুয়ে আর কাপড়ের পটি দিয়ে বেঁধে দিয়ে জনার্দনের টর্চটা হাতে তুলে নিয়ে ক্যাম্পের বাইরে এসে দাঁড়ায় ইন্দুনাথ। চোখের দৃষ্টিটা তবু শান্ত। একটা শান্ত প্রতিজ্ঞার দৃষ্টি। আজ সারারাত ইন্দুনাথ একা টহল দিয়ে ঘুরবে।

হঠাৎ ইন্দুনাথের মুখের উপর একটা টর্চের আলোর ঝলক ছুটে এসে পড়ে। তারপর মচমচ করে জুতোপরা পায়ের একাট শব্দও এগিয়ে আসতে থাকে। ইন্দুনাথেব কাছে এসে থেমে যায় শব্দটা।

—কে আপনি? জিজ্ঞাসা করে ইন্দুনাথ।

ইন্দুনাথের মুখের উপর আবার টর্চের আলো পড়ে, আর, একটা গভীর স্বর যেন রাগ চেপে চেপে কথা বলে—এ তল্লাটে সবাই যাকে চেনে আর জানে, সেই আমি। আমি জিজ্ঞেস করছি আপনি কে?...ও হরি...এ যে তুমি...আমাদের সেই ইন্দুনাথ।

এইবার নিজেরই মুখের টর্চের আলো ফেলে আগন্তুক মানুষটা হেসে ওঠে। —দেখ তো চেয়ে আমারে তুমি চিনতে পার কিনা?

চিনতে পারে ইন্দুনাথ। বর্ধমান কলেজে পড়বার সময় বটেশ্বরপুরের জমিদারবাড়ির ছেলে যে চিরঞ্জীব ইন্দুনাথের একক্লাসের বন্ধু ছিল, সেই চিরঞ্জীব। কিন্তু সেই চিরঞ্জীবের একটা নতুন পরিচয়ও পেয়ে যায় ইন্দুনাথ। মুখ ভরা হাসি যেন বুক ভরা মদের গন্ধ উথলে দিচ্ছে চিরঞ্জীব।

চিরঞ্জীব বলে—নেই কাজ, তো খই ভাজ; এটা যে তোমার জীবনের আদর্শ, সেটা আমি সেই কলেজ যুগেই ধরতে পেরেছিলাম হে ইন্দুনাথ। কিন্তু তুমি যে শেষে আমার আদর্শকে দাগা দেবার জন্য আমরাই রাজ্যে এসে ঢুকবে, এ তো বুঝতে পারিনি রে বাবা।

ইন্দুনাথ—তোমার রাজ্য মানে কি?

চেঁচিয়ে হাসে চিরঞ্জীব—আমি যে এখন বটেশ্বরপুরের মেজকর্তা, এই সত্যটা কি তুমি জানতে না?

—না।

—জানলে বোধহয় আমার দশ হাজার টাকার তোলা আদায়ের লক্ষ্মীস্বরূপা এই মেলাটিকে বিরক্ত করতে তুমি আসতে না।

—আসতাম বই কি।

—কেন? তোমার আদর্শের চরণে কোন্ অপরাধ করেছে মেলাটা?

—এই মেলাতে একটা খারাপ প্রথা চলে, সেটা বন্ধ করতে এসেছি।

—খারাপ প্রথা? প্রথাটা যে তোমাদের স্বর্গধামেও চলে ইন্দুনাথ।

—মর্ত্যধামে না চললেই ভাল।

—কিন্তু মর্ত্যধামের চরিত্র শুদ্ধ করবার হুকুমনামা তোমাকে দিলে কে?

—তুমি ভুল বুঝেছ চিরঞ্জীব। স্নান-যাত্রার নামে একটা মেলা বসেছে, সেখানে এসব প্রথাকে প্রবেশ না করতে দেওয়াই ভাল।

—বেশ তো এবার তুমি বল, ওরা তাহলে খাবে কি?

—কি বললে?

—ওরা এখানে রোজগারের জন্য এসেছে। ওদের রোজগারের উপায় বন্ধ করে দিয়ে তুমি ওদের ভাতে মারছো। এটা কেমনতর আদর্শ হলো; আমাকে একটু বুঝিয়ে দাও দেখি।

চিরঞ্জীবের মূর্তিটা যেন আহ্লাদের দোলায় দুলতে থাকে, পায়ের চকচকে পাম্পসু মচমচ করতে থাকে। মদের গন্ধে ভরা হাসিটাকেও দুলিয়ে দিয়ে চিরঞ্জীব বলে—ব্রেথা চেষ্টা ইন্দুনাথ। বুঝিয়ে দেবার সাধ্যি নেই তোমার।

ইন্দুনাথ নীরব হয়ে গিয়েছে। চিরঞ্জীবের হাসির শব্দটা যেন সত্যিই একটা কঠিন ঠাট্টার ঝামা ইঁট হয়ে ইন্দুনাথের কপালের উপর আছড়ে পড়েছে। ওরা খাবে কি? সত্যিই তো, ওদের ভাতে মারবার কি অধিকার আছে ইন্দুনাথের?

চিরঞ্জীব বলে—তুমি যে মস্ত পিকেটিং-বিশারদ, সেটা আমার অজানা নয় ইন্দুনাথ। তুমি একটা বাজারকে মদ-ছাড়া করেছ, একটা শহরকে বিলাতী-কাপড়-ছাড়া করেছ। কিন্তু বটেশ্বরপুরের মেলাটাকে প্রথা-ছাড়া করতে পারবে না বন্ধু। ব্রেথা চেষ্টা। অতএব, অবিলম্বে প্রস্থান কর। বন্ধুভাবেই তোমাকে এই উপদেশ দিয়ে গেলাম।

ইন্দুনাথ—আমি যাব না চিরঞ্জীব, তুমি বৃথা উপদেশ দিও না।

চিরঞ্জীব—তার মানে, তোমার ইচ্ছা করিবে পূর্ণ আমার জীবন মাঝে?

ইন্দুনাথ—জানি না।

চিরঞ্জীব—আচ্ছা, কিন্তু শেষ যেন আমারই ইচ্ছা না হয় পূর্ণ তোমার জীবন মাঝে।

চলে গেল চিরঞ্জীব। কিন্তু চিরঞ্জীবের উপদেশ যেন ইন্দুনাথের প্রতিজ্ঞার প্রাণটার উপর কাঁটার মত বিঁধতে থাকে। সত্যিই কি চলে যেতে হবে?

সকাল হতেই ইন্দুনাথের প্রতিজ্ঞার প্রাণটাকে ভয় পাইয়ে দেবার জন্য সাঁকোর ওদিকের মুখের কাছে আর একটা বিদ্রোহের ভিড় দেখা দিল। এক গাদা হিংস্র ধিক্কার বিলাপ অভিশাপ করে গালাগালির ভিড়। কর্মীদলের ছেলেরা মাথা হেঁট করে দাঁড়িয়ে থাকে; আর ইন্দুনাথ স্তব্ধ হয়ে সেই ভিড়ের দিকে তাকিয়ে থাকে। জীবনে বোধহয় এই প্রথম, ইন্দুনাথের সেবাব্রত শান্ত মন একটা অবুঝ দুশ্চিন্তার পীড়নে অশান্ত হয়ে ওঠে।

—কি গো বাবু, স্বদেশী করবার কি আর জায়গা ছিল না? এখানে মরতে এলে কেন?

—ধম্মের বক ঠাকুর এয়েছেন।

—জীব তরাতে এয়েছেন দয়াবিষ্টুর অবতার।

—ঝাঁটা মার্; এঁটো ছুঁড়ে মার্; বোত্তলপেটা করে ধম্ম ছুটিয়ে দে।

—ভাত দেবার ভাতার নয়, কিল মারবার কশাই।

শাড়ির আঁচলটা শক্ত করে কোমরে জড়ানো, চোখের কোলে কাজলের মোটা প্রলেপ, খোঁপাটা এলোমেলো হয়ে ঝুলছে, এইরকম একটি মূর্তি কয়েক পা এগিয়ে একেবারে ইন্দুনাথেব চোখের সামনে এসে দাঁড়ায়। —রাগের কথা বলছি না মশাই, দুঃখের কথা বলছি। আপনি একটু বুঝে দেখুন।

ইন্দুনাথ—বলুন, কি বুঝতে বলছেন।

—আপনি আমাদের রোজগার এভাবে বন্ধ করে দিলে আমাদের পেট চলবে কি করে?

—রোজগারের জন্যে এখানে এসেছেন কেন আপনারা?

—কেন? এখানে এসে কোন্ ভুলটা হলো?

—এখানে লোকে ধর্মের নামে আসে, একটা স্নানযাত্রার মেলা।

—আমরাও তো সেই জন্যে এসেছি গো মশাই। ধম্মের নামে এসেছি।

সাঁকোর ওপরে একটা বুড়ো পাকুড়ের গোড়ায় সিঁদুর মাখানো একটা পাথরকে দেখিয়ে দিয়ে আর হাত তুলে কপালটাকে ছুঁয়ে ভক্তিনত একটা ভঙ্গী করে চেঁচিয়ে ওঠে কাজল-লেপা চোখের সেই নারী—চোখভুলানি মায়ের আদেশ আছে, পুণ্যিস্থানে রোজগার করতে হয়। মাগিরা চিনিসিঁদুর দিয়ে মাকে পুজো করে আর আদেশ নিয়ে তবেই না রোজগারে নেমেছে।

—ওসব কথা ছেড়ে দিন। তবে...হ্যাঁ...।

—বলুন তাহলে, আমরা কি করি?

—স্নানযাত্রা পর্যন্ত রোজগার বন্ধ রাখুন।

—তারপর?

—তারপর যা ইচ্ছে হয় করবেন।

—তা তো করবোই। তারপর থাকলেও করবো, চলে গেলেও করবো। কিন্তু একটা মাস পেটে খেয়ে বাঁচবো, তবে তো?

—সে ব্যবস্থা যদি করে দিই?

—তাহলে...। চুপ করে কি-যেন ভাবে, কোমরে শক্ত করে আঁচল জড়ানো সেই উগ্রতা।

পতিতাদের ভিড়টাও হঠাৎ চুপ করে কি-যেন ভাবে। তারপর, যেন একটা অনিচ্ছাময় স্বীকৃতির গুঞ্জন গুন গুন করে।—তবে তাই হোক। স্বদেশীবাবু যদি একটা মাসের খোরাক দিতে পারেন, তবে রোজগার না হয় বন্ধ রাখাই যাবে; পূর্ণিমার দিনটা পেরিয়ে যাক্।

চিরঞ্জীবের উপদেশের ঠাট্টাটা মিথ্যে হয়ে গিয়েছে। সাঁকোর মুখে পিকেটিং তেমনই দাঁড়িয়ে থাকে। আর সেই সঙ্গে রিলিফের কাজও চলে।

কর্মীদলের তিন-চারজন ছেলেকে সঙ্গে নিয়ে পতিতা উপনিবেশের প্রতি চালাঘরের দরজার কাছে সিধে পৌঁছে দিয়ে যায় ইন্দুনাথ। চাল ডাল আলু আর নগদ দু'আনা।

কোন বাধা ইন্দুনাথের শান্ত মনের প্রতিজ্ঞাকে দমিয়ে দিতে পারেনি। সবচেয়ে কঠিন হয়ে দেখা দিয়েছিল যে বাধা, সেটা হলো নিজেরই মনের একটা বেদনাকর অপরাধবোধের বাধা, পিকেটিং-এর ফলে মানুষগুলির ভাত বন্ধ হবে। টেলিগ্রাম করে রানীহাটের মেটে বাড়িটাকে, ইন্দুনাথের বিষয়-আশয়ের শেষ চিহ্নটাকেও কাকার কাছে বন্ধক দেবার ইচ্ছা জানিয়ে দুটি হাজার টাকা আনিয়েছে ইন্দুনাথ।

এইসব বাধাকেই বোধহয় অদ্ভুত রকমের বাধা মনে করে একটু ভয় পেয়েছিলেন কাঞ্জিলাল মশাই। কিন্তু চিঠি পেয়ে সব জানতে পেরে তিনি খুশী হবেন যে, এইসব অদ্ভুত বাধা ইন্দুনাথকে একটুও দমিয়ে দিতে পারেনি। পিছিয়ে আসতে হবে, এগিয়ে যাবার সাহস হবে না, ইন্দুনাথের জীবনে এমন ট্র্যাজেডির স্থান নেই।

এই অদ্ভুত রকমের সেবার কাজটাও ভাল লাগে। আর ভাবতে অদ্ভুত লাগে, অধঃপতিত জীবনের এই উপনিবেশের মধ্যে এমন একজন আছে, যে মানুষটা রিলিফের চাল-ডাল নিতে আপত্তি করেছিল!

সে নারীর ঘরটাকেও দেখে একটু আশ্চর্য হয়েছে ইন্দুনাথ। বেশ সাজানো গোছানো একটা সৌখীন ঘর। তার চালাঘরের মধ্যে ঘড়ি আছে, ঝকঝকে আয়না আছে। ঘরের বেড়ার গায়ে উর্বশীধরনের এক নৃত্যময়ীর রঙীন ছবিও আছে। আরও অদ্ভুত, খোঁপায় ফুল গুঁজে আর ঠিক ছবিটারই সেই উর্বশীধরনের মূর্তির মত সাজ করে দরজার কাছে দাঁড়িয়েছিল সেই তরুণী।

প্রথম দিনে পিছন থেকে ডাক দিয়ে আর খিল্‌খিল্ করে হেসে বাধা দিয়েছিল কতকগুলি কৌতুকের কণ্ঠস্বর—ওদিকে আপনার গিয়ে কাজ নেই গো বাবু। উনি হলেন দেবদাসী। আপনার দানের চাল ডাল আলু উনি ছোঁবেন না।

সত্যিই, রিলিফের চাল-ডালের দিকে একটা ভ্রূক্ষেপও না করে, বেশ গর্বিত ভঙ্গিতে দাঁড়িয়ে আর ঘাড় হেলিয়ে দিয়ে, শুধু ইন্দুনাথের মুখের দিকে তাকিয়েছিল সেই নারী।

এখানে কোন দরজায় কারও সঙ্গে কথা বলবার দরকার হয়নি ইন্দুনাথের। ইন্দুনাথের সঙ্গে কেউ কোন কথা বলতে চেষ্টাও করেনি। কিন্তু এই দরজার কাছে কথা বলতে হলো। —আপনি কি সাহায্য নেবেন না?

—না।

—কেন?

—দরকার নেই।

—কেন?

—আমার খোরাক আমি নিজেই কিনে নিতে পারবো।

—কিন্তু জানেন তো, কি নিয়ম করা হয়েছে?

—কি?

—স্নানযাত্রা চুকে না যাওয়া পর্যন্ত এখানে কোনরকমের...।

—শুনেছি। সেইরকম গর্বিত ভঙ্গীতেই দাঁড়িয়ে থাকে আর একটা তুচ্ছতার ভ্রূকুটি হেনে অন্যদিকে মুখ ফিরিয়ে নেয় সেই নারী। যেন তাজা বয়স আর তাজা রূপের একটা উদ্ধত দেমাক ইন্দুনাথের এই রিলিফকে একটা কাঙালপনা মনে করে আর ঘৃণা করে মুখ ফিরিয়ে নিল।

রিলিফের দান সেই সিধে তুলে নিয়ে চলে আসছিল ইন্দুনাথ। কিন্তু তরুণী হঠাৎ বলে ওঠে—আচ্ছা, রেখে যান।

ইন্দুনাথ—আপনার যখন পয়সা আছে, তখন এসব জিনিস আপনি নাই বা রাখলেন।

উর্বশীধরনের সেই ভঙ্গীর মূর্তিটা হঠাৎ যেন লজ্জিত হয়ে, আর একটু কুণ্ঠিতভাবে হাসে—একটা মাস না হয় নিজের পয়সা খরচ না করে আপনার দানের চাল-ডাল খেলাম।

সকালবেলায় একবার আর বিকেলবেলায় একবার রিলিফের চাল-ডাল সেই উপনিবেশের প্রতি ঘরের দরজায় পৌঁছে দিতে দিতে বুঝতে পেরেছে ইন্দুনাথ, সাঁকোর ওপারের ঐ অদ্ভুত ক্লেদাক্ত দুঃখের ইচ্ছাটা যেন কোনমতে ধৈর্য ধরে একটা মুক্তির লগ্নের অপেক্ষায় দিন গুনছে। স্বদেশীবাবুর উপদ্রবটাকে ওরা মনে মনে ঠিক ক্ষমা করতে পারেনি; একটু ভয় পেয়েছে বলেই ওরা চুপ করেছে। রিলিফের চাল-ডালকে একটা ভয়ের দান হিসাবে ওরা মেনে নিয়েছে। না নিলে চলে না, হাজতঘরে যেমন কঠিন করুণার ছাতু-রুটি না খেলে চলে না।

কিন্তু এই দান না নিলেও যার চলতো, সে নিলে কেন? ভরা-সুখের ছবির মত ওরকম একটা দর্পিত চেহারা কি সত্যিই রিলিফের এই চাল-ডাল খাবে? না, শুধু একটা তামাসা করবার মতলবে একটা কথার কথা বলে দিল আর মুখ টিপে হাসলো?

এর বেশি আর কোন প্রশ্ন ইন্দুনাথের মনে দেখা দেয়নি। এমন কোন ঘটনা নয় যে, চিন্তা করে বুঝতেই হবে। সারাদিন আর রাতের মধ্যে আর একটিবারও কুশ্রী জগতের সেই হাস্যময়ীর মুখের ছবি ইন্দুনাথের মনের ধারেকাছেও আসেনি।

কিন্তু পরের দিন সকালবেলায় রিলিফের সিধে পৌঁছে দিতে গিয়ে আশ্চর্য হতে হয়। সে ঘরের দরজার কাছে দাঁড়িয়ে আছে যে, তাঁর খোঁপাতে কোন ফুলবিলাস নেই। ছবির উর্বশীধরনের সাজও নয়, ভঙ্গীও নয়। অভদ্র জীবনের কালি দিয়ে কাজলাক্ত করা একজোড়া প্রগল্‌ভ চক্ষুও

নয়। ঘরের দরজার কাছে চুপ করে দাঁড়িয়ে আছে যে, সে একটি নিতান্ত স্নিগ্ধ চেহারা। সাধারণ একটা রঙীন তাঁতের শাড়ি জড়ানো একটা পরিচ্ছন্ন মূর্তি।

ইন্দুনাথ বলে—উনি কোথায় গেলেন?

মেয়েটি মুখ টিপে হাসে।—আমি কি জানি?

—আপনি কে?

—কাল জিজ্ঞেস করলে বলতাম, আমার নাম সোনালী। আজ কিন্তু ভাবছি, কি নাম বলা যায়?

ইন্দুনাথ হেসে ফেলে—বুঝলাম; আপনার নাম জানবার কোন দরকার অবশ্য আমার নেই। কিন্তু ...।

—কি?

—একটা কথা মনে হচ্ছে।

—বলুন।

—মনে হচ্ছে, আপনার এখানে আর না থাকাই ভাল।

—কেন?

—এখানে আপনাকে মানায় না।

—ওদের সবাইকে বুঝি খুব মানায়?

—না, সেকথা বলছি না। কাউকে মানায় না, তবে....মনে ...হয়...আপনাকে একটুও মানায় না।

—কেন?

—আপনাকে দেখে কে বলবে যে, আপনি এখানকার মানুষ?

—চিরকাল তো এখানকার মানুষ ছিলাম না।

—সেই কথাই তো বলছি। ঘরে চলে যান।

—ঘরে?

—হ্যাঁ।

—ঘর কোথায়? আমাকে ঘরে নেবে কে?

—চেষ্টা করে দেখুন। ঘর পাওয়া যাবে না কেন? ...হ্যাঁ, রিলিফের চাল ডাল সত্যিই খেয়েছিলেন তো? না, আপনি আবার কাউকে দান করে দিলেন?

—না, খেয়েছি।

—চল, জনার্দন—ডাক দেয় ইন্দুনাথ।

ঘরের দরজার চাল-ডাল আলু দু'আনা পয়সা রেখে দিয়ে জনার্দন বলে —চলুন।

অদ্ভুত এক শিবিরের ভিতরে ঢুকে রিলিফের চাল-ডাল পৌঁছে দেবার জন্য দিনে দু'বার করে আসা আর চলে যাওয়া; আর অদ্ভুত এক শাসন জারি করে পিকেটিং-এর কাজ সাঁকোর মুখের কাছে সারাদিন আর সারারাত পালা করে দাঁড়িয়ে থাকা, কাজটা কর্মীদলের ছেলেদের কাছে প্রথম

কয়েকটা দিন বেশ বিচিত্র বলে মনে হলেও উৎসাহটা যেন ক্রমেই থিতিয়ে আসতে থাকে। বিচিত্র কাজ বটে, কিন্তু বড় একঘেয়ে এই বিচিত্রা। ঘটনাও থিতিয়ে গিয়েছে, বিচিত্রতাও থিতিয়ে গিয়েছে।

—দূর, পরেশ আর গুরুদাস একদিন ক্যাম্পের দাওয়ার উপর অলসভাবে বসে আর প্রায় একসঙ্গে একটা আক্ষেপ করে বলে ওঠে—দূর, সত্যিই ভাল লাগে না; এর চেয়ে ভাল ছিল, যদি আরও দু'চারটে ঝামা ইঁট পড়তো।

শুনতে পেয়ে হেসে ফেলে আর ঘরের ভিতর থেকে বের হয়ে আসে ইন্দুনাথ—কি হলো পরেশ, কাজটার ওপর চটে গেলে কেন?

পরেশ আর গুরুদাস লজ্জিতভাবে হাসে—এই একটা কথার কথা বলে ফেললাম। তা বলে সত্যিই কি...।

ইন্দুনাথ—আমার কাছে কাজটা কিন্তু একটুও একঘেয়ে বোধ হচ্ছে না। বরং, ভাবতে বেশ ভাল লাগছে, এ কাজে এসে বেশ একটা নতুন রকমের আনন্দ পাওয়া গেল।

ইচ্ছে করে বলা কোন কথা নয়, চিন্তা করে বলা কোন কথাও নয়, কথাগুলি যেন ইন্দুনাথের মুখের এই হাসিটার মত নিজের খুশিতে মুখর হয়ে উঠেছে।

কিন্তু সেই অদ্ভুত রিলিফের কাজে রোজ ব্যস্ত হয়ে ওঠবার কোন দরকার আছে বলে মনে করে না ইন্দুনাথ। একাজে রোজ যায়ও না ইন্দুনাথ। বরং মেলার ভিতরে ঢুকে আর ঘুরে বেড়িয়ে দিনটা পার করে দেয়।

রিলিফের কাজটা সত্যিই যে কেমন বিচিত্র ঘটনা ঘটাতে পারে, একদিন তাও দেখতে হলো, আর, আবার হেসে ফেলতেও হলো। না বলেও পারলো না ইন্দুনাথ—দেখলে তো পরেশ, কী বিচিত্র ব্যাপার। তোমরাই না বলেছিলে, বড় একঘেয়ে লাগছে?

রিলিফের চাল-ডাল পৌঁছে দিতে গিয়ে সেদিন কর্মীদলের ছেলেদের সঙ্গে ইন্দুনাথও ছিল। কিন্তু সেই অদ্ভুত শিবিরের ভিতরে ঢুকতেই দশ-বারোজন নারীমূর্তির রুষ্ট ও উতলা একটা দল অদ্ভুত এক অভিযোগের সোরগোল তুলে ইন্দ্রনাথের পথ রুখে দাঁড়াল।—কি গো বাবু, আমাদের ওপর এত বিষনজর কেন, আর সোনালীর ওপরেই বা এত খোশনজর কেন?

—এ কিরকম বাজে কথা বলছেন আপনারা? কী হয়েছে?

—সোনালী বড় সিধে পাবে কেন?

—তার মানে?

—তার মানে, শুধু সোনালীর সিধের জন্য চা-চিনি বরাদ্দ করলে কেন গো বাবু? আমরা কি চা খাই না, না খেতে জানি না? না হয় আমরা দেবদাসীটির মত সোহাগী ঢঙীটি নই।

—ভুল বুঝেছেন আপনারা।

—একটুও ভুল বুঝিনি। চোখে দেখেছি, ছুঁড়ি দিব্যি দুবেলা আকাশপানে চেয়ে চা খাচ্ছে। কেন? সোনালী কি তোমার সাধের পরানটিকে চাঁপাফুল করে খোঁপায় পরবে বলেছে?

চুপ করে কী যেন ভাবে ইন্দুনাথ; তারপর ব্যস্তভাবে বলে—আচ্ছা আপনারা এখন চুপ করুন। আমাকে একটু খোঁজ নিয়ে বুঝতে দিন, সত্যিই কী ব্যাপার।

তারপর সেই ঘর। আর ঘরের দরজার কাছে সেই নারী। দেখতে একটু চোখেও ঠেকে; সত্যিই

যেন একটা শান্ত প্রতীক্ষার মূর্তি দাঁড়িয়ে আছে। কিন্তু প্রতীক্ষার চোখ দুটো একটু উদ্বিগ্ন।

ইন্দুনাথ বলে—আপনার পয়সা আছে, আপনি দু'বেলা চা খাবেন। তাতে আমাদের কিছু বলবার নেই।

—না, কিছু বলবেন না। আমি সবই শুনেছি।

—কিন্তু আমাদের তো মিছিমিছি কতগুলি কটু কথা শুনতে হচ্ছে।

—না আর শুনতে পাবেন না।

না, আর শুনতে পায়নি ইন্দুনাথ। কেমন করে আর কেন সেই অদ্ভুত অভিযোগটার সন্দেহ সরে গেল, তাও বুঝতে কোন অসুবিধে নেই। সে বেচারী চা খাওয়া ছেড়ে দিয়েছে।

সেদিন ঘরের দরজার কাছে দাঁড়িয়ে দেখতেও পাওয়া গেল, ঘরে চা-এর কোন সরঞ্জাম নেই। ঘরের মেজের উপর চুপ করে বসে আর মাথা হেঁট করে কী-যেন ভাবছে মেয়েটা, আর আস্তে আস্তে হাত চালিয়ে একটা কুলোর উপর রাখা মোটা চালের ঢেরি ভেঙে ভেঙে বোধহয় খড়কুটো বাছছে। দেখে বুঝতে পারা যায়, ও চাল রিলিফেরই ধানের চাল।

কিন্তু সে হঠাৎ একবার ইন্দুনাথের মুখের দিকে তাকিয়ে নিয়েই মুখ নামিয়ে নিল, মাথা হেঁট করা ভঙ্গীটা যেন হঠাৎ একটা সাহস করতে গিয়ে হঠাৎ ভয় পেয়েছে।

ইন্দুনাথ বলে—আপনি সত্যিই চা খাওয়া ছেড়ে দিয়েছেন মনে হচ্ছে।

মাথা হেঁট করা ভঙ্গীটা একটু দুলে ওঠে। —হ্যাঁ।

—কিন্তু আপনার ঘরে এই সব ছবি-টবি আর ওসব আয়না-টায়না একটুও মানাচ্ছে না...আচ্ছা চলি...চল গুরুদাস।

পরদিন আবার এই ঘরের দরজার কাছে রিলিফের চাল নামাবার সময় ইন্দুনাথের চোখ দুটো যেন অপ্রস্তুত হয়; ঘরটা যেন নেই বলে মনে হয়।

ঠিকই, বদলে গিয়েছে ঘরের চেহারাটা। সেই ছবি-টবি নেই, আয়না-টায়নাও নেই। আরও কতগুলো আসবাব ছিল, জাঁকাল-রকমের একটা বিছানা ছিল, সবই ঠেলে-ঠুলে ঘরের একদিকে সরিয়ে দেওয়া হয়েছে, আর ছেঁড়া কাপড় দিয়ে ঢেকে দেওয়া হয়েছে।

ঘরের ভিতর জ্বলছে ছোট্ট একটা উনান। তার পাশে ঘটি বাটি আর থালা। মেজের উপর পাতা একটা মাদুরের উপর বসে এক গোছা উল আর দুটো কাঁটা নিয়ে বোনাবুনির কী একটা কাজ করছে যে, তার মুখের দিকে তাকিয়ে ইন্দুনাথ যেন বিচিত্রতার আর-এক বিস্ময় দেখতে থাকে। বোধহয়, ভোরে উঠেই স্নান সেরে নিয়েছে একটা নতুন কাজের আনন্দে। ভেজা-ভেজা কালো চুলের গোছা পিঠের উপর ছড়িয়ে দিয়ে বসে আছে। গায়ের শাড়িটাও একটা লালপেড়ে সস্তা মিলের শাড়ি।

—বাঃ, তুমি যে আজ দেখছি একেবারে...। খুশির সুরে প্রায় চেঁচিয়ে ওঠে ইন্দুনাথ।

চমকে ওঠে স্নান সেরে নেওয়া সেই আনন্দের শান্ত চোখ দুটো।—কি বললেন?

ইন্দুনাথ—দেখে মনে হচ্ছে, তুমি একটা ব্রত-ট্রত শুরু করে দিয়েছ।

রিলিফের কাজে তিনটে দিন কামাই দিতে হয়েছে। ক্যাম্পের বাইরে বের হতে পারেনি ইন্দুনাথ।

অনেক চিঠির উত্তর দিতে হয়েছে। অনেক খরচের হিসেব লিখতে হয়েছে। কাকা পাঠিয়েছেন নতুন একটা বন্ধকী কবলা, সেটা একবার পড়ে নিয়ে সই করতে হয়েছে।

বিজয় এসে বলে—উনি একটা কথা বলছিলেন...।

ইন্দুনাথ—কে?

বিজয়—ঐ যে, সেই মহিলা, যার নাম পূর্ণিমা।

—পূর্ণিমা কে?

—ঐ যে, যিনি আগে চা-টা খেতেন।

—কি বলছিলেন?

—বলছিলেন, যদি আমাদের ছেঁড়া জামা-টামা সেলাই করবার দরকার হয় তবে উনি...।

—তোমরা ওর সঙ্গে এসব আলোচনা কর কেন?

—আমরা করিনি, উনিই করেছেন।

—উনিই বা কেন করেন?

—দোষ হলো জনার্দনের।

—তার মানে?

—কাঁধছেঁড়া আর পিঠছেঁড়া একটা কামিজ গায়ে দিয়ে জনার্দন রোজই রিলিফ পৌঁছতে যায়, তাই দেখে উনি বলছিলেন...।

কিছুক্ষণ গম্ভীর হয়ে আনমনার মত চুপ করে বসে থেকে ইন্দুনাথ বলে—তা, তোমরা যদি ভাল মনে কর, তবে নিয়ে এস তোমাদের যত ছেঁড়া জামা-টামা। দিক সেলাই করে। মনে হচ্ছে, এটা একটা সদিচ্ছার কাজ।

কর্মীদলের ছেলেদের ছেঁড়া জামার একটা স্তূপ বাঁধাছাঁদা করে সদিচ্ছার কাছে পৌঁছে দেওয়া হলো। জামাগুলি কয়েকদিন পরে সেলাই হয়ে ফিরেও এল। রিলিফের চাল পৌঁছতে আবার সদিচ্ছার ঘরের কাছে এসে যখন দাঁড়ায় ইন্দুনাথ, তখন আবার একটা অদ্ভুত বিচিত্রতার রূপ দেখে বিহ্বল হয়ে যায় ইন্দুনাথের শান্ত চোখের দৃষ্টি। পূর্ণিমার গায়ের শাড়িটার তিন জায়গায় তিনটে ছেঁড়া সেলাই করা; কিন্তু পূর্ণিমার সেই ভীরু হাসিটা যেন নতুন একটা সাহসের গর্বে রঙীন হয়ে গিয়েছে। পূর্ণিমার মুখটাকে খুবই অদ্ভুত বলে মনে হচ্ছে।

রিলিফের চাল নামিয়েছে বিজয়। ইন্দুনাথ বলে—চল বিজয়। কিন্তু বিজয় চলে গেলেও যেন আনমনার মত চলা ভুলে গিয়ে আর চুপ করে দাঁড়িয়ে থাকে ইন্দুনাথ।

বেশ কিছুক্ষণ পরে কথা বলে ইন্দুনাথ—একটা কথা ছিল।

—বলুন।

—তুমি যে আমাদের জন্য একটা কাজ করে দিলে, সেজন্য কি কিছুই নেবে না?

—যদি দেন তবে নেব।

—কি নেবে বল?

—যা দেবেন।

—আচ্ছা। ...আচ্ছা, তুমি কি বই-টই পড়তে পার?

—সামান্য পারি।

দেরি করেনি ইন্দুনাথ। মেলার ভিতরে ঘুরে ঘুরে আর অনেক খোঁজ করে এমন একটা দোকানও পাওয়া গেল, যেখানে পাঁজি পাঁচালি আর আরও কয়েকরকম বই ছিল। তারই ভিতর থেকে একটা বই বেছে নিল ইন্দুনাথ। সামান্য বইটা কিনতে গিয়ে যে দুপুর পার হয়ে এসেছে, ক্যাম্পের খিচুড়ি ঠাণ্ডা আর শক্ত হয়ে গিয়েছে, তাও বোধহয় বুঝতে পারেনি ইন্দুনাথ।

আর, বিকাল শেষ হয়ে যাবার সামান্য একটু আগে, চোখভুলানি মা'র পাকুড়গাছের উপর যখন ক্লান্ত কাকের ঝাঁক শান্ত হয়ে বসে গিয়েছে, তখন পূর্ণিমার ঘরের কাছে এসে ডাক দেয় ইন্দুনাথ—বই নিয়ে যাও পূর্ণিমা।

যেন উপহার নেবার একটা উতলা পিপাসা ঘরের ভিতর থেকে অনেক ব্যস্তভাবে ছুটে বের হয়ে আসে। —দিন, কি বই আনলেন?

—ধর্মের বই-টই নয়। তোমার হাতে মানায় যে বই, সে বই।

বইটার নাম মলাটের উপর লেখা আছে—সহজ শিশুপালন। বইটা হাতে নিয়ে কিন্তু আর বইটার দিকে নয়, ইন্দুনাথেরই মুখের দিকে পূর্ণিমার চোখ দুটো বিহ্বল হয়ে তাকিয়ে থাকে। —আমাকে এ বই দিতে আপনার কি সত্যি ভাল লেগেছে?

—ভাল লেগেছে বই কি।

—কেন, বলবেন?

—কি বললে?

—আপনি তো সাহসী মানুষ যা ভাল বোঝেন তাই করেন; আপনি কুষ্ঠী মানুষকেও ছুঁতে ঘেন্না করেন না, কোন ভয়ডর আপনার নেই, কোন বাধা আপনি গ্রাহ্য করেন না, গোরার বন্দুককেও আপনি তুচ্ছ করতে জানেন, অপরাজিতার লতা কাদার উপর পড়ে থাকলে তাকে আপনি বেড়ার উপর তুলে দেন...।

যেন বাঁধভাঙা জলের একটা আশার কলরোল। হঠাৎ মুখর হয়ে বুকের ভিতরের একটা বদ্ধ প্রলাপ মুক্ত করে দিয়েছে মুখচোরা পূর্ণিমা। বার বার হাত তুলে চোখ দুটোকেও মুছতে চাইছে।

ইন্দুনাথ বিব্রতভাবে হাসে।—এসব গল্প তুমি শুনলে কোথায়?

—আপনার কর্মী ছেলেরাই বলেছে। মিথ্যে কথা বলেনি নিশ্চয়।

—না, মিথ্যে কথা বলবে কেন?

—তবে?

—আর বলতে হবে না, আমি বুঝেছি।

চোখ নামিয়ে নেয় পূর্ণিমা। সে চোখে একটা আশ্বস্ত আশার শান্ত হাসি ছড়িয়ে পড়ে, যেন গোপন ব্রতের মানতটা সফল হয়েছে।

স্নানযাত্রার দিনটা এসেই পড়েছে; আজ বাদে কাল। মেলার ভিড়টাও প্রচণ্ড হয়ে উঠেছে।

আজই শেষ রিলিফের দিন। সকালবেলায় রিলিফের চাল-ডাল পৌঁছে দিয়ে এসেছে বিজয় পরেশ আর গুরুদাস। অন্য কাজের ব্যস্ততায় ইন্দুনাথ যেতে পারেনি। বিকেলের রিলিফ চুকে গেলেই সাঙ্গ হয়ে যাবে কর্মীদলের সেবাকাজের শেষ পালা। তারপর শুধু একটা রাত সজাগ থেকে সাঙ্গ হয়ে যাবে পিকেটের সজাগ শাসনের শেষ পালা।

তারপর, ইন্দুনাথের এই ক্যাম্পের জীবনটাও এক মাসের ধুলোময়লা ঝেড়ে ফেলে দিয়ে,

ব্রতসাঙ্গ আনন্দে ব্যস্ত হয়ে রঘুনাথপুরের বাস ধরবে আর উধাও হয়ে যাবে।

আগেই কথা হয়ে আছে, স্নানযাত্রার আগের দিন চলে যাবে ইন্দুনাথ। না গেলে নয়। কাকা লিখেছেন, বন্ধকী কবলাটা রেজিস্টারী হবে; স্নানযাত্রার একদিন আগে না পৌঁছলে সকালবেলার কাছারীতে হাজির হওয়া সম্ভব হবে না। সুতরাং আজ দুপুরেই রওনা হতে হয়।

ইন্দুনাথের বিছানা বাঁধাছাঁদা হয়ে প্রস্তুতও হয়ে থাকে। কাগজপত্র আর জামাকাপড় ভরে দিয়ে বাক্সটাকেও বন্ধ করে প্রস্তুত করিয়ে রাখে ইন্দুনাথ।

আর তো কোন কাজ নেই। হ্যাঁ, কাজ বলতে একটা কাজের কথা মনে হয়। দোষ কি? যাবার আগে একবার শেষ অনুরোধের কথাটা বলে দিলেই হয়—তুমি এবারে চলে যাও, পূর্ণিমা।

রৌদ্রতপ্ত জ্যৈষ্ঠের একটা মধ্যাহ্ন; এ সময়ে ঐ উপনিবেশে প্রবেশ করা রিলিফেরও নিয়মে নিষিদ্ধ আছে। কিন্তু ইন্দুনাথের মন আজ আর এসব খুঁটিনাটি বিচার করবার দরকার আছে বলে মনে করে না। পূর্ণিমাকে যে কথাটা শেষবারের মত বলে দিতে হবে, সেটাও তো একটা পরম রিলিফের বাণী।

পৌঁছে যেতে পনর মিনিটও সময় লাগে না।

পূর্ণিমার ঘরের দরজা খোলা। মেঝের উপর কোন মাদুর পাতাও নেই। মেঝের মাটির উপরে শুয়ে আছে, ঘুমিয়ে আছে পূর্ণিমা। সত্যিই পূর্ণিমা তো?

পূর্ণিমা বলেই তো মনে হয়। মুখটা স্পষ্ট দেখা যায়। স্পষ্ট হয়ে গিয়েছে পূর্ণিমার সারা শরীরটাই। শাড়িটা এলিয়ে পড়েছে, তার চেয়ে বেশি এলিয়ে পড়েছে পূর্ণিমার হাত দুটো। পূর্ণিমা যেন কথাবলা কোন প্রাণ নয়, শুধু বুকভরা কোমলতার কতগুলি নিঃশ্বাস। কী ভয়ানক বেহুঁশ হয়ে ঘুম দিচ্ছে পূর্ণিমা!

যেন নিজেরই উপর হঠাৎ বিরক্ত হয়ে অপলক চোখ দুটোকে ফিরিয়ে নেয় ইন্দুনাথ; খোলা দরজার কাছ থেকে একটু আড়ালে সরে গিয়ে ডাক দেয়—পূর্ণিমা।

বোধহয় এই ডাক শোনবার জন্য ঘুমের মধ্যেও পূর্ণিমার প্রাণটা জেগেছিল। এক ডাকেই ধড়ফড় করে জেগে উঠে দরজার কাছে এসে দাঁড়ায় পূর্ণিমা—আমি তৈরী হয়েই আছি।

দেখতে পায় ইন্দুনাথ, সত্যিই তৈরি হয়ে আছে পূর্ণিমা। জামাকাপড়ের ছোট্ট একটা পোঁটলা, একটা হাতবাক্স আর একটা বই; একটা আয়োজন যেন যাত্রার অপেক্ষায় প্রস্তুত হয়ে দরজার একপাশে জড়ো হয়ে আছে।

ইন্দুনাথ—কিন্তু যাবার জন্য আজই কেন তৈরী হয়েছ?

—আজই তো। তাই তো শুনলাম।

—কি শুনলে?

—বিজয়দা বললেন, আপনি আজই চলে যাবেন বলে ঠিক করেছেন।

—ঠিকই বলেছে। কিন্তু সেজন্য তুমি তৈরী হলে কেন?

যেন হঠাৎ বোবা হয়ে যাওয়া একটা বিস্ময়ের জ্বালা নিয়ে ইন্দুনাথের মুখের দিকে তাকিয়ে থাকে পূর্ণিমা। তারপর চোখ নামিয়ে নেয়—আপনি তাহলে আজই চলে যাচ্ছেন?

—হ্যাঁ।

—আচ্ছা।

মুখ ফিরিয়ে নিয়ে একেবারে সুস্থির হয়ে দাঁড়িয়ে থাকে পূর্ণিমা। আর কোন কথাও বলে না।

চলে যায় ইন্দুনাথ।

স্নানযাত্রা। রথ চলেছে। হাজার হাজার লোকের চিৎকার মাতিয়ে দিয়ে আর ধুলো উড়িয়ে উড়িয়ে রথটা বাসুদেব সরোবরের দিকে চলে গিয়েছে।

ক্যাম্পের বাইরে দাঁড়িয়ে দেখতে থাকে ইন্দুনাথ, এক-একটা স্নানের মিছিল হুল্লোড় করে ছুটে গিয়ে বাসুদেব সরোবরের বুকে ঝাঁপিয়ে পড়ছে। যেন কাদার বাষ্প উথলে উঠছে। সে জায়গার আকাশটাও ঘোলা হয়ে গিয়েছে।

রঘুনাথপুরের বাস কাল দুপরে ঠিক সময়ে এসেছিল, কিন্তু ইন্দুনাথ যায়নি। বিজয় বলেছিল, কেন আর একটি দিনের জন্য আমাদের নেতৃত্বহীন করবেন ইন্দুদা? থেকে যান, স্নানযাত্রার পরের দিন সকালে সবাই রওনা হওয়া যাবে।

ইন্দুনাথেরও কাজ ছাড়া প্রাণটা আজ যেন একেবারে অলস হয়ে গিয়েছে। বাইরে বটেশ্বরপুরের মেলার ধুলো রোদে পুড়ে আর গন্‌গনে আগুনের নিঃশ্বাসের মত হল্‌কা হয়ে ছুটে বেড়ায়, আর ইন্দুনাথ ক্যাম্পেরই ভিতরে একটা ঠাণ্ডা জায়গা বেছে নিয়ে বিছানার উপর অলস হয়ে শুয়ে পড়ে থাকে। বিকেল কখন ফুরিয়ে গেল আবার কখন যে বটেশ্বরপুরের ধুলোভরা সন্ধ্যার আকাশে জ্যৈষ্ঠী পূর্ণিমার এতবড় একটা চাঁদ ভেসে উঠলো, তাও বুঝতে পারেনি ইন্দুনাথ। ঘুমের মধ্যেই হঠাৎ চোখ কুঁচকে, যেন একটা স্বপ্নকে নিংড়ে দিয়ে, যখন জেগে ওঠে আর চোখ মেলে তাকায় ইন্দুনাথ, তখন সেই নিরালা ক্যাম্পের ভিতরে বটেশ্বরপুরের শান্ত জ্যোৎস্না ছড়িয়ে পড়েছে।

চোখের সামনে কেউ নেই, কোন কাজের ছায়াও নেই। কিন্তু ইন্দুনাথের মনটা এই কাজ-ফুরানো আলস্য সহ্য করতে গিয়ে ছটফট করছে। এতক্ষণ ধরে যেন ঘুমের মধ্যেও ছটফট করছিল বটেশ্বরপুরের একটা মায়া-জ্যোৎস্না।

পূর্ণিমা নিশ্চয় ধারণা করেছে, এতক্ষণে বটেশ্বরপুর ছেড়ে চলে গিয়েছে ইন্দুনাথ। কিন্তু ইন্দুনাথকে এ সন্ধ্যায় আচমকা দেখতে পেলে বোধহয় একটু আশ্চর্য হবে আর খুশী হয়ে হেসে ফেলবে পূর্ণিমা।

কিন্তু ভাবতে গিয়ে চমকে ওঠে ইন্দুনাথের মন, পূর্ণিমাই যে চলে গিয়েছে! চলে যাবার জন্য কালই তো তৈরী হয়েছিল পূর্ণিমা। স্নানযাত্রা চুকে যাবার পর, সে কি এখনও সেই ঘরের ভিতর চুপ করে বসে আছে? বিশ্বাস হয় না।

যদি থাকে? বিশ্বাস করতে ইচ্ছা করে, আছে বোধহয়।

ক্যাম্প থেকে বের হয়ে, যেন একটা স্বপ্নালু বিশ্বাসের আবেশে বটেশ্বরপুরের জ্যোৎস্নামাখা ধুলো মাড়িয়ে, সাঁকো পার হয়ে, চোখ-ভুলানি মা'র সিঁদুরমাখা পাথরটার কাছ দিয়ে নিজেরই একটা অদ্ভুত ছায়াকে যেন টেনে টেনে নিয়ে যেতে থাকে ইন্দুনাথ।

—পূর্ণিমা!

ডাক শুনেই ঘরের ভিতর যেন লজ্জাহত একটা ভীরু আর্তনাদ শিউরে ওঠে। দেখতে পায়

ইন্দুনাথ। দু'হাত দিয়ে চোখ-মুখ ঢেকে আর স্তব্ধ হয়ে দাঁড়িয়ে আছে, ছবির উর্বশীর মত সাজ করা সোনালী।

ঘরের ভিতর একটা ল্যাম্প জ্বলছে। ঝকঝক করছে আয়নাটা। বেড়ার গায়ে বিবসনা অপ্সরার ছবি ঝুলছে। খাটের উপর পাতা ফুলবাহার চাদরের রংদার ঝালর ঝুলছে।

সোনালীর মুখটা দেখা যায় না; দেখা যায় খোঁপার ফুলগুলি। ইন্দুনাথ বলে—আজও যাওয়া হলো না, তাই তোমাকে দেখতে এলাম।

কোন উত্তর না দিয়ে দু'হাত দিয়ে মুখ ঢেকে রেখে সোনালী যেন ফুঁপিয়ে ফুঁপিয়ে বলে—আজ জানতাম না যে আপনি আসবেন।

—তাতে কি হয়েছে?

মুখের উপর থেকে হাত সরিয়ে নিয়ে দুটো তীব্র বিস্ময়ের চোখ তুলে এইবার ইন্দুনাথের মুখটাকে দেখতে থাকে সোনালী।

ঘুমন্ত মানুষের গলার স্বরের মত অদ্ভুত স্বরে ইন্দ্রনাথও যেন একটা নতুন আবিষ্কারের বিস্ময়ের সঙ্গে ফিসফিস করে।—তুমি সত্যিই সুন্দর।

সোনালীর চোখে একটা মৃদু ভ্রূকুটি শিউরে ওঠে। —আজ আমাকে সুন্দর মনে হলো?

—হ্যাঁ। নিশ্চয়।

ঘরের দরজা পার হয়ে একেবারে ঘরের ভিতরে ঢুকে সোনালীর মুখের দিকে অপলক চোখে তাকিয়ে ইন্দুনাথ বলে—মিথ্যে বলছি না, তুমি বিশ্বাস কর।

কোন কথা না বলে, খোঁপাটাকে এক হাতে যেন শক্ত করে খিমচে ধরে আর স্তব্ধ হয়ে দাঁড়িয়ে থাকে সোনালী।

ইন্দুনাথ—তোমার ঘরটিও বেশ সুন্দর।

রং মাখানো নরম ঠোঁটের উপর সাদা সাদা শক্ত দাঁতের ধার বসিয়ে দিয়ে আর ইন্দুনাথের মুখের দিকে কটকট করে একবার তাকিয়ে নিয়ে সোনালী বলে—এঘরে আমাকে মানিয়েছে সুন্দর, তাই না?

ইন্দুনাথ—কি বললে?

সোনালী—আপনি আর কতক্ষণ থাকবেন?

ইন্দুনাথ—থাকি কিছুক্ষণ। এখন আর তো কোন কাজ নেই আমার। তা ছাড়া তোমার সঙ্গে আর তো কখনো দেখা হবে না।

সোনালীর দুই ঠোঁটের ফাঁকে যেন একটা সর্বনাশা কুহকের রঙীন হাসি লতিয়ে উঠতে থাকে। ল্যাম্পটাকে যেন ছোঁ মেরে এক হাতে তুলে নিয়ে ইন্দুনাথের মুখের দিকে তাকায় সোনালী।—আলো থাকবে, না নিভিয়ে দেব? কি পছন্দ করেন আপনি?

ইন্দুনাথ—তোমার যা পছন্দ।

সোনালীর হাতটা একবার শুধু কাঁপে। তারপর মাথা হেঁট করে সোনালী। তারপর ল্যাম্পটা হাতে নিয়েই ঘর ছেড়ে একেবারে দরজার বাইরে গিয়ে দাঁড়ায়।

দরজার বাইরে দাঁড়িয়ে ডাক দেয় সোনালী—শুনুন।

ইন্দুনাথও বাইরে এসে দাঁড়ায়। কিন্তু সোনালীর মুখের দিকে তাকিয়ে আশ্চর্য হয়। —এ কি? তুমি কাঁদছ কেন পূর্ণিমা?

—আমি পূর্ণিমা নই। কিন্তু আমার একটা কথা শুনুন। ফিসফিস করে যেন একটা নিবিড় মায়ার আবেশে কথা বলে সোনালী।—আপনি চলে যান।

—কেন?

—আমার এখানে এখন মেজকর্তা আসবেন।

—কে মেজকর্তা? চিরঞ্জীব!

—হ্যাঁ।

—চিরঞ্জীব এখানে আসবে কেন?

—চিরঞ্জীব আসবে। আপনার আসতে নেই।

—কেন?

নিষিদ্ধ দুনিয়ার সেই উপনিবেশের ঘরে ঘরে তখন প্রচণ্ড হাসি-হর্‌রা আর হুল্লোড়ের নেশাক্ত উৎসব জেগে উঠছে। ছুটোছুটি করছে যত ব্যস্ত লুব্ধ আর দুরন্ত ছায়াশরীর। আর ধুলোমাখা জ্যোৎস্নার গুমোট ঝলসে দিয়ে একটা টর্চের আলো সরু পথের উপর দিয়ে যেন আছাড় খেয়ে খেয়ে এগিয়ে আসছে।

সোনালী বলে—শিগগির চলে যান। নইলে ধরা পড়ে যাবেন।

—কি বললে?

—আসুন আমার সঙ্গে।

—কোথায়?

—চলে যাবার জন্য একটা রাস্তা আছে। কিন্তু গাছপালায় ভরা সে রাস্তায় বড় অন্ধকার।

—তবে?

—আমি আলো ধরছি, আসুন।

সে রাস্তার প্রথম সুপুরিগাছটার কাছে এসেই আলো তুলে ধরে সোনালী—চলে যান।

চলে যেতে থাকে ইন্দুনাথ।

—শুনুন, ডাক দিয়ে আর দু'পা এগিয়ে এসে ফিসফিস করে সোনালী—দিব্যি দিয়ে বলছি, আমার কথাটা তুচ্ছ করো না লক্ষ্মীটি। ঘরে ঢুকবার আগে একবার স্নান করে নিও।

—কেন?

—তুমি ভুল করে আমার ঘরে ঢুকেছিলে।

চমকে ওঠে ইন্দুনাথ। যেন একটা সাপের ছোবল পড়েছে ইন্দুনাথের বুকের উপরে, চওড়া একটা বাজে বুক, বটেশ্বরপুরে এসে যে বুকের সাহস ভীরু হয়ে গেল, আর দুঃসাহসী হয়ে উঠল ভীরুতা। এক মুহূর্তও দেরী না করে, সরু পথের অন্ধকারের সঙ্গে একটা ভীরু ছায়ার মত ছটফট করে মিশে গেল ইন্দুনাথ।

# পলাশের নেশা

শহরের পাকা চেহারার গা ঘেঁষে একটি কাঁচা চেহারার জায়গা। নাম রাজা পার্ক। মিউনিসিপ্যালিটির হাতে আসবার পর থেকে রাজা-পার্কের অনেক উন্নতি হয়েছে।

মাঝখানে বেশ বড় একটা জংলা ঝিল; সে ঝিলের চেহারা এখন অবশ্য ঠিক সে-রকম জংলা নয়, যদিও এখানে-ওখানে সবুজ পানা আর জলো লতাপাতায় ঠাসা দাম দোলে, আর দামের উপর দাঁড়িয়ে বকের সারি ঝিমোয়। ঝিলের কোণে কোণে শালুক ফোটে; এইদিকে ওদিকে জলপদ্মের পাতা ভাসে।

ঝিলের এ-পারে আর ও-পারে অনেকখানি জায়গা জুড়ে কাঁচা সবুজের মেলা। ঝিলের এ-পারের মাটিতে ফুলের ফসল একটু বেশী ফলে। তাই এ-পারটা একটু বেশি রঙিন। আর ও-পারে বড় বড় গাছের সারি আর ছোট ছোট গাছের কুঞ্জ। ও-পারটা তাই একটু বেশি ছায়াঘন।

পূর্বদিকে একটা সাঁতারু ক্লাবের ঘর আছে; পশ্চিমে একটা জিমন্যাশিয়াম। এ-পারে মাধবীলতার ঘেরান দেওয়া ছোট ছোট ঘরে মালীরা থাকে। তার মধ্যে একটি ঘর একটু বড়। সেই ঘরে থাকে সত্যনাথ।

ছায়াঘন ও-পারে একের পর অনেকখানি তফাত রেখে রেখে এক একটি লোহার বেঞ্চ পড়ে আছে। তাই সকালে ও বিকালে, সন্ধ্যায় ও রাতে ও-পারেই বেশি লোকের আনাগোনা আর বৈঠক জমে। বাদামওয়ালার হাঁক ও-পারেই বেশি শোনা যায়।

পূজার জন্য ফুল খুঁজতে এসে বুড়ো ভদ্রলোকেরা এ-পারের ঝোপেঝাপে উঁকিঝুঁকি দিয়ে খোঁজ করেন—হেড মালীটা কোথায় গেল?

সত্যনাথ হঠাৎ দেখা দিয়ে প্রশ্ন করে, "কী খুঁজছেন স্যার?"

পাঁচ বছর কাজ করার পর সত্যনাথের মাইনে এখন একটু বেড়েছে। এখন বেয়াল্লিশ টাকা। মালীরা সত্যনাথের কাছেই আক্ষেপ করে, "তোমার তো তবু কিছু বেড়েছে মাস্টার, আমাদের এক পয়সাও না।"

সত্যনাথের ঘরটাই হলো বাগানের অফিসঘর। আর অফিস বলতে ওই একটা বড় খাতা। পার্কের মরা গাছের কাঠ ওজন করে তার হিসাব ওই একটি বড় খাতাতে লিখে রাখে সত্যনাথ। মালীদের হাতে এক-আধ তোলা ফুলের বীজ যখন তুলে দিতে হয়, তখন তারও একটা হিসাব লিখে রাখতে হয়। কিছু লেখাপড়া জানে সত্যনাথ, তাই হেড মালী হয়ে বেয়াল্লিশ টাকা পর্যন্ত উঠতে পেরেছে।

সত্যনাথও মালীদের আক্ষেপের উত্তরে ওর নিজের জীবনের একটা আক্ষেপ শুনিয়ে দেয়, "ওরে ভাই, যদি গরিব না হতাম, আর সামান্য এক-আধটা পাসটাস দিতাম, তা হলে আমিও মেজ মামা দিবাকর মুখুজ্জের মত বুক ফুলিয়ে সাহেবের দোকানে হিসাব লিখতাম। এই বেয়াল্লিশ টাকার প্যাঁচে জড়িয়ে পড়ে থাকতাম না।"

সকালবেলা জিমনাশিয়ামে এসে যে-সব ছেলেরা কসরত করে, তারা বলে, "আসুন মাস্টারদা, আর একবার পীকক্‌টা একটু দেখিয়ে দিন।"

বেশ খুশি হয়ে প্যারালাল বার-এর উপর ঝাঁপ দিয়ে পড়ে সত্যনাথ। কত সহজে, একটু দুলতেও হয় না, সত্যনাথ তার মজবুত দুটি হাতের উপর ভর দিয়ে আকাশের দিকে পা ছুঁড়ে পীকক হয়।

ছেলেরা বলে, "রিং-এর টি-ফিগারটি আর একবার, মাস্টারদা!"

সত্যনাথ, "আজ থাক্।"

তারপর আর দেরি না করে চলে যায় সত্যনাথ। কাজের জীবন শুরু হয়ে যায়। একটি ময়লা হাফপ্যান্ট পরে, ময়লা গেঞ্জি গায়ে দিয়ে কোমরে ময়লা গামছা জড়িয়ে খুরপি ঝারি হাতে নিয়ে পার্কের এ-পারের মাটির এখানে-ওখানে আর ঝোপে-ঝোপে কাজ করতে থাকে সত্যনাথ। বয়সটা বোধহয় বত্রিশ হলো। কাজ করতে করতে সত্যনাথের মনটাও যেন নীরবে হিসাব করে। খড়দহ থেকে ছোটখুড়ির চিঠি এসেছে—তোমার মতিগতি কিছুই বুঝিতে পারিতেছি না। তুমি কি ঠিক করিয়াছ যে বুড়ি খুড়ি মাতা বেটী মরিয়া যাইবার পর বিবাহ করিবে?

বিকাল হলে এহেন সত্যনাথই একেবারে মিথ্যানাথ হয়ে ওঠে। সত্যনাথের কপালে তখন আর সেই মাটিমাখা ঘামের চিহ্নও থাকে না। বেশ ফরসা একটি আদ্দির পাঞ্জাবী গায়ে দেয়, সরু কালো পাড়ের ফরসা ধুতি পরে। আর পায়ে থাকে লাল নাগরা চটি। পান বিড়ি সিগারেটের হাঁক শুনতে পেলেই এগিয়ে যায় সত্যনাথ; দু পয়সা দিয়ে একটি সিগারেটও কেনে।

আস্তে আস্তে আয়েস করে সিগারেটের ধোঁয়া ছাড়ে সত্যনাথ। আস্তে আস্তে হাঁটে, ঝিলের চারদিকে একটা পাক দিয়ে বেড়িয়ে আবার এ-পারের মালীঘরের কাছে ফিরে আসে। সত্যনাথের জীবনটা রোজই বিকালে যেন ফাঁকি দিয়ে এই পৃথিবীর পরিচ্ছন্ন জনতার গায়ের হাওয়া নিজের গায়ে লাগিয়ে এই ভাবে কিছুক্ষণ ঘুরে বেড়ায়, তারপর ফিরে এসে ওই মাধবীলতার ঘেরানের পাশে দাঁড়িয়ে থাকে।

এগিয়ে যায় সত্যনাথ; মরসুমী ফুলের কেয়ারিটার দিকে তাকায়। তারপর ওদিকে। বকুল টগর আর স্থলপদ্মের তিনটে চারাঘর। ছোট ছোট বকুল-চারার ঝুঁটি ধরে আর হেলিয়ে দিয়ে দেখতে থাকে সত্যনাথ, পাতাগুলো চুপসে গেল কেন।

বিকেলের আলো যখন প্রায় ফুরিয়ে এসেছে, আর স্থলপদ্মের চারাগুলির গা থেকে টোকা দিয়ে দিয়ে কুচো-শামুকের কামড় ছাড়িয়ে দিচ্ছে সত্যনাথ, একদিন ঠিক এমনই শখের কাজের সময়ে একটি ডাক শুনে চমকে উঠতে হলো। কে যেন হঠাৎ প্রশ্ন করছে, "আপনি কি এই রাজা-পার্কের কেয়ার-টেকার?"

বুঝতে না পেরে, এবং বেশ বিব্রতভাবে পাঞ্জাবির পকেটে কোঁচার খুঁট গুঁজে, তারপর রুমাল বের করে হাত মুছতে মুছতে সত্যনাথও প্রশ্ন করে, "আজ্ঞে?"

প্রশ্ন করেছেন এক মহিলা। দেখতে বেশ সুন্দর ও অল্প বয়সের একজন মহিলা। পায়ে ভেল্‌ভেটের চটি, গায়ে ফিনফিনে ভয়েলের শাড়ি, গলার সোনার হারে নীল পাথরের লকেট। সিঁদুরের সরু একটা দাগও মহিলার সিঁথির ফাঁকে শুকিয়ে আছে মনে হয়। বড় বেশী ব্যস্ত মহিলার হাবভাব, বড় বেশী তীব্র হয়ে ছটফট করছে মহিলার চোখের দৃষ্টি।

আবার প্রশ্ন করেন মহিলা, "আপনি বোধহয় বোটানিস্ট?"

"আজ্ঞে?" সত্যনাথ আবার বিব্রত বোধ করে; চোখের রকমটাই যেন লজ্জা পেয়ে আমতা-আমতা করে।

মহিলা চেঁচিয়ে ওঠেন, "বলুন না আপনি এই পার্কের কেউ কিনা?"

"আজ্ঞে হ্যাঁ।"

"দয়া করে আপনার নামটা বলুন।"

"সত্যনাথ বন্দ্যোপাধ্যায়।"

"আমাকে একটা খবর দিতে পারবেন?"

"বলুন।"

"দেখতে বেশ ফরসা আর লম্বা, তসরের ট্রাউজার পরেন, গলায় লাল রং-এর টাই, এই রকম কোন ভদ্রলোক কি এখানে কোন মহিলাকে সঙ্গে নিয়ে বেড়াতে আসেন?"

উৎসাহের সঙ্গে উত্তর দিতে গিয়ে সত্যনাথও চেঁচিয়ে ওঠে, "হ্যাঁ হ্যাঁ হ্যাঁ, এই তো তাঁরা দুজন, এই দশ মিনিট আগে এই পথ দিয়ে ওদিকে গিয়েছেন।"

"কোন্ দিকে?"

"ওই যে ঝিলের ও-পারে; যেখানে পলাশের কাছে একটা বেঞ্চি আছে, সেখানে।"

"ওখানে তাঁরা কী করেন?"

"আমি তো দেখতে পাই, দুজনে বেঞ্চির উপর বসে গল্প করেন।"

"মহিলা খিলখিল করে হাসেন না?"

"আজ্ঞে?" সত্যনাথ অপ্রস্তুত হয়ে মহিলার মুখের দিকে হাঁ করে তাকিয়ে বুঝতে চেষ্টা করে, এই মহিলার মাথায় কোন দোষ নেই তো? মহিলার সুন্দর দুটি কালো চোখের তাকানিটা কিন্তু খুবই ভয়ানক! বেশ একটু ভয়ে-ভয়ে উত্তর দেয় সত্যনাথ, "তা প্রায়ই তো শুনতে পাই, সত্যিই সেই মহিলা একটু বেশি হাসেন।"

মহিলার গলার হারের নীল লকেটে শেষ-বিকালের লাল আলো মৃদু মৃদু জ্বলে। চুপ করে কী যেন ভাবছেন মহিলা। তারপর আনমনার মত বিড় বিড় করেন, "মহিলা দেখতে কেমন? আমার মত কুৎসিত?"

সত্যনাথ হাসে, "এ আবার কী রকম কথা বলছেন? সে মহিলা দেখতে ভালই, আর আপনিও তো...."

মহিলা আর একবার নিজের মনেই চমকে ওঠেন, মুখে রুমাল ছুঁইয়ে কিছুক্ষণ ভাবতে থাকেন। তারপব প্রশ্ন করেন—"ওরা কখন আসে আর কখন চলে যায়?"

"আজকাল বিকাল হতেই আসেন, আর বেশ একটু রাত হলে চলে যান।"

"দুজনে দুজনের হাত ধরে থাকে বোধহয়?"

"তা তো লক্ষ্য করিনি। মহিলার হাতে একটা ক্যামেরা থাকে দেখেছি।"

বিকেলের আলো আর নেই, ঝিলের-ওপারের ছায়াঘন চেহারা বেশ কালো-কালো হয়ে এসেছে। ঝিলের পদ্মপাতার পাশে জলের মধ্যে একটা বড় তারার ছায়া আস্তে আস্তে কাঁপছে। সন্ধ্যাতারা উঠেছে। ও-পারের কালোর মধ্যেও ফাঁকে ফাঁকে ল্যাম্পপোস্টের মাথা জ্বলে উঠেছে। ঝিলের ও-পারের আলো আর কালোর দিকে আর না তাকিয়ে ক্লান্ত মানুষের মত আস্তে আস্তে হেঁটে পার্কের

গেটের দিকে চলে গেলেন মহিলা। দেখতে পায় সত্যনাথ, গেটের কাছেই একটা রিক্‌শার উপর উঠে বসলেন, সেই নীল পাথরের লকেট-দোলানো মহিলা।

সন্ধ্যাতারা ফুটে উঠতেই ঝিলের ছায়াঘন ও-পারের এক লোহার বেঞ্চে বেশ ফরসা ও লম্বা অমিয়কুমারের পাশে বসে খিলখিল করে হেসে ওঠে যে, তারই হাত ধরে অমিয়ও হাসে: "সত্যি বলছি বেলা, আমার কথাটা তুমি একবার বিশ্বাস কর, আজকাল আর কোন অশান্তি সৃষ্টি করে না নমিতা। একেবারে চুপ হয়ে গিয়েছে।"

দু'হাত তুলে খোঁপাটাকে চেপে ধরে, আর শরীরটাকে একটু টান করে, অতি লঘু একটা মোচড় দিয়ে ঘাড়টাকে দুলিয়ে, অমিয়র কাঁধে কনুই দিয়ে মৃদু একটি অবিশ্বাসের আঘাত সঁপে দেয় বেলা : "যতই বলো, আমি একটুও বিশ্বাস করি না।"

"বিশ্বাস কর, বেলা।"

"এটা না হয় বিশ্বাস করলাম, কিন্তু আর একটা? সেটা তো বিশ্বাস করতে পারি না।"

"সেটা আবার কী?"

"সেটা হলো তুমি। তুমি কী ঘরে চুপটি করে থাকতে পার? নমিতার সঙ্গে দুটি কথা না বললে যে তোমার প্রাণ আইঢাই করে।"

"মিথ্যে কথা। কোনদিন আইঢাই করেনি, আজও করে না। এমন কি ফুলশয্যার রাত্রিতেও নমিতার সঙ্গে আমি বিশেষ কোন কথা বলিনি। সারা রাত তোমারই কথা ভেবেছিলাম।"

আবার খিলখিল হাসি। বেলা বলে, "কী যেন সেই কথাগুলো? বিয়ের আগের দিন, সেই যে একখানা মস্ত বড় প্রেমের চিঠিতে নমিতা তোমাকে লিখেছিল : 'জীবনে শুধু একটিবার তোমার গলা জড়িয়ে ধরতে চাই, তারপর যদি মরেও যেতে হয়...' উঃ কী কাণ্ড রে বাবা! ভদ্রলোকের মেয়ে হয়ে একজন পুরুষ ভদ্রলোককে চিঠিতে এ সব কথা লিখতে...উঃ, ছি-ছি।" বলতে বলতে শিউরে ওঠে বেলা; তারপর যেন বিপুল এক অভিমানের ভারে অলস হয়ে অমিয়র মুখের কাছে বড় বড় চোখ দুটিকে ভাসিয়ে দিয়ে প্রশ্ন করে, "কিন্তু আমি কি কোনদিন চিঠিতে তোমাকে ওসব কথা লিখেছি?"

"কোনদিনও না।"

"কেন লিখিনি? কেন লিখতে পারিনি? বলো, শিগগির বলো।"

"লেখবার দরকার কী?"

"ঠিক বলেছ। কিন্তু ঠিক বুঝতে পারনি। যে-মানুষ কাজে ও-সব করে দেখাতে পারে, সে ও-সব কথা চিঠিতে লেখে না। আর, যে চিঠিতে ও-সব কথা লিখতে পারে, সে কাজে ও-সব করতে পারে না।"

"বুঝেছি বেলা।"

হঠাৎ শক্ত করে অমিয়র হাত চেপে ধরে বেলা : "এইবার বলো, একেবারে দিব্যি করে বলো।"

"কী?"

"নমিতা কি কোনদিন তোমার সঙ্গে ওসব কাণ্ড...?"

"কোনদিনও না।"

"তুমি কোনদিন....!"

"একদিনও না।"

শান্ত হয় বেলা। অমিয়র কোলের উপর বেলার অলস হাতটা এইবার ঢলে পড়ে। অমিয়র সঙ্গে বেলার তিন বছরের ভালবাসার ইতিহাস যেন একটা সংশয়ের দংশন থেকে মুক্ত হয়ে এতক্ষণে হাঁপ ছাড়ে, স্বস্তি পায়।

ভরা ঝিলের জলের মত টলটল করে বেলা ঘোষের চেহারাটা। পলাশের ওই শাখার মত যেন হঠাৎ নতুন হাওয়ার ছোঁয়া লেগে বেলার চেহারাটা দোলে, সেইসঙ্গে দোলে পায়ের উপর তোলা পা। হাই-হিল জুতোর উপর বেলার রঙীন শাড়ির বর্ডার-এর লেসও লুটিয়ে দুলতে থাকে। বেলার সিঁথিতেও সিঁদুরের দাগ আছে। বেলার ক্যামেরার পাশে একখানা ইংরাজী নভেলও পড়ে আছে। নভেলের প্রথম পাতায় একটা নামও লেখা আছে, টি.এন.ঘোষ।

অমিয় বলে, "মিস্টার ঘোষ কি এখনও তোমাকে চিঠি লিখে বিরক্ত করছেন?"

"না, এখন একেবারে থেমে গিয়েছেন। যদি আবার ও-সব বাড়াবাড়ি করেন, তবে আমি একেবারে আইনমত সেপারেট হয়ে যাব। ...কিন্তু...কিন্তু ...আমার কি উপায় হবে অমি?"

বেলার চোখে জল। মাথা ঝুঁকে পড়েছে। বেলার পিঠে হাত বুলিয়ে সান্ত্বনা দেয় অমিয়, "বলো, আমি তোমার জন্য কী করতে পারি?"

"কিছু করতে হবে না। আমি আবার দার্জিলিং-এ গিয়ে সেই একশ টাকা মাইনের চাকরিটা নিয়ে, যত বাজে বড়লোকের লোভ আর উইকেডনেস থেকে প্রাণটাকে বাঁচাতে, হয়রান হয়ে, পাগল হয়ে, মরতে মরতে...।"

ছলছল করতে করতে বেলার গলার স্বরটা যেন হঠাৎ একটা ঢেউ হয়ে আছাড় খেয়ে ভেঙে পড়তে চাইছে। অমিয় বলে, "আমি তো তোমাকে আগেই কথা দিয়েছি বেলা, বেহালার বাড়িটা তোমাকেই গিফ্‌ট করে দেব।"

"কবে?"

"ধর, এই পূজোর ছুটির পরেই দু-একদিনের মধ্যে।"

"কত রাত হলো অমি?"

"বেশি নয়। আরও কিছুক্ষণ থাকা যাক।"

"সত্যনাথবাবু!"

বিকেলের শেষে সন্ধ্যাটা একটু আবছায়াময় হয়ে উঠেছে, মাধবীলতার ঘেরানের পাশে দাঁড়িয়ে ডাক শুনতে পেয়ে চমকে ওঠে সত্যনাথ। গলায় সোনার হারে নীল পাথরের লকেট, সেই মহিলা আবার এসেছেন।

এগিয়ে আসেন মহিলা। প্রশ্ন করেন, "আজও কি ওরা আবার এসেছে?"

"আজ্ঞে হ্যাঁ।"

"কী বলাবলি করছিল ওরা?"

"আমি ও-সব কিছুই শুনিনি।"

"আমার মনে হয়, আজকাল সকালের দিকেও ওরা এখানে একবার আসে।"

"না, সকালের দিকে আসেন না।"

"নিশ্চয় আসে।"

"আজ্ঞে না।"

"আপনি কেমন করে দেখবেন যে, ওরা সকালের দিকে আসে কি না আসে?"

"আমি সব সময় এখানেই থাকি।"

মহিলার চোখে যেন একটু আশ্চর্যের আভা চমকে ওঠে। "আপনি এখানে সবসময় থাকেন, তার মানে?"

"আমি এখানেই কাজ করি।"

"কিসের কাজ?"

কুণ্ঠিতভাবে মুখে হাসি টেনে সত্যনাথ বলে, "সামান্য একটা কাজ। কেউ বলে বাগান-মাস্টারের কাজ আবার অনেকেই বলে, হেড মালীর কাজ।"

মহিলা যেন আনমনার মত বলতে থাকেন, "তার মানে, এইসব মাধবীলতা, বকুলচারা, গাছের ছায়া আর ঝিলের শালুক নিয়ে পড়ে আছেন আপনি? বাঃ, বেশ সুন্দর চাকরি করেন দেখছি!"

সত্যনাথের মনটাই যেন হাঁফ ছেড়ে একটা ভয়ের ভার থেকে মুক্ত হয়ে খুশিতে মুখর হয়ে ওঠে, "তা ঠিকই বলেছেন। সকাল-সন্ধ্যা ওই নিয়েই আছি।"

সন্ধ্যাতারা উঠেছে, অনেকক্ষণ আগেই। ঝিলের ও-পারের আলো আর কালোর দিকে তাকিয়ে থাকেন মহিলা। তারপর আস্তে আস্তে হেঁটে পার্কের গেটের কাছে গিয়ে যেন এক রহস্যময় রিক্‌শার কোলে চড়ে এই জগৎ থেকে অদৃশ্য হয়ে যান।

আর, ঠিক সেই মুহূর্তে খিলখিল করে হেসে ওঠে ঝিলের ছায়াঘন ও-পার।

বেলা প্রশ্ন করে, "শুধু শুয়ে শুয়ে বই পড়ে, আর-কিছু করে না নমিতা?"

"অমিয় বলে, "না।"

"তোমার মুখের দিকে একটিবার তাকায় না?"

অমিয় হাসে, "তা মাঝে মাঝে তাকায় বই কি।"

"উদ্দেশ্যটা কী?"

"তা বলতে পারি না।"

"বোধহয়, শুধু একটিবার তোমার গলা জড়িয়ে ধরে তখ্‌খুনি মরে যেতে চায়।"

খিলখিল করে হেসে দুলতে গিয়ে বেলা ঘোষের কাঁধ থেকে পিছল সিল্কের শাড়ির আঁচল আরও পিছল হয়ে পড়ে যায়।

অমিয় হাসে : "তোমার সন্দেহটা একেবারে মিথ্যে নয় বেলা। আমারও মনে হয় যে...!"

বেলা বলে, "তোমার গলাটি জড়িয়ে ধরে, তোমার দমটি বন্ধ করে দিয়ে, নিজে বেশ টগবগ করে বেঁচে থাকতে চায় নমিতা, এই তো ওর মতলব। কেমন? ঠিক বলেছি কি না? কথা বলছ না যে?"

"বলবার আর কি আছে? তুমি ঠিকই ধরেছ বেলা। এই তিন বছর ধরে অকারণে শুধু সন্দেহ করে নমিতা আমাকে সকাল-সন্ধ্যা ঘরের ভেতর আটক করে রাখবার চেষ্টা করেছে।"

"মিস্টার ঘোষও আমাকে পাঁচটি বছর ওই রকম যন্ত্রণা দিয়েছিলেন।"

"কী আশ্চর্য!" অমিয়র গলার স্বরও যন্ত্রণায় আক্ষেপ করে ওঠে, "শুধু বিয়ে করা হয়েছে, এই জোরে ওরা মানুষকে আটকে রাখতে চায় বেলা, ভালবাসার জোরে নয়।"

সন্ধ্যাতারা ফুটে ওঠে আবার। রাজা-পার্কের জংলা ঝিলের এ-পারে মাধবীলতার ঘেরানের কাছে আলো-ছায়ার পাশে পাশে সত্যনাথের সঙ্গে কথা বলতে বলতে বেড়াতে থাকেন মহিলা; গলার হারের নীল পাথরের লকেটও যেন আলোর ছোঁয়া পেয়ে জ্বলে ওঠে, আবার কালোর ছোঁয়া লেগে নিবে যায়। মহিলার কালো চোখের তারা হঠাৎ বড় বেশি আশ্চর্য হয়ে যেন ঝিলিক দিয়ে ওঠে, "এ কী বলছেন সত্যনাথবাবু? এ যে একটা ভয়ানক রূপকথা।"

সত্যনাথ হাসে, "তা আপনি যা-ই বলুন। এই জন্যই মিউনিসিপ্যালিটি আর পুলিস আমাকে একটু খাতির করে। আর, এইজন্যই বোধহয় এই চাকরিটা আজও আছে। নইলে কবে চলে যেত হয়তো।"

মহিলা শঙ্কিতভাবে বলেন, "যা-ই হোক, আর এরকম ভয়ানক কাজের মধ্যে যাবেন না, সত্যনাথবাবু।"

"আপনি মিথ্যে ভয় করছেন। এই জংলা ঝিলের জলে নামতে আমার একটুও ভয় করে না, বরং বেশ...কেমন যেন...ইয়ে একটা মজা লাগে।"

মিথ্যে বলেনি সত্যনাথ। রাজা-পার্কের ঝিলের জলে নেমে, একেবারে জলের গভীরে গিয়ে ডাকাতের মত উল্লাস নিয়ে হাতড়ে হাতড়ে মাটির পৃথিবীর এক-একটা দুঃখের শরীরকে তুলে নিয়ে আসতে হেড মালী সত্যনাথের প্রাণে বোধহয় একটা মজাই লাগে। এই পাঁচ বছরে এই ঝিলের জলের আড়াল থেকে কম করেও পঞ্চাশটি লাশ তুলেছে সত্যনাথ। সাঁতারে কুমীরও ওর কাছে হার মেনে যাবে বোধহয়। কী ভয়ানক দম বন্ধ করে রাখতে পারে সত্যনাথ। জিমনাশিয়ামের ছেলেরা ঘড়ি ধরে পরীক্ষা করে দেখেছে, জলের নিচে তলিয়ে গিয়ে পুরো তিনটি মিনিট পরে তাজা শুশুকের মত হুস করে ভেসে উঠল সত্যনাথ।

সত্যনাথ হাসে : "এই রূপকথার কৃপায় কিছু রোজগারও তো করেছি।"

মহিলা আশ্চর্য হন: "রোজগার?"

"হ্যাঁ। একটা লাশ তুলতে পারলে পুলিস দু'টাকা আর মিউনিসিপ্যালিটি দু'টাকা বকশিশ দেয়।"

হ্যাঁ, এ এক ভয়ানক রূপকথা। পৃথিবীর যত লজ্জা ভয় আর দুঃখ, যত জ্বালা হতাশা আর নিষ্ঠুরতা যেন এক-একটা প্রাণকে চিরকালের মত নীরব করে দেবার জন্য এই জংলা ঝিলের বুকে ছুঁড়ে দেয়, আর ঝিলের জল আদর করে একেবারে বুকের গভীরে নিয়ে গিয়ে তাদের লুকিয়ে রাখে। সব সময় জাল ফেলে তাদের তোলা যায় না। পুলিসের লোক হয়রান হয়। ঝিলের জলের আড়ালে যে লক্ষ লক্ষ সাপের জটলার মত ডুবো লতার ঝোপ ছড়িয়ে আছে! কে জানে, কোন্ ডুবো ঝোপে ফেঁসে আছে লাশ? কিংবা জলের তলের সেই অথৈ পাঁক, যেন তুলতুল করছে নরম মরণের লালা। কিন্তু আঠার মত তার ছোঁয়া, ফোকলা পাগলের কামড়ের মত কী শক্ত সেই পাঁকের কামড়!

ডুবো লাশ তুলবার আগে শুধু লম্বা একটা লগি হাতের কাছে ভাসিয়ে রেখে ঝিলের এদিক-ওদিক সাঁতার দেয় সত্যনাথ। ছোট হাফ-প্যান্টের কোমর শক্ত করে গামছা দিয়ে বাঁধা. এই সময় সত্যনাথের চেহারাটাকে দেখতে বড় অদ্ভুত লাগে। যেন মাটির মানুষের তাজা প্রাণের একটা সুন্দর অহংকার জলের বুক তোলপাড় করছে। সত্যনাথ যেন জলের গায়ের চোরা গন্ধ শুঁকে বুঝতে পারে, কোথায় থাকতে পারে লাশ। খাড়া লগি পুঁতে দিয়ে একটি ডুব দেয় সত্যনাথ। ডুবো লতার জাল ছিঁড়ে মানুষের লাশ বের করে সেই লাশকে একটি হাতে বুকে জড়িয়ে ধরে দু'মিনিটের মধ্যে উপরে ভেসে ওঠে। ঝিলের কিনারায় দাঁড়িয়ে লোকের ভিড় চটপট হাততালি দিতে থাকে।

সত্যনাথ হাসে : "ঝিলের জল আমার ওপর বড্ড রাগ করে, তাও বুঝতে পারি। ডুবো লতার জাল কিলবিল করে কতবার আমাকে বেঁধে ফেলবার চেষ্টা করেছে। পাঁকের জোঁক কান কামড়ে ধরেছে, বুড়ো সাপ চোখের উপর লেজের বাড়ি মেরেছে, জ্বলে উঠেছে বুড়ো সাপের আঁশ। আমি কিন্তু...।"

নীল পাথরের লকেট শিউরে ওঠে : "ছিঃ, আপনি কেন এই সব পচা গলা নোংরামি উদ্ধারের জন্য...।"

হ্যাঁ, এই পৃথিবীর জীবন থেকে যত গ্লানি যেন ছুটে গিয়ে ওই ঝিলের জলের আড়ালে মুখ লুকোয়। কেউ পাগল হয়ে, কেউ কুষ্ঠরোগের ঘৃণা আর জ্বালা সইতে না পেরে, কেউ ভালবেসে ঠকে গিয়ে, কেউ গোপন পাপের লজ্জায় চমকে উঠে এই জংলা ঝিলের জলে ঝাঁপিয়ে পড়েছে আর মরেছে! বৃদ্ধ ও যুবক, গর্ভবতী বিধবা আর কুমারী, তহবিল-তছরুপের ক্যাশিয়ার আর মামলায় হেরে-যাওয়া সর্বস্বান্ত জমিদার। সত্যনাথের হাত ঝিলের ঠাণ্ডা জলকে ঘাঁটিয়ে আর ক্ষুব্ধ করে লুঠ করে আনে মাটির পৃথিবীর যত কলঙ্কের প্রমাণ। খুনীর ছুরিতে গলা-কাটা মানুষের প্রাণহীন দেহ, কিংবা মাছে-খোবলানো একটা শিশু-শরীর; নাড়ী-জড়ানো একটা পিণ্ড, সেই শিশুর বয়স এক ঘণ্টাও হবে কিনা সন্দেহ। জংলা ঝিলের জলের কাছে যে-জিনিস এত আদরের ঐশ্বর্য, সে-জিনিস লুঠ করে আনলে জলের তো রাগ হবারই কথা।

সত্যনাথ হাসে : "তবে আমার একটা দুঃখও আছে। বড় দেরিতে খবর পাই। আমি এসে জলে নামবার আগেই সুইসাইড হাসিল হয়ে যায়। জলের ভিতরে মানুষটাকে বুকে জড়িয়ে ধরে তখুনি বুঝতে পারি, হয়ে গেছে। একবার অবিশ্যি...।"

মহিলার গলার স্বর কেঁপে ওঠে : কী?"

"একটা বাচ্চা ছেলে জলে পড়ে গিয়েছিল। হাঁক-ডাক শুনে ছুটে এসে তিন ডুবে তিন মিনিটের মধ্যেই ছেলেটাকে পাঁক থেকে ছাড়িয়ে নিলাম। জড়িয়ে ধরে বুঝলাম, ধুকপুক করছে ছেলেটার বুক। কিন্তু...কী বলব...ভেসে ওপরে উঠতেই ছেলেটা আমার বুকের ওপর ঠাণ্ডা হয়ে নেতিয়ে পড়ল। বাঁচেনি ছেলেটা...এ কী, আপনি কাঁদছেন কেন? ঠিকই এসব কথা আপনার কাছে বলা ভুল হয়েছে, বুঝতে পারিনি।"

রুমাল দিয়ে চোখ মোছেন মহিলা। তারপর সত্যনাথের মুখের দিকে তাকিয়ে যেন দু'চোখের নিবিড় কালোর সব আশ্চর্য ঢেলে দিয়ে দেখতে থাকেন। তারপর বলেন, "আপনি সত্যই সুন্দর একটা রূপকথা, সত্যনাথবাবু।"

ঘেরানের মাধবীলতার দোলায় সন্ধ্যার বাতাস ফুরফুর করে। মহিলা বলেন, "আমি তাহলে

আজকের মত...এখন যাই, কেমন?"

সত্যনাথ বলে, "আসুন।"

ঝিলের এ-পারে, রাজা-পার্কের ফটক পার হয়ে চলে গেল সোনার হারের নীল পাথরের লকেট। আর, ছায়াঘন ও-পারে পলাশের কাছে তখন কালো আর আলোর মধ্যে খিলখিল হাসির স্বর হেলে দুলে লুটিয়ে পড়তে থাকে।

বেলা ঘোষ বলে, "কী আশ্চর্য, এ আবার কোন্ বুজরুকি ধরল নমিতা?"

অমিয় বলে, "ধরলে আমি আর কি করব বলো?"

"তোমার দিকে না হয় ভুলেও একবার তাকায় না, কিন্তু কোন্ দিকে তাকায়?"

"একটা খাতার দিকে। আজকাল সব সময় নমিতার হাতে একটা খাতা থাকে, তার মধ্যে যা খুশি তাই, কী-সব যেন লেখে।"

সন্ধ্যাতারা ফুটে ওঠবার অনেক আগে, তখন পশ্চিমের আকাশে ফাগুনের বিকালবেলার রূপ মাত্র একটু রঙীন হয়েছে। রাজা-পার্কে হেডমালীর ছোট ঘরের প্রায় দরজা পর্যন্ত এসে সোনার হারের নীল পাথরের লকেট ঝিক করে হেসে ওঠে।

সত্যনাথ এগিয়ে এসে বলে, "কখন এসেছেন?"

"এই তো আসছি।"

সত্যনাথ তার ফরসা আদ্দির পাঞ্জাবির পকেটে ফরসা ধুতির কোঁচা গুঁজে দিয়ে, হঠাৎ যেন বড় বেশি ফুল্ল হয়ে, সারা মুখে হাসি ছড়িয়ে বলে ওঠে, "একটা সুখবর আছে।"

মহিলা হেসে ওঠেন : "ওরা বোধহয় আজ আর আসেনি?"

"বলেন কী! ওরা তো আজ সেই দুপুর থেকেই এসে বসে আছে।"

"যাকগে ওদের কথা। আপনার কথা বলুন।"

"এই বাগান মাস্টারীর কাজ ছেড়ে দিয়ে আমি কালই চলে যাচ্ছি।"

কেঁপে ওঠে নীল পাথরের লকেট :"কি বললেন?"

"যাচ্ছি শিউড়িতে, একটা স্কুলের জিমন্যাস্টিক মাস্টারের কাজ পেয়েছি, মাইনে আশি টাকা।"

নীরব হয়ে, আর স্থির হয়ে দাঁড়িয়ে, বেশ কিছুক্ষণ ধরে মাধবীলতার ঘেরানের দিকে তাকিয়ে রইলেন মহিলা। ফিনফিনে ভয়েলের শাড়ির আঁচল তুলে কপালটাকে আস্তে আস্তে মুছলেন। তারপর যেন আধঘুমে জড়ানো ভাষার মত আস্তে আস্তে বলেন, "শিউড়ি, সে তো অনেক দূর!"

আরও প্রায় এক মিনিটকাল কোন কথা না বলে দাঁড়িয়ে রইলেন মহিলা। তারপর ছায়াঘন ও-পারের দিকে তাকিয়ে বলেন, "ওরা ওই পলাশের কাছে একটা বেঞ্চিতে বসে আছে, না?"

"হ্যাঁ।"

"আচ্ছা, চলি।"

চুপ করে দাঁড়িয়ে দেখতে থাকে সত্যনাথ। ফটকের দিকে নয়, ঝিলের ও-পারের ওই পলাশের দিকে শান্তভাবে আস্তে আস্তে হেঁটে চলে যাচ্ছেন মহিলা। হ্যাঁ, চলেই যাচ্ছেন। একবার হোঁচট খেয়ে টলে উঠলেন মনে হলো। কিন্তু তবুও থামলেন না। ...এ কী? হঠাৎ ছুটতে শুরু করলেন কেন? ....সর্বনাশ, ও কী কাণ্ড করলেন মহিলা?

মালীরা চেঁচিয়ে হাঁক দেয়, "মাস্টারদা!" ও-পার থেকে ভিড়ের লোকের আতঙ্কিত স্বর শোনা যায়, "মাস্টার! মাস্টার! সকলেই যে জানে, জংলা ঝিলের সব নিষ্ঠুরতার সঙ্গে লড়াই করবার মত মজবুত এক ওস্তাদ থাকে এই রাজা-পার্কে, তার নাম মাস্টার।

এক দৌড়ে ঘরের ভিতর গিয়ে গামছাটা হাতে তুলে নিয়ে এসে ছায়াঘন ও-পারে ঝিলের কালো জলের কাঁপুনির দিকে ক্রুদ্ধ দস্যুর মত একবার তাকায় সত্যনাথ। তারপরেই ছুটে যায়।

পলাশের কাছে লোহার বেঞ্চির পাশে শুধু একা দাঁড়িয়ে আছে লম্বা ফরসা অমিয়, লাল নেকটাই আর তসরের ট্রাউজার-পরা অমিয়। কে জানে কখন উধাও হয়ে গিয়েছে খিলখিল হাসির বেলা ঘোষ! আর, মস্ত একটা ভিড় জমাট হয়ে ঝিলের কিনারায় দাঁড়িয়ে রুদ্ধ নিঃশ্বাসে আবেগ সামলে নিয়ে ঝিলের বুকের দিকে তাকিয়ে আছে, যেখানে জলপদ্মের পাতা ভাসছে। জলের শত্রু মাস্টার, এক ডুব দিয়ে তিন মিনিট ধরে তলিয়ে আছে; খুঁজছে এক সুন্দরী মহিলাকে, যিনি সুইসাইড করার জন্য ছুটে এসে, এই তো এই মাত্র, ওই ট্রাউজার-পরা ভদ্রলোকের চোখের সামনে এক সেকেণ্ড মাত্র দাঁড়ালেন, তারপর ঝিলের জলে ঝাঁপ দিয়ে পড়লেন। পুলিসের কছে খবর দিতে লোকও চলে গিয়েছে।

"বেঁচে আছে। বেঁচে আছে। সাবাস মাস্টার!" ভিড়ের উল্লাস আর হাতখানি আকুল হয়ে বেজে ওঠে। সুন্দরী মহিলাকে দুহাতে বুকে জড়িয়ে উপরে ভেসে উঠেছে মাস্টার।

ভিড়ের কাছে এগিয়ে এসে কাঁপতে কাঁপতে আর গলার স্বরের থরথরানি নিয়ে হাঁপাতে হাঁপাতে প্রশ্ন করে অমিয়, "কি করে বুঝলেন যে, বেঁচে আছে?"

ভিড়ের লোক বলে, "ওই তো , দেখছেন না, মহিলা দু'হাত দিয়ে কিরকম শক্ত করে মাস্টারের গলা জড়িয়ে ধরে রয়েছে?"

হ্যাঁ, ঠিকই, অমিয়র দু'চোখের উপর একটা ভয়ানক ঠাট্টা যেন জ্বালাভরা ঘৃণা ছুঁড়ে দিয়েছে। বেশ তো দিব্যি, কী ব্যাকুল আগ্রহে একটা লোকের গলা জড়িয়ে ধরে, মরণ থেকে বেঁচে উঠতে চাইছে নমিতা। লোকটার কপালের উপর কপাল নামিয়ে দিয়ে যেন ঘুমিয়ে রয়েছে নমিতা।

অ্যাম্বুলেন্স এল। হাসপাতালে চলে গেল মহিলার সংজ্ঞাহীন শরীর।

ভিড়ের লোক বলে, "বেঁচে যাবে। সাবাস মাস্টার!"

পুলিস এল। অমিয় বলে, "হ্যাঁ, আমার স্ত্রী।"

অমিয়র দিকে তাকিয়ে ভিড়ের লোক চেঁচায়, "আগে মাস্টারকে ভাল বকশিশ করুন মশাই।"-

"বকশিশ?" আশ্চর্য হয়ে তাকায় সত্যনাথ। তারপর আর কোন কথা না বলে, কোন দিকে না তাকিয়ে, সোজা হেঁটে এসে জংলা ঝিলের এপারে মাধবীলতার যেরানের কাছে ক্লান্তভাবে দাঁড়িয়ে থাকে।

অনেক তদন্তের পর পুলিস রিপোর্ট দিল, সুইসাইডের চেষ্টা নয়—হিস্টিরিয়া। মহিলা কিছুদিন থেকে শুধু শুয়ে থাকেন, কথা বলতেন না, আর খাতা ভরে কবিতা লিখতেন। রাজা-পার্কের জংলা ঝিলের নামে যত সব কবিতা।

সেদিনই খুশি হয়ে থানা থেকে বাড়ি ফিরে, সন্ধ্যাতারা ফুটে উঠবার পর, বেলা ঘোষের বাড়িতে যাবার আগে নমিতার কাছে এগিয়ে এসে আর ভ্রূকুটি করে তাকিয়ে প্রশ্ন করে অমিয়,

"তুমি আমার ওপর রাগ করে এরকম কুৎসিত একটা কাণ্ড করলে কেন?"

নমিতার ভ্রূকুটিও বেশ কঠোর হয়ে ফুটে ওঠে : "কী বললে? তোমার ওপর রাগ করে?"

"হ্যাঁ।"

হেসে ফেলে নমিতা। তারপর মুখ ঘুরিয়ে নিয়ে বলে, "না, তোমার ওপর নয়, রাগ করেও নয়।"

চমকে ওঠে অমিয়। যেন হঠাৎ একটা হোঁচাট লেগেছে, পা দুটো অনড় হয়ে গিয়েছে। চুপ করে দাঁড়িয়ে থাকে অমিয়।

জানালার কাছে দাঁড়িয়ে সন্ধ্যাতারার দিকে তাকিয়ে নমিতা বলে, "আর, কাণ্ডটাও একটুও কুৎসিত নয়।'

# সুনিকেতা

কলকাতার পল্লী। লেক দূরে নয়। কংক্রিটের 'নীলকমল'। বিরাট চারতলা। কাঁচা দুধের মতো রঙ। শেষ চৈত্রের সন্ধ্যা। গুলমোরের মাথায় দুরন্ত সোনা। ছোট ছোট ঝড় উড়ে যায়।

বেড়িয়ে ফেরে সেই মহিলা আর সেই ভদ্রলোক। মহিলার বয়স পঁচিশ হতে পারে, পঁয়ত্রিশও হতে পারে। কিন্তু ভদ্রলোকের বয়স কোনমতেই পঁয়ত্রিশের বেশী হতে পারে না। মহিলা দেখতে সুন্দর। কিন্তু ভদ্রলোক মহিলার তুলনায় অনেক বেশি সুন্দর। আজ প্রায় এক বছর ধরে প্রতি সন্ধ্যায় ঠিক এই ভঙ্গিতেই দুজনে নিবিড়ভাবে দুজনের হাতে হাত বাড়িয়ে আর ধীরে ধীরে হেঁটে নীলকমলের ফটকের সামনে এসে থেমেছে।

ফটকের কাছে এত কড়া একটা আলো জ্বলে, কিন্তু সেই আলোকের অস্তিত্বই যেন ওরা স্বীকার করে না। মহিলার পিঠের উপর একটা হাত আদুরে ভঙ্গিতে তুলে দিয়ে ভদ্রলোক চাপা গলায় কি যেন বলে। প্রত্যুত্তরে শুধু মৃদু একটি ভ্রূকুটি করে মহিলা। তারপরেই মহিলার কানের কাছে মুখ এগিয়ে দিয়ে ফিস ফিস স্বরে আরও কি-সব বলতে থাকে ভদ্রলোক। মনে হয়, ভদ্রলোকের দুই ঠোঁট যেন মহিলার কানের দুল ছুঁয়ে কথা বলছে।

ঝক্ করে হেসে ওঠে মহিলার চোখ। মাথা দিয়ে আস্তে একটা ধাক্কা দেয় ভদ্রলোকের কাঁধে। হো হো করে হেসে ওঠে ভদ্রলোক। মহিলা বেশ জোর গলা ছেড়েই বলে—হোপলেস! তার পরেই মুখের উপর রুমাল চেপে মহিলা তার নিজেরই মুখের হাসির উচ্ছ্বাসটাকে একটু লাজুক করে তোলে।

তারপরেই বাহুবদ্ধ দুটি পুলকিত মূর্তি তরতর করে নীলকমলের সিঁড়ি ধরে উপরে উঠতে থাকে। এবং তারপরেই তিন তলার একটি ছোট ফ্ল্যাটের একটি ঘরে দপ্ করে আলো জ্বলে ওঠে। গোলাপী রঙের আলো।

এ ফ্ল্যাট আর ও ফ্ল্যাটের জানালায়, পাশের বাড়ির ছাতের রেলিং-এর কাছে, এমন কি রাস্তার ওপারে দুটো বড় বড় দোতলা বাড়ির বারান্দায় সারি সারি সতর্ক ক্যামেরার মতো যে-সব জোড়া জোড়া চোখ এতক্ষণ ধরে ফটকের আলোকে আলোকিত দৃশ্যটাকে লক্ষ্য করছিল, সে-সব চোখের কৌতূহলও এইবার উঁকিঝুঁকি দিয়ে আর গলা টান করে তিনতলার ফ্ল্যাটের গোলাপী রঙের

আলোকে আলোকিত দৃশ্যটাকে দেখবার চেষ্টায় ছটফট করতে থাকে। কিন্তু বিশেষ কিছু দেখা যায় না, বোঝা যায় না, অনুমান করা যায় না। শুধু দপ্ করে আর একবার আলোর রঙ বদলায়। ফিকে বেগুনী রঙ।

কিছু বরং দেখা যায় আর বোঝা যায় রাস্তার এ ফুটপাথে না দাঁড়িয়ে ও ফুটপাথে দাঁড়ালে। দুটো গুলমোর মাথা উঁচু করে নীলকমলের তিনতলার ঐ রঙিন ঘরের জানালা দুটো প্রায় ছুঁয়ে দাঁড়িয়ে আছে। বাতাসের উপদ্রবে গুলমোরের মাথা এদিক ওদিক একটু কাত হলেই দেখা যায়, দেয়ালে দুটো রঙিন ফটো পাশাপাশি ঝুলছে, সাদা সরু ফ্রেমে বাঁধানো, বোধহয় হাতির দাঁতের ফ্রেম। মেহগনির একটা শীর্ণ ও ঋজু স্ট্যাণ্ডের উপর একটা কাশ্মীরী সুরাহি, পিতলের উপর মীনার কাজ করা। তার মধ্যে রজনীগন্ধার লম্বা লম্বা ডাঁটা, ডাঁটার মাথায় ঘুমন্ত কুঁড়ি। কুঁড়িগুলি ফুটলেই ফটোর দুদিকে ছুঁয়ে ফেলবে বোধহয়।

ঘরের মাঝখানে একটা খাট, খাটের উপর ঝকঝকে রঙিন সাটিনের ঢাকনা। তার উপর পৃথিবীর কোন মানুষ কোনদিন বসবে বলে বিশ্বাস হয় না, এমনই নিখুঁত যত্নে সাজিয়ে-গুছিয়ে ঢেকে রাখা হয়েছে খাটের বিছানার কোমলতা। বড় মিররের বুকে আলো-ঝলসানো গুলমোরের সোনালী প্রতিচ্ছায়া কখনো কাঁপে কখনো দোলে। আরও আসবাব আছে এইটুকু ঘরের মধ্যেই। কিন্তু সবই যেন ছবির মতো আঁকা। নড়চড় নেই, ওলটপালট নেই। প্রায় এক বছর ধরে ঠিক এইভাবেই সাজানো। কোন আগন্তুক এ ঘরের দরজার কড়া নাড়ে না, ঘরে প্রবেশও করে না। আজ পর্যন্ত তৃতীয় কোন ব্যক্তিকে এ ঘরের মধ্যে কখনো দেখা যায়নি। মনে হয় ঐ দুজনেরই প্রাণের রঙে পরিপূর্ণ হয়ে রয়েছে এই ঘর, আর একটুও জায়গা নেই। তৃতীয় কোন প্রাণ প্রবেশ করলেই এই ঘরের সব রূপের ছন্দ এলোমেলো হয়ে যাবে।

যখন ঘরের পাখা খুব জোরে ঘোরে, তখন এ জানালার দিকে তাকালে দেখা যায়, রঙিন শাড়ির আঁচলের একটুখানি অংশ ফুরফুর করে উড়ছে। আর ও জানালার দিকে তাকালে দেখা যায় সিল্কের কামিজের আধখানা আস্তিন এবং ঘড়ি বাঁধা একটা কব্জি। যেন এক অর্ধনারীশ্বরের মূর্তির ডান আর বাম দেহভাগের আভাস মাত্র দেখা যায়। বুঝতে অসুবিধা হয় না, দুই জানালার মাঝখানে, ঐ দেয়ালটুকুর ওপাশে নিশ্চয়ই ভেলভেটে মোড়া ছোট একটা কৌচ আছে এবং সেই কৌচের উপর অতিঘনিষ্ঠ হয়ে বসে আছে সেই ওরা দু'জন, যারা প্রতি সন্ধ্যায় একখণ্ড অতি নাটকীয় প্রগল্ভতার মতো বাইরে থেকে বেড়িয়ে ফেরে এবং জড়াজড়ি আর ঢলাঢলি করতে করতে নীলকমলের সিঁড়ি দিয়ে উপরে উঠে যায়।

প্রায় এক বছর হলো এই ফ্ল্যাটে রয়েছে ঐ মহিলা আর ঐ ভদ্রলোক, কিন্তু নীলকমলের কোন ফ্ল্যাটের কোন মানুষই ওদের পরিচয় জানে না। ভবনের দারোয়ান ছাড়া ওদের নামও বোধহয় কেউ জানে না। এক বছর ধরে এই পাড়ার সবারই চোখে এত প্রত্যক্ষ হয়েও পাড়ার কাছে ওরা দুজনে আজ পর্যন্ত অপরিচিত রয়ে গিয়েছে। সত্যিই দুটি রঙিন ফটোই বাস করে তিনতলার এই ফ্ল্যাটের ঘরটিতে। এক বছরের মধ্যে এই ভবনের আর এই পাড়ার কোন মানুষের সঙ্গে ওরা দুজনের একজনও কখনও একবার ভুলেও আলাপ করেনি।

পাড়ার সকলেই অবশ্য এইটুকু জানে যে, মহিলা কোথাও চাকরি করেন। প্রতিদিন সকাল দশটার সামান্য কিছু আগেই একটা স্টেশন ওয়াগন এসে থামে নীলকমলের ফটকে। কোন বড়

সদাগরী অফিসেরই গাড়ি বলে মনে হয়, কারণ ড্রাইভারের উর্দি বেশ জমকালো ধরনের। তিনবার হর্ণ বাজাতেই মহিলা নেমে আসেন। গাড়ির ভিতর আরও কয়েকজন অফিসযাত্রিণী মহিলাকে সুসজ্জিত বেশে বসে থাকতে দেখা যায়। কিন্তু এ মহিলা যেরকম জাঁকালো সাজে সেজে অফিসে যান, কোন রাজার বাড়ির বিয়ের উৎসবে যেতে হলেও সেরকম জাঁকালো সাজে সাজবার দরকার হয় না।

অফিসের গাড়ি আসামাত্র এ ফ্ল্যাট আর ও ফ্ল্যাটের জানালায় কৌতূহলী কতগুলি নারীচক্ষুর সমাবেশ দেখা যায় এবং গাড়ি স্টার্ট নেওয়া মাত্র চারদিকের বাতাসে ফিসফিস স্বরে একটা মন্তব্য ধ্বনিত হতে থাকে।—শাড়ির গাছ আছে বোধহয়।

মন্তব্যটা অহেতুক নয়। অনেকেই লক্ষ্য করেছে এবং আশ্চর্য হয়েছে আজ পর্যন্ত এ মহিলাকে এক শাড়ি পর পর দুদিন পরতে কখনো দেখা গেল না।

ঐ ভদ্রলোক সম্বন্ধেও একটা তথ্য এখন আর কারও অজানা নেই। ভদ্রলোক কিছুই করে না। সারা দুপুর ঘরেই থাকে।

তিনতলায় ফ্ল্যাটের ঐ একটি মাত্র ঘর। ভিতরের দিকে সরু এক ফালি বারান্দা। কিন্তু কি তকতকে ঝকঝকে ও রঙিন একটি নীড়! একেবারে নিখুঁত পারিপাট্য। ধোঁয়ার চিহ্ন এ ফ্ল্যাটে কখনো দেখা যায় না, কারণ রান্নাবান্নার কোন নোংরা ঝঞ্ঝাট এখানে নেই। দু'বেলাই হোটেল থেকে খাবার আসে। চাকর-বাকরও নেই। ভদ্রলোক সারা দুপুর ধরে ঘুমোবার পর, বিকেল হতে হতেই জেগে ওঠে এবং ঝাড়পোছ করে রঙিন নীড়ের নিখুঁত পারিপাট্য সজীব করে রাখে। মহিলা অফিস থেকে ফেরবার আগেই ভদ্রলোক একবার নীচে নেমে আসে। সিল্কের চীনা-কোট পায়জামা আর বাঘছালের চটি, এই সাজেই কত সুন্দর দেখায় ভদ্রলোককে। হেঁটে হেঁটে মাত্র রাস্তার ঐ মোড় পর্যন্ত এগিয়ে যায় এবং ফিরে আসে রজনীগন্ধার একগুচ্ছ ডাঁটাসুদ্ধ কুঁড়ি নিয়ে। এ ছাড়া আর কোন কাজ করতে ভদ্রলোককে কেউ কখনো দেখেনি।

তারপর, মহিলা অফিস থেকে ফিরে আসার পর, বেড়াতে যাবার পর্ব। ভদ্রলোক শার্ট ট্রাউজার আর টাই পরে এবং মহিলা বিচিত্রা হয়ে ওঠে তার খোঁপার বৈচিত্র্যে। অফিস যাবার সময় যেমন শাড়িতে, বেড়াতে যাবার সময় তেমনি খোঁপাতে, দুটো দিন কখনো মহিলাকে একটি রকম হতে দেখা গেল না। কাল দেখা গিয়েছিল সরু স্প্রিং-এর মতো কি-একটা বস্তু দিয়ে খোঁপাটা জড়ানো। স্প্রিং-এর মুখগুলি হলো ফণাতোলা সাপের মুখ, শিউরে শিউরে দোলে! আজ দেখা গেল, মস্ত বড় একটা রূপোর প্রজাপতি খোঁপা কামড়ে পরে আছে। যেন পরাগ খুঁজছে প্রজাপতি, তারই আনন্দে পাখা দুটো কাঁপছে।

কে ওরা? এই পাড়ার মধ্যে এটা একটা মস্ত বড় প্রশ্ন। কিন্তু এই প্রায় এক বছরের মধ্যে এ প্রশ্নের উত্তর পাওয়া গেল না। রহস্য, রহস্য হয়েই রয়েছে। মহিলার সিঁথিতে সিঁদুরের দাগও দেখা যায় না। এটাই বা কোন রহস্য? এ কি শুধু একটা স্টাইল?

কে জানে, প্রথম কে কথাটা বলেছিল, কিন্তু এখন এ পাড়ার সর্বত্রই কথাটা ভাল করেই রটে গিয়েছে যে, নীলকমলের তিনতলার ফ্ল্যাটের ঐ ঘরে থাকে এক কিন্নর আর এক কিন্নরী।

দপ্ করে আর একবার আলোর রঙ বদলায়। তিনতলার ফ্ল্যাটের ঘর সবুজ হয়ে যায়। পাশের বাড়ির ছাদে রেলিং-এর কাছে অনেকগুলি ঘোমটা বেণী ও খোঁপা ব্যস্তভাবে আলোচনা করে—

যারা স্বামী-স্ত্রী নয়, তাদেরই বলে কিন্নর আর কিন্নরী।

রাত আর একটু কালো হয়। আর একটু সাদা হয়ে ফোটে আকাশের তারা। একটা উতলা বাতাস। লেকের জলে আলো কাঁপে। গুলমোর চঞ্চল। তার চেয়ে আরও বেশি চঞ্চল আশেপাশের বাড়ির ছাদে নানা বয়সের চোখের তারা। তিনতলার ফ্ল্যাটের ঐ রঙিন ঘরের কৌচ থেকে উঠে ঝকমকে সাটিনে ঢাকা খাটের উপর এসে বসেছে সেই দুটি মূর্তি, যাদের নাম আজও কেউ জানে না।

নাম হলো, বীথিকা রায় আর পরিমল রায়। আজ এক বছর হলো ওদের বিয়ে হয়েছে এবং বিয়ে হবার পর থেকেই নীলকমলের তিনতলার ফ্ল্যাটের এই ঘরটিতেই রঙিন নীড় রচনা করে দু'জনে আছে। কেউ ওদের দিকে তাকিয়ে দেখছে কি না, এটুকু তাকিয়ে দেখবার গরজও যেন ওদের নেই। দু'জনের চোখ দু'জনের মুখ দেখে মুগ্ধ হবার জন্য সারাক্ষণ ব্যস্ত হয়ে রয়েছে, অন্যদিকে তাকাবার সময় কই, দরকারই বা কি?

দুজনেরই জীবনে কল্পনা সত্য হয়েছে। যেন ধুলোবালির পৃথিবীতে দুটো অজাগতিকী কল্পনা তৃষ্ণার্ত চক্ষু নিয়ে মনের মতো সাথী খুঁজে বেড়াচ্ছিল। নিতান্ত আকস্মিকভাবেই সে-দুটি কল্পনার একদিন মুখোমুখি দেখা হলো। এবং কল্পনা সত্য হয়ে আর জীবন্ত হয়ে উঠতে আর বেশী সময় নিল না। তার প্রমাণ, তিনতলার ফ্ল্যাটের এই রঙিন ঘরটি, বীথিকা রায় আর পরিমল রায়ের জীবনের নীড়।

স্বামী দেখতে সুন্দর হবে, এই ছিল বীথিকার মনে সবচেয়ে বড় দাবি। সেই যখন কলেজের পড়া শেষ হয়নি, তখন থেকেই। বিয়ের প্রস্তাব এসেছে অনেকবার, কিন্তু প্রত্যেকবারই সে প্রস্তাব ব্যর্থ হয়েছে, বীথিকা তার জীবনের একমাত্র স্বপ্নের মতো সেই একনিষ্ঠ দাবিকে একটুও ছোট করতে রাজি হয়নি। পাত্রের চেহারা ভাল নয়, ও চেহারা চলবে না, স্পষ্ট করে প্রতিবাদ জানিয়ে দিতে একটুও দ্বিধা করেনি বীথিকা। তিন বছর আগে শেষবারের মতো একটা বিয়ের প্রস্তাব এনেছিলেন বড়দা ; এই চাকরিটা তখন সবেমাত্র শুরু করেছে বীথিকা। সেই প্রস্তাবও অনায়াসে একটি কঠিন ভ্রূভঙ্গির আঘাতে আর মুখ ঘুরিয়ে তুচ্ছ করেছিল বীথিকা। সেই শেষ, বড়দা আর কখনো বীথিকার বিয়ের কথা উচ্চারণও করেননি।

বড়বৌদি একটু বিরক্ত হয়েই বলেছিলেন—জয়ন্তের চেহারাও তোমার ভাল লাগছে না? জয়ন্ত দেখতে খারাপ? আশ্চর্যই করলে তুমি!

বীথিকা সঙ্গে সঙ্গে উত্তর দেয়—ওরকম চেহারা হাটে-বাজারে অনেক দেখা যায়।

বড়বৌদি—শুধু চেহারাই কি সব? গুণ-চরিত্র রোজগারও তো দেখতে হয়।

বীথিকা—ওসব কিচ্ছু দেখতে চাই না।

একথা শোনার পর বড়বৌদি বীথিকার মুখের দিকে তাকিয়ে একেবারে চুপ করেই গিয়েছিলেন। কে জানে, এই মেয়ের চোখের মধ্যে কোন পিপাসা লুকিয়ে রয়েছে! পৃথিবীর হাটে-বাজারে সচরাচর দেখতে পাওয়া যায় না এমনই এক দুর্লভ রূপের পুরুষকে জীবনের সঙ্গী করতে না পারলে এই মেয়ের ঐ দুই বাঁকা ভুরুর কঠিন ভঙ্গি কখনো শান্ত হবে না। কিন্তু এত বড় স্বপ্ন পুষে লাভ কি? এমন রূপসী তুমি নও যে রূপেশ্বরেরা তোমার জন্য তপস্যায় বসে আছে। তোমার চেয়ে অনেক বেশী রূপসী পৃথিবীতে আছে, কলকাতার এই পাড়াতেই আছে, ঢের ঢের আছে।

বড়বৌদির নীরব অভিযোগটা যেন বড়বৌদির তাকাবার ভঙ্গি দেখেই বুঝতে পারে বীথিকা এবং তার জীবনের সবচেয়ে বড় দাবির উপর পরের মনের এই উপদ্রবের একটা হেস্তনেস্ত করে দেয় সেই মুহূর্তেই।—আমার স্বামী হবার মতো মানুষ খুঁজে নেব আমি। পাই ভাল, না পাই তাও ভাল। তোমরা আর খোঁজাখুঁজি করো না।

পরিমল রায়ের কল্পনাও ঠিক এমনটিই চেয়েছিল।

শুধু বড়লোকের একমাত্র ছেলে বলতে যে গুণ বোঝায়, সেই গুণ তিন বছর আগে পরিমল রায়েরও ছিল। বাপের মৃত্যুর সঙ্গে সঙ্গে সেই গুণের গৌরবও শেষ হয়েছে। হাই স্কুলের মাত্র কয়েকটা ক্লাশ পর্যন্ত বিদ্যাটা এগিয়েছিল পরিমলের, তারপরেই স্তব্ধ হয়ে গিয়েছিল। সে সব অনেক বছর আগের কথা। দু'বছর আগে পরিমল রায়ের বাপের-দেওয়া বাড়িটা যেদিন দেনার দায়ে নিলামে বিকিয়ে গেল, সেদিন পরিমলকে দেখতে গিয়ে আশ্চর্য হয়ে গিয়েছিল বন্ধুর দল। সেদিনও চাকরে তেল মাখিয়ে স্নান করিয়ে দিচ্ছিল পরিমলকে। কাজ করে হাত-পা'কে কষ্ট দিতে শেখেনি পরিমল। ও অভ্যাসটা পরিমলের বংশমর্যাদাতেই বাধে।

কিন্তু বন্ধুদের মেসে বন্ধুদেরই করুণার গলগ্রহ হয়ে একটি বছর পার করে দিতে পরিমল রায়ের বংশমর্যাদায় অবশ্য কিছুই বাধেনি।

বন্ধুরা অনুযোগ করত—এক বছর ধরে চেষ্টা করে একটা কাজ যোগার করতে পারলে না, এ কেমন কথা হে?

পরিমল বলে—চেষ্টা করতে জানি না ভাই। তা ছাড়া, যা তা একটা কাজ নিয়ে ফেললেই তো হয় না। প্রেস্টিজ বলেও তো একটা বস্তু আছে!

বন্ধুরা বিস্মিত হয়, সহ্যও করে এবং একদিন বিদ্রূপ করেই বলে, তুই কোনমতে একবার হলিউডে চলে যা।

—কি হবে গিয়ে?

—লুফে নেবে তোকে, ঐ রকম একটা চেহারা হলিউডে দেখতে পেলে কি আর রক্ষে আছে?

বন্ধুদের ঠাট্টা বুঝতে পারে পরিমল, কিন্তু এটাও বিশ্বাস করে যে, নেহাত মিথ্যা বলেনি বন্ধুরা। চেহারা আছে পরিমলের, এবং সে চেহারা তাকিয়ে দেখবার মতো। রূপই তো একটা গুণ, আর পরিমলের মুখের দিকে তাকালে মনে হবে শ্রেষ্ঠ গুণ! পরিমলের রূপের খুঁত অনেক খুঁজে বের করতে হয়। বন্ধুরা জানে, এবং পরিমলও এখনো ভুলে যায়নি, পাড়ার ক্লাবের ছেলেরা পরিমলকে অ্যাপোলো'দা বলে ডাকে। চাঁপার কলির মতো নয়, চাঁপার কলির চেয়েও সুন্দর-গড়ন আঙুল যদি দেখতে হয়, তবে দেখতে হবে পরিমলের আঙুলকে। আঙুলের রূপের গুণে আংটিটাও কত সুন্দর দেখায়। পরিমল জানে, সে কত সুন্দর। এবং আশ্চর্য হয়, তার চেহারার উপযুক্ত মূল্য ও মর্যাদা দেবার মতো একটাও প্রাণ নেই এই পৃথিবীতে। এমন সম্পদ থাকতেও কি একটা কাজের চাকর হয়ে জীবন কাটাতে হবে? এই শ্যামল, বিধূভূষণ আর দেবব্রতের মতো?

পরিমল বলে—পাঁচ হাজার টাকা দাও, এখনি হলিউডে চলে যাচ্ছি।

বন্ধুরা বলে—হলিউড কি শুধু আমেরিকাতেই থাকে? এই কলকাতার পথে পথেই আছে। দোহাই তোমার, তুমি মেসের এই ঘর ছেড়ে পথে একটু বের হও দেখি।

পরিমল—তাতে কি লাভ হবে?

বন্ধুরা বলে—খুব হবে, একদিন না একদিন কোন হলিউডের চোখে পড়ে যাবে, এবং তারপরেই নির্ঘাত...।

পরিমল—তোমাদের রসিকতা ঠিক বুঝতে পারছি না।

বন্ধুরা তাদের রসিকতার রহস্য এইবার বেশ ভাল করে বুঝিয়ে দেয়।—তারপর আর কি? হলিউডই খাওয়াবে, পরাবে, রাজার চেয়ে বেশি মজার হালে থাকবে।

গম্ভীর হয় পরিমল। বন্ধুরা রসিকতার ছলে যেন তার মনের সবচেয়ে বড় দাবির স্বপ্নটাকেই চেঁচিয়ে ব্যাখ্যা করতে গিয়ে নোংরা করে দিচ্ছে। এ স্বপ্ন যে তার সত্তার মধ্যে মিশে রয়েছে। পৃথিবীর এক নারী পরিমলের এই রূপধন্য পৌরুষকে যেচে বরণ করে তারই ঘরে নিয়ে যাবে। আর কোন ভাবনা থাকবে না পরিমলের জীবনে। সব ভার তার, সেই প্রেমিকা নারীর। কাজের চাকর হয়ে থাকার বদলে রূপের দেবতা হয়ে থাকা সে-জীবনের গর্ব ও গৌরব ও পৌরুষ তার কল্পনার বুকে কান রেখে অনুভব করতে পারে পরিমল। কিন্তু যাক কল্পনার কথা বন্ধুদের রূঢ় ভাষায় আলোচনা থেকে দূরে রাখা আর গোপন রাখাই ভাল।

কিন্তু বন্ধুদের একটি অনুরোধ রক্ষা করেছিল পরিমল। মাঝে মাঝে মেসের ঘর থেকে বের হয়ে পথে এসে দাঁড়াত, তারপর যতটুকু হাঁটতে এবং যেখানে যেতে ভাল লাগত, তার বেশি ঘোরাফেরা না করে মেসে ফিরে আসত। এইভাবেই একদিন এবং অকস্মাৎ চোখে দেখার ছোট একটা ঘটনা শুধু ঘটে গেল। বীথিকা আর পরিমলের সাক্ষাৎ। সে ঘটনার একমাত্র সাক্ষী হলো ভিক্টোরিয়া মেমোরিয়ালের শ্বেতপাথরের সিঁড়ি, এবং তার পরের ক'দিনের ইতিহাস মাত্র ওরা দুজনেই জানে। তারপরেই বিয়ে, যথারীতি বৈবাহিক রেজিস্ট্রারের খাতায় সই করে, সাক্ষী রেখে, আইন অনুসারে। এবং তারপরেই নীলকমলের তিনতলার ফ্ল্যাটের এই রঙিন ঘর।

বীথিকা রায় আর পরিমল রায়। রূপের আর কামনার জীবনকে সুন্দর করে আর অনন্ত করে রাখার এক অপার্থিব শিল্প যেন ওরা জানে। ধুলো কাঁটা আর সমস্যায় ভরা এই পৃথিবীর কোন কুঞ্জে চিরবসন্ত জেগে থাকে কিনা কে জানে, কিন্তু বীথিকা রায় আর পরিমল রায়ের হাসিতে নিঃশ্বাসে ও দৃষ্টিতে চিরবসন্তের আমোদ এসে বাসা বেঁধেছে। ওরা দুজনেই সত্যিই বিশ্বাস করে, ওদের জীবনের এই রঙ কখনো ফিকে হবে না, ফুরোবে না, ঝরে পড়বে না। দু'জনে প্রতিমুহূর্তে দু'জনের মুখের দিকে তাকিয়ে আর মুগ্ধ হয়ে এ-জীবনকে এক খণ্ড হলিউড করে রাখবে।

গুলমোর শান্ত। লেকের জলে তারার ছায়া। চারিদিকের শব্দ প্রায় লুকিয়ে পড়েছে। ভদ্রলোক হঠাৎ যেন চমকে ওঠে, এবং পরমুহূর্তে মহিলার কাছ থেকে বেশ তফাতে সরে গিয়ে, মহিলার মুখের দিকে তাকিয়ে পাথরের মূর্তির মতো স্তব্ধ হয়ে থাকে।

পাশের বাড়ির ছাদে আর সামনের বাড়ির বারান্দার উপর সতর্ক চক্ষুর ক্যামেরাগুলি বিব্রত হয়, বিস্মিত হয় এবং বিরক্ত হয়। এ আবার কোন দৃশ্য! আজ প্রায় এক বছরের মধ্যে কোন দিন কোন মুহূর্তও ঐ কিন্নর আর কিন্নরীকে তো এতটা তফাত হয়ে যেতে, আর ঐ ভঙ্গিতে স্তব্ধ হয়ে থাকতে কখনো দেখা যায়নি। নিতান্তই আকস্মিক, অভাবিত এবং বিসদৃশ। চোখের ক্যামেরাগুলি আশাভঙ্গের বেদনা নিয়েই ঘুমোতে চলে যায়।

বীথিকা বলে—ওরকম করে চমকে উঠলে কেন? ওভাবে বোবার মতো তাকিয়ে থেকেই বা কি

লাভ হচ্ছে? ছিঃ।

পরিমল—শুনতে ভাল লাগল না তোমার কথাগুলো।

বীথিকা—আমার কথাগুলো শুনতে ভাল লাগল না? আশ্চর্য!

পরিমল—আজ ওসব কথা নাই বা আলোচনা করলে। কাল ব'লো। কারণ আমি এখনি কি বলব, ঠিক ভেবে পাচ্ছি না।

বীথিকা—তুমি ভাববে কেন? তোমাকে ভাবতে বলেছেই বা কে? আমি শুধু জানতে চাইছি, এরকম কোন ডাক্তার তোমার জানা আছে কিনা?

এক টান দিয়ে গলার রঙিন টাইটার গেরো ফস্ করে খুলে ফেলে পরিমল। জোরে একটা নিঃশ্বাস ছাড়ে।

বীথিকা—উত্তর দিচ্ছ না যে?

পরিমল—জানা আছে, এন্টালির প্রকাশ ডাক্তার এসব করেন বলে শুনেছি।

বীথিকা—তাহলে প্রকাশ ডাক্তারকেই কাল ডেকে নিয়ে এসো।

পরিমল—তার জন্য এখনি এত ব্যস্ত হয়ে উঠছ কেন? আর দু'একটা দিন ভাল করে ভেবে দেখ, তার পরেও যদি বোঝ যে...।

বীথিকা—ভেবে দেখবার আর কি আছে? যত তাড়াতাড়ি পারা যায় পরিষ্কার হয়ে যাওয়াই ভাল।

আর একবার চমকে ওঠে পরিমল। হাতঘড়ির দিকে একবার তাকিয়ে এবং মুখে হাসি টেনে নিয়ে বলে—গান গাইবার সময় তুমি হঠাৎ এ কোন্ প্রসঙ্গ নিয়ে ব্যস্ত হয়ে উঠলে? এখন ওসব কথা থাক। নাও, এসরাজটা নিয়ে বসো।

এসরাজটা তুলে নিয়ে এসে বীথিকার কোলের উপরেই তুলে দেয় পরিমল। অন্যমনস্কের মতো এক হাতে এসরাজটাকে ধরে কোলের উপর থেকে তুলে নিয়ে পাশে রেখে দেয় বীথিকা। অপ্রস্তুত হয়ে আর ভীতভাবেই তাকিয়ে থাকে পরিমল। বীথিকার মুখ চোখ আর চিবুকের গড়নটাই যেন মুহূর্তের মধ্যে বদলে গিয়েছে। ঐ নিবিড় দুটি ভুরুর মধ্যে কেমন একটা কঠিনতা আগেও দেখেছে পরিমল, কিন্তু এখন দেখে মনে হয়, যেন ইস্পাতের দুটি ছোট ছোট বাঁকা ফলকের মতো কঠিন দুটি ভুরু। যেন জগৎ-ছাড়া এক সংকল্পের মেয়ে। আজ এক বছরের মধ্যে বীথিকাকে কোনদিন দেখে এরকম মনে হয়নি, দেখতে এরকমও লাগেনি।

পরিমল অনুনয়ের সুরে বলে—চুপ করে রইলে কেন বীথি? কথা বলো। তুমি জান, তুমি গম্ভীর হলে আমার কত খারাপ লাগতে পারে।

বীথিকা—তুমি কি চাও যে আমি ছয়-সাত মাসের ছুটি নিয়ে সুপারিন্টেডেন্টকে চটাই আর একটা প্রমোশন নষ্ট করি?

পরিমল—এ কি কখনো আমি চাইতে পারি?

বীথিকা—তুমি কি চাও যে, আমি এই বয়সেই শরীরের রক্ত খুইয়ে কতগুলো হাড় আর কাঠ হয়ে যাই?

পরিমল এগিয়ে এসে বীথিকার একটা হাত ধরে—বড় ভুল প্রশ্ন করছ বীথি। তোমার মুখ শুকনো হয়ে গেছে, এ দৃশ্য আমি স্বপ্নের মধ্যে দেখলেও বোধহয় সহ্য করতে পারব না।

বীথিকা—তুমি কি চাও যে, এরই মধ্যে আমাদের জীবনের সব ফূর্তি বন্ধ হয়ে যাক?

পরিমল—কখনো বন্ধ হতে দেব না। তুমি অনর্থক একটা আতঙ্ক কল্পনা করছ বীথি।

বীথিকা—তোমাকে ভালবেসেছি, একমাত্র তোমাকে নিয়েই চিরকাল বেঁচে থাকবার জন্য।

পরিমল—তোমার ভালবাসার তুলনা হয় না বীথি। তুমি আমাকে এত আপন ও এত নিশ্চিন্ত করেছ বলেই তো আমি নিজেকে নিয়ে গর্ব করি। পৃথিবীতে ক' জনের এমন স্ত্রী আছে দেখাক তো কেউ? তুমি তো আমার গর্ব।

বীথিকা—তুমিও তো আমার গর্ব। তবে আমার নিজস্ব গর্ব এই যে, তোমাকে সুখে রাখবার জন্য টাকা-পয়সার সব চিন্তা, সব ভাল আর সব দায় আমি মেয়েমানুষ হয়েও সব সহ্য করছি, আর চালিয়েও যাচ্ছি।

পরিমলের উজ্জ্বল চক্ষু হঠাৎ একটু নিষ্প্রভ হয়ে ওঠে, যেন হঠাৎ একটা ধোঁয়া এসে লেগেছে। কুণ্ঠিতভাবে বলে—সেকথা এত স্পষ্ট করে কেন আর বলছ? বলতেই বা হবে কেন? একশোবার স্বীকার করি, তোমার তুলনা নেই।

বীথিকা—যাক, কথা বাড়িয়ে আর লাভ নেই। মোট কথা হলো, এমন সুখের জীবনে যেন কোন ঝঞ্ঝাট না আসে। শুধু তুমি আর আমি, এর মধ্যে কোন ঝঞ্ঝাট আমি আসতে দেব না।

পরিমল—ঝঞ্ঝাট কেন আসবে। ঝঞ্ঝাটের কোন প্রশ্নই ওঠে না।

আর্তনাদের মতোই শোনায় পরিমলের কণ্ঠস্বর। আবার উঠে গিয়ে একটু তফাতে বসে, তারপরেই পায়চারি করে, জানালার কাছে এসে দাঁড়ায়, গুলমোরের মাথার দিকে নিষ্পলক চক্ষে তাকিয়ে থাকে।

হাত-ঘড়ির দিকে তাকায় পরিমল। খাবার সময় হয়েছে। জানালার কাছ থেকে সরে এসে এক হাতে কপাল টিপে ধরে আর মিররের দিকে তাকায়। তারপরেই বীথিকার দিকে মুখ ঘুরিয়ে বলে—শুনছ?

—কি?

—তুমি খেয়ে নাও। আমার আজ আর কিছু খাওয়া উচিত হবে না। কি রকম একটা অস্বস্তি বোধ করছি।

—কিসের অস্বস্তি?

—মাথা ধরেছে, আর কেমন একটা বমি-বমি ভাব।

—তা হলে খেও না।

স্নানের ঘরে গিয়ে সাজ বদল করে আর ভিতরের বারান্দায় গিয়ে আলমারিতে রাখা হোটেলের খাবার খেয়ে, আবার রঙিন ঘরের ভিতরে ঢুকল বীথিকা।

জানালার কাছে একটা মোড়ার উপর স্থির হয়ে বসেছিল পরিমল, যেন নিঃশব্দে গুলমোরের কাছে একটু বাতাস প্রার্থনা করছে। কিন্তু গুলমোর বড় শান্ত।

দপ্ করে ঘরের আলোর রঙ বদলায়। সুইচ টিপেছে বীথিকা। ঘনঘোর মেঘে ঢাকা চাঁদের আলোর মতো অন্ধকার-মাখানো একটা থমথমে কালো রঙের আলো।

একটা বালিশ জড়িয়ে খাটের উপর এলিয়ে পড়েই বীথিকা বলে—তাহলে কথা রইল, তুমি কালই একবার এন্টালির ডাক্তার প্রকাশের খোঁজ নেবে।

—না, পারব না।

অত্যন্ত গম্ভীর ও উত্তপ্ত এক কণ্ঠের গর্জন। প্রত্যুত্তর দেয় পরিমল।

উঠে বসে বীথিকা।—কি বললে? আবার এত জোর গলা করে বললে? লজ্জা করে না ওভাবে ধমক দিয়ে কথা বলতে? তোমার ঐ ধমকের দাম কত?

উত্তর দেয় না পরিমল। শোনা যায়, পাশের ফ্ল্যাটের দেয়াল ঘড়িটা শুধু টিকটিক করে এই রাত্রির স্তব্ধতাকে বিদ্রূপ করছে।

বীথিকা বলে—তাহলে শুনে রাখ, আমিই প্রকাশ ডাক্তারের খোঁজ নেব।

কোন উত্তর দেয় না পরিমল। বীথিকাও আর কোন কথা বলে না। মোড়ার উপরেই চুপ করে বসে থাকে পরিমল, আর বীথিকা আবার বালিশ আঁকড়ে খাটের উপর পড়ে থাকে। বালিশটা অনেক রাতে ক্ষীণ কান্নার মতো শব্দ করে একবার। কিসের কান্না কে জানে।

সকাল বেলার খবরের কাগজ বলে, হলিউডে একটা অগ্নিকাণ্ড হয়ে গিয়েছে। নীলকমলের তিনতলার ফ্ল্যাটের এই রঙিন ঘরের ইতিহাসেও কি এক বছর পরে আজ হঠাৎ মাঝরাত্রি হতে না হতেই আগুন লেগে গেল? থমথমে কালো আলো, যেন বহু যত্নে সাজানো একটা সেট অঙ্গারমাখা হয়ে পড়ে রইল সারা রাত। সকাল হবার পর সেই কালো আলো নিভল।

রোদের ঝাঁজ বড় বেশি। পথের ধুলোর ঘূর্ণি ওড়ে মাঝে মাঝে। গুচ্ছ ভাঙা গুলমোর মাটিতে ঝরে পড়ে ঝুরঝুর করে। জানালা বন্ধ।

বীথিকা গিয়েছে অফিসে। পরিমল আছে ঘরে। ঘরের আবছায়ার মধ্যে বন্দী একটা ছায়া যেন ছটফট করে।

জীবনে এই প্রথম যেন নিজেকে দেখতে পেয়েছে পরিমল। এক নারীর প্রতিমুহূর্তের ইঙ্গিতের ক্রীতদাস, একটা চেহারা মাত্র সে, একটা ভাড়াখাটা পৌরুষ। রোজগেরে গৌরবে গরবিনী এক নারীর করুণার পোষ্য। এমন মানুষের ধমকের দাম কত? সত্যিই তো, কোন দাম নেই।

কিন্তু কি ভয়ানক বীথিকার কথাগুলি। একটা খুনের কথাও এরকম হেসে হেসে বলতে পারে মানুষ? জীবনের কল্পনাগুলি সত্যিই বোধহয় কতগুলি ফুলের স্তবক, কখনো কখনো সন্দেহই হয় না যে, ফুলের আড়ালে একটা সাপও লুকিয়ে থাকতে পারে। পরিমলের ঘুমন্ত হৃৎপিণ্ডে যেন হঠাৎ একটা সাপের ছোবল পড়েছে। এটাও এর আগে বুঝতে পারেনি পরিমল, তার এই চেহারার ভিতরে একটা হৃৎপিণ্ড আছে, আর সে হৃৎপিণ্ডের ভিতরে আবার একটা গর্ব ঘুমিয়ে আছে। হঠাৎ যেন একটা বিষের কামড় খেয়ে জ্বলে উঠেছে এই গর্ব। পরিমল সহ্য করতে পারছে না বীথিকার কথাগুলি।

গুণবতী ও শিক্ষিতা এক নারীর কাছে সে একটা সুন্দর ফটো মাত্র, স্বামী নয়। ফটোর ধমক গ্রাহ্য করবে কেন মানুষ? যে ফটো মানুষের স্বামী হতে পারে না, সে ফটো মানুষের বাপ হবে কেমন করে?

মাথার উপরে জোরে পাখা ঘোরে, কিন্তু কপাল বেয়ে দরদর করে ঘাম ঝরে পরিমলের। আবর্জনা, বীথিকার কাছে সেই আগন্তুক প্রাণটা শুধু একটা আবর্জনা ছাড়া আর কিছু নয়। পরিমল নামে মাত্র একটা চেহারার মানুষকে স্বীকার করে বীথিকা, তার মনুষ্যত্বকে স্বীকার করে না। নইলে

যে-মানুষের দুই বাহুর বন্ধনে আত্মহারা হয়ে যাবার জন্য বীথিকার চোখ দুটো লুব্ধ হয়ে জ্বলজ্বল করে, সেই মানুষের সৃষ্টির আত্মাটা বীথিকার কাছে একটা আবর্জনা হয়ে যায় কি করে? কি ভয়ানক ঘৃণায় শিউরে উঠেছে বীথিকা। পরিমল যেন তার দেহের শোণিত দূষিত করে দিয়েছে।

চোখ-মুখ ভাঙা-ভাঙা, হাত-পা আলগা আলগা, পরিত্যক্ত মন্দিরের এক জীর্ণ পাথুরে মূর্তির মতো চেয়ারের উপর সুস্থির হয়ে বসে থাকে পরিমল। নিদারুণ এক অপমানের বাজ পড়ে তার জীবনে বহুদিনের লালিত সেই রূপের গর্বটা এতদিনে যেন চূর্ণ হয়েছে।

সিগারেটের পর সিগারেট পোড়ে। ছাই উড়ে পড়ে রঙিন ঘরের মেঝেতে, আসবাবের গায়ে। রজনীগন্ধার বাসিডাঁটার মাথায় ফোটা কুঁড়ি নেতিয়ে পড়ে।

কিন্তু এ ঘরে আর একটা রাত্রিও থাকতে যে ভয় করে। আবার তো সেই একই অভিনয়ের পালা। সেই দুটি বিহ্বল নারীচক্ষুর দৃষ্টির ইঙ্গিতকে আর মত্ত দুটি ওষ্ঠের সঙ্কেতকে প্রতি মুহূর্তে সেবা করা। ভাবতে গিয়ে নিজের এই শরীরটার উপরেই ঘৃণা বোধ করে পরিমল। কিন্তু বীথি কি এই এক বছরের অভিনয়ের নিয়ম থেকে দূরে সরে থাকবার সুযোগ দেবে পরিমলকে? সেই পাউডার-ছিটানো একটা গলা আর স্নো-মাখানো একটা চিবুক পরিমলের মুখের উপর লুটিয়ে পড়ার জন্য কাছে এগিয়ে আসছে, কল্পনা করতে আজ শিউরে ওঠে পরিমলের অভিশপ্ত মন। দুঃসহ, কিন্তু মুখ সরিয়ে নিতে পারবে কি পরিমল? আর সরিয়ে নিলে বীথিই বা কি সেই অপমান সহ্য করবে?

ভাঙা-ভাঙা চোখ-মুখ আর আলগা আলগা হাত-পাগুলি যেন হঠাৎ জোড়া লেগে শক্ত হয়ে ওঠে। এক লাফ দিয়ে উঠে দাঁড়ায় পরিমল। এক মুহূর্ত কি যেন ভাবে। একটা চিঠি লিখে রেখে যেতে হবে কি? কি দরকার? একটা ছায়া চলে যাবার সময় তো কথা বলে না, চিঠিও লিখে রেখে যায় না। এখনি এভাবেই এই রঙিন ঘরের কাছে কোন কথার কৈফিয়তও না রেখে, শুধু দারোয়ানের কাছে চাবি রেখে দিয়ে সরে যাওয়াই ভাল।

দরজা খুলে বের হয় পরিমল, দরজার বাইরের কড়ায় তালা লাগিয়ে চাবিটি হাতে নিয়ে দু'তিন ধাপ সিঁড়ি নেমেও আসে পরিমল। কিন্তু কি অদ্ভুত দুর্বলতা। বুঝতে পারে, পা দুটো কি রকম ভারি হয়ে উঠেছে, চোখ দুটোও ভেজা-ভেজা লাগে। কিসের যেন একটা ইচ্ছা, যেন ঘুমন্ত হৃৎপিণ্ডের ভিতর থেকেই একটা অন্ধ মমতার অনুরোধ তার হাত দুটো ধরে ঘরের ভিতর ফিরিয়ে নিয়ে যেতে চাইছে। চলে গেলে আর কি হলো? অন্ধকারে ঢাকা একটা অঙ্কুর, সূর্যের আলো দেখবার আশায় যার প্রাণ তৈরি হয়ে উঠেছে, তাকে বাঁচাবে কে? এভাবে রাগ করে চলে গেলে সেই শিশু প্রাণটাও যে আবর্জনা হয়ে যাবে।

আবার তালা খুলে ঘরের ভিতরে ঢুকেই পরিমল অসহায়ের মতো ছটফট করতে থাকে। কিন্তু থেকেই বা কি হবে। উপায় কি? এন্টালীর প্রকাশ ডাক্তারকে ঐ সিঁড়ির উপর থেকেই গলাধাক্কা দিয়ে বের করে দেবার মত কই তার? সারাজীবন চাকরে তেল মাখিয়ে আর স্নান করিয়ে এই শরীরটাতে যে পক্ষাঘাত ধরিয়ে দিয়েছে! আজ মনে-প্রাণে বিশ্বাস করে পরিমল, এই দু'হাতে দু'মুঠো সোনার মোহর নিয়ে বীথির সামনে দাঁড়ালে, বীথির মত মেয়েমানুষ তার ধমকের দাম বুঝত নিশ্চয়। শুধু ধমকের দাম কেন? বীথি তার নিজের দেহের ভিতরে ঘুমন্ত সেই অঙ্কুরের দামটাও বুঝত। ধমক দেবারই দরকার হতো না।

কাজ? কাজ কাকে বলে তাই জানে না পরিমল। চেষ্টা কাকে বলে তাও জানে না। কাজ দেবেই বা কে? কাজ করার যোগ্যতাই বা কোথায়?

উপায়? চিন্তা করতে করতে পরিমলের চেহারাটা কি রকমের যেন হয়ে যায়। যেন একটা চোরের ছায়া, ধূর্ত অথচ অত্যন্ত কর্মঠ ও কঠোর। অকর্মণ্য হাত দুটোর পেশীগুলি যেন চঞ্চল হয়ে উঠেছে। যেন একটা সিঁদকাটা পরিকল্পনার দিকে পরিমলের চোখ দুটো বড় বড় হয়ে তাকিয়ে আছে। একটা অকাজের পরিকল্পনা। বুদ্ধি নয়, ছোট একটা দুর্বুদ্ধি। সামান্য একটু অকাজের কৌশলে যদি মস্ত একটা সুকাজ হয়ে যায়, হোক না। বীথিকা বাঁচবে, বীথিকার ছেলে বাঁচবে, কাঁচা খুনের রঙ লাগবে না এই রঙিন ঘরে।

কিন্তু তারপর? তার পরের কথা আর চিন্তা করতে পারে না পরিমল। বুকের পাঁজরগুলি হঠাৎ একবার দুর দুর করে কেঁপে ওঠে। আর বেশি দেরি করলে এন্টালির প্রকাশ ডাক্তারের পায়ের শব্দ সিঁড়ি বেয়ে হুড়মুড় করে উপরে উঠে আসবে।

শুধু গেঞ্জি আর পায়জামা, একটা জামাও গায়ে দিতে ভুলে গেল পরিমল। আলনা থেকে একটা আদ্দির চাদর কাঁধে ফেলে, যেন একটা জ্বর-বিকারের জ্বালায় ঘর থেকে বের হয়ে, দরজার তালা বন্ধ করে, চৈতী দুপুরের তপ্ত পথের ধুলোর মধ্যে এসে দাঁড়ালো পরিমল।

এ ফ্ল্যাটে আর ও ফ্ল্যাটের জানালায় কতকগুলি বিস্মিত চক্ষু উঁকিঝুঁকি দেয়। তিনতলার ফ্ল্যাটের কিন্নরকে এমন অসময়ে পথে বের হতে এই প্রথম দেখা গেল। বিস্ময়ের ব্যাপার বৈকি। আরও দুর্বোধ্য বিস্ময় হলো ঐ সাজ। গেঞ্জির উপর চাদর জড়িয়ে, অদ্ভুত চেহারা করে, যেন একটা ছেলেধরার মতো চোখ করে এদিক-ওদিক তাকাতে তাকাতে লোকটা কোথায় চলে গেল।

লেকের দিকে কোকিল ডাকে, চাঁদ ওঠে আকাশের পূবে, ডায়মণ্ডহারবারের ট্রেন সিটি বাজিয়ে দূরে চলে যায়। বেরিয়ে ফেরে বীথিকা রায় ও পরিমল রায়।

আজ রবিবার। এবং রবিবার ছাড়া আর কোনদিন দুজনের একসঙ্গে বেড়াবার উপায় নেই। কারণ রঙিন ঘরের জীবনটা ছন্দ বদল করেছে।

একটা কাজ পেয়েছে পরিমল। বিখ্যাত এক ইংরাজ কোম্পানীর নতুন কারখানা হয়েছে বজবজের কাছে। এই কারখানার ওয়েলফেয়ার অফিসার হয়েছে পরিমল। পরিমলেরই ছেলেবেলার এক ঘনিষ্ঠ বন্ধু হলো কোম্পানীর জেনারেল ম্যানেজারের ঘনিষ্ঠ বন্ধু। সুতরাং কাজটা পেতে খুব বেশি অসুবিধা হয়নি পরিমলের। বন্ধুর সুপারিশে খুব সহজেই কাজ হয়ে গিয়েছে। এখন মাইনে হলো ছ'শো দশ টাকা। বছর খানেক পরে কোম্পানীর খরচে মাস দুয়েকের জন্য বিলেতে গিয়ে একটা ট্রেনিং নিয়ে ফিরতে হবে, তারপর মাইনে হবে আটশো পঁচিশ।

বীথিকা অফিস যায় সকাল দশটায়, পরিমল বের হয় সকাল এগারোটায়। ফিরে আসতে বেশ রাত হয় পরিমলের। কাছাকাছি তো নয় বজবজ, ট্রেনে যেতে হয়, ট্রেনে ফিরতে হয়। সন্ধ্যাবেলাগুলি তাই নিতান্ত উৎসবশূন্য, একেবারেই শূন্য মনে হয় বীথির, একমাত্র রবিবারের সন্ধ্যা ছাড়া।

পরিমলের সার্ভিসের মাত্র দশটি দিন পার হয়েছে। এর মধ্যে মাত্র দুটি রবিবারের সন্ধ্যাকে ওরা দুজনে একসঙ্গে ধরতে পেরেছে। আজ হলো দ্বিতীয় রবিবার।

এই দশটি দিনের আগের দুটি রাত্রির কথা কোন প্রসঙ্গে আর তুলতেই চায় না বীথি। সেই

প্রথম রাত্রিটা, জানালার ধারে মোড়ার উপর বসে পরিমল, আর খাটের উপর বালিশ আঁকড়ে বীথি যে রাতটা ভোর করে দিল। তারপরেই সেই দ্বিতীয় রাত্রিটা। দু'জনে ঘরের দুদিকে দু'চেয়ারে বসেই রাত কাটিয়ে দিল।

অফিস থেকে ফিরে এসে বীথিকা দেখছিল, গেঞ্জির উপর চাদর জড়িয়ে আর চেয়ারের উপর শক্ত একটা চেহারার মতো বসে গুলমোরের শোভা দেখছে পরিমল। দেখামাত্র সেই যে রাগ করেছিল বীথি, সেই রাগ সারারাত বীথিকে একেবারে বোবা করে একটা চেয়ারের উপর বসিয়ে রেখে দিল। পরিমলের দিকে একবার তাকিয়েই অন্যদিকে মুখ ঘুরিয়ে নিয়েছিল বীথি। মূর্তিমান একটা অকর্মণ্যতা যেন শুধু রূপের বড়াই নিয়ে বীথিকার ভালবাসার জগৎটাকে অশ্রদ্ধা করার জন্য বসে রয়েছে। কে ভেবেছিল, ঐ চওড়া বুকের ভিতর এত অকৃতজ্ঞতা লুকিয়ে থাকতে পারে? বীথিকার এই বয়সের সব আনন্দ অকালে ডুবিয়ে দেবার এই অভিসন্ধিই যদি ছিল লোকটার, তবে কেন...।

একটা অভিমান জ্বলে উঠেছিল বীথিকার বুকের ভিতর। তবে কেন ভালবাসার এত ভান করল লোকটা এই এক বছর ধরে? বিশ্বাস করে বীথিকা, এ মানুষ অন্তরে অন্তরে ভালবাসে তার একটা ছা-পোষা শখকে, বীথিকাকে নয়, বীথিকা ওর কাছে গৃহস্থালির একটা সামগ্রী মাত্র।

কিন্তু এতই যদি শখ ছিল, তবে...। তবে কি? ভাবতে পারে না বীথি, একেবারে পিছনের দেয়ালের দিকেই মুখ ঘুরিয়ে নিয়ে রুমাল দিয়ে চোখ মোছে। সহ্য হয় না এই বোবা জ্বালা!

সকাল হয় বেশ একটু মেঘলা হয়েই। কতগুলি বৃষ্টির ফোঁটা গুলমোরের মাথা ভিজিয়ে দেয়। আর দরজার কড়া বেজে ওঠে।

চেয়ার থেকে উঠে দরজা খোলে পরিমল। কোন এক অফিসের পিয়ন সেলাম করে মস্ত বড় একটা লেফাফা পরিমলের হাতে তুলে দেয়। পিয়নবুক সই করে পরিমল। পিয়ন সেলাম করে চলে যায়।

লেফাফাটাকে টেবিলের উপর রেখে দিয়ে ব্যস্তভাবে স্নানের ঘরে চলে যায় পরিমল। যখন ফিরে আবার ঘরে ঢোকে তখন বীথিকা ছেঁড়া লেফাফা আর একটা চিঠি হাতে নিয়ে পরিমলের দিকে তাকিয়ে প্রায় চিৎকার করে ওঠে—এ কি? এ আবার কি কাণ্ড করেছ?

পরিমল অতি মৃদু অথচ গম্ভীর স্বরে বলে—ও কিছু নয়, রেখে দাও।

—কোথাও বের হবে নাকি?

—হ্যাঁ।

—কোথায়?

হেসে ফেলে পরিমল। —আগে প্রতিজ্ঞা কর, আর কোনদিন কথা বন্ধ করবে না, তবে বলব।

বীথিকাও হেসে ফেলে। আস্তে আস্তে এগিয়ে এসে পরিমলের কাছে দাঁড়ায়। পরিমলের হাতের উপর হাত রেখে বলে—সত্যিই প্রতিজ্ঞা করছি, কখনো কথা বন্ধ করব না। তবে তুমি অমন করে ধমক দিও না লক্ষ্মীটি।

পরিমল তার কাজের চেষ্টার কাহিনী বর্ণনা করে শুনিয়েছিল। শোনাতে বেশি সময় লাগেনি। এই রবিবারের দশ দিন আগের সেই মেঘলা সকালের এক পশলা বৃষ্টি আগের দুটি কালরাত্রির সব অভিযোগের জ্বালা ধুয়ে দিয়েছিল।

নীলকমল ভবনের সিঁড়ি দিয়ে উঠতে উঠতে সেই দু'রাত্রির ঘটনাগুলিকে এখন একটা স্বপ্নে দেখা আতঙ্কের মতো নিতান্ত অসার বলেই মনে হয় বীথির। শুধু সন্দেহ হয়, মাথাটা দুটো দিন খারাপই হয়ে গিয়েছিল বোধহয়। নইলে...ভাবতে গিয়ে লজ্জা পায় বীথি।

দপ্ করে আলো জ্বলে ওঠে তিনতলার ফ্ল্যাটের ঘরে। সাদা আলো। ঘরের ভিতরে কিছুক্ষণ মাত্র দাঁড়িয়ে থেকে তারপরেই দু'জনে আলোর বাইরে চলে যায়। ভিতরের বারান্দার অন্ধকারের মধ্যেই রেলিংয়ে হেলান দিয়ে দু'জনে পাশাপাশি দাঁড়িয়ে গল্প করে। পাশের বাড়ির ছাদ আর সামনের বাড়ির বারান্দা রঙিন ঘরের কিন্নর ও কিন্নরীকে দেখতে না পেয়ে আবার বিস্মিত হয়।

বীথিকা বলে—তুমি আজকাল যেন কেমন হয়ে যাও মাঝে মাঝে। ডাকলেও শুনতে পাও না। এত কি ভাবো বলো তো?

চমকে ওঠে পরিমল। তার হাত দুর্বল সিঁদেল-চোরের হাতের মতো রেলিং-এর উপর আস্তে আস্তে কেঁপে কেঁপে ঘষা খায়, রেলিংটাকে শক্ত করে আঁকড়ে ধরতে পারে না। বুকের ভিতর সব নিঃশ্বাস যেন মরতে বসেছে, শিরদাঁড়াটা থরথর করে কেঁপে ওঠে।

বীথিকা আবার বলে—দেখ কাণ্ড, আবার সেই রকম চুপ করে কি যেন ভাবতে আরম্ভ করেছ!

মুহূর্তের মধ্যে যেন একটা নিঃশ্বাসের জোরে নিজেকে শক্ত করে নিয়ে জিজ্ঞাসা করে পরিমল—কি বলছ?

—এত গম্ভীর হয়ে কি ভাবছিলে বলো।

হঠাৎ দু'হাতে বীথির মাথা জড়িয়ে ধরে বুকের উপর টেনে নেয় পরিমল। বীথির কপালের উপর মুখ ছুঁইয়ে ব্যাকুলভাবে বলে—একটা কথা আমাকে দিতে হবে বীথি। এখনি শুনব। একেবারে স্পষ্ট করে শুনব।

—বলো, কি শুনতে চাও?

—এন্টালির ডাক্তার-ফাক্তারকে কোনদিন ডাকা হবে না।

পরিমলের বুকের উপর মাথা গুঁজে নিয়ে নীরব হয়েই রইল বীথি, অনেকক্ষণ। পরিমলের কামিজের বুক আর আস্তিন ভিজিয়ে দিল বীথির দুই চোখ। টিপটিপ করছে পরিমলের বুকের ভিতর একটা শব্দ। সে শব্দের অর্থ যেন এতদিনে বুঝতে পেরেছে বীথি। একটা অন্ধ স্নেহের উদ্বেগ যেন টিপটিপ করছে এই বুকের ভিতর। এতদিনে যেন তার এই পাথুরে দুল-পরানো কান দুটোতে এ শব্দের অর্থ বুঝবার মতো শক্তিই ছিল না।

—বীথি?

—বলো।

—বলো, ডাক্তারের দরকার নেই।

—না নেই। তুমি যখন ডাক্তার আনতে চাও না, তখন আমিও চাই না।

আর একটি রবিবার। বীথিকা আবার অভিযোগ করে বসে—তবুও তুমি কি যে ভাবো, বুঝতে পারি না।

মিথ্যা বলেনি বীথিকা। পরিমলের মনের ভিতর একটা প্রচণ্ড অভিপ্রায়ের পরিকল্পনা যেন লুকিয়ে রয়েছে; একটা প্রাণের অঙ্কুরকে সর্ব আপদ থেকে মুক্ত করার পরিকল্পনা। কথা দিয়েছে থি, কিন্তু সে কথায় নিশ্চিন্ত হতে পারেনি পরিমল। নিজের ইচ্ছাকে নয়, পরিমলেরই একটা

ইচ্ছাকে সম্মান দেবার জন্য দশ মাসের যাতনা স্বীকার করবে বীথি। এই তো তার প্রতিশ্রুতি। এই প্রতিশ্রুতিতে নিশ্চিন্ত হওয়া যায় না।

চুপ করে মাঝে মাঝে অন্যমনস্কের মতো পরিমল যা ভাবে, পরিমলই জানে যে, সে ভাবনা চুপ করে সহ্য করা কত কঠিন। মাটির মূর্তি তো নয়, জীবন্ত এক নারীর মূর্তিকে কি চক্ষুদান করা যায়, আর সে চোখে কি আবার স্বপ্ন দান করতে পারা যায়? তাই দুশ্চিন্তা না করে পারে না পরিমল, নিজেকে প্রশ্ন করে চেতনার চোখ কবে পাবে বীথিকা?

পরিমল হেসে হেসে বলে—আজকাল তোমার চোখমুখের চেহারা কি রকম হয়ে গিয়েছে, খোঁজ রাখ কিছু?

আতঙ্কিত হয় বীথি—তার মানে?

পরিমল—জীবনে কোনদিন বোধহয় তুমি আজকের মতো এত সুন্দর ছিলে না।

বীথি হেসে ফেলে—আমার মুখের গুণে নয়, তোমার চোখের গুণে এই মুখকে আজ এত বেশি সুন্দর দেখছ।

পরিমল—আমার চোখের গুণে নয়, তোমার কোলে যে আসছে, তার গুণেই তুমি এত সুন্দর হয়ে উঠেছ।

মাথা হেঁট করে বীথি, জীবনে বোধহয় এই প্রথম একটা কথার কাছে মাথা হেঁট করল। প্রস্তুত ছিল না এমন কথা শোনবার জন্য। ভাবতেও পারেনি বীথি, শোনা মাত্র মাথাটা এভাবে ঝুঁকে পড়বে।

বোঝা যায় না, ঘরের মেঝের দিকে না তার নিজেরই কোলের দিকে তাকিয়ে আছে বীথি। যেন নিশ্চল ও নিস্পন্দ এক অভিবাদনের ভঙ্গি আঁকা রয়েছে এ ঘরের বাতাসে। যেন ছোট হাত-পায়ের খেলায় ভরা একটা পৃথিবীর দিকে তাকিয়ে আছে বীথিকার বুকের সব নিঃশ্বাস আর চোখের সব বিস্ময়।

পরিমল ডাকে—বীথি!

বীথি মুখ তুলে তাকায়। উঠে গিয়ে পরিমলের হাত চেপে ধরে—তুমি আজ আমাকে একটা কথা দাও।

—বলো, কি কথা চাও।

—তুমি আর কখনো ওরকম চুপ করে কিচ্ছু ভাববে না।

এক মহান সাফল্যের হাসি হো হো করে হেসে পরিমল বলে—আর ওরকম করে নিশ্চয় ভাবব না। এবার আমি নিশ্চিন্ত।

সফল হয়েছে পরিমলের প্রচণ্ড অভিপ্রায়ের পরিকল্পনা। বীথিকার চোখ স্বপ্নদান করা হয়ে গিয়েছে। ভাবনার ভার নেমে গিয়েছে পরিমলের।

এই রবিবারের সন্ধ্যাটা রঙিন ঘরের জীবনে যেন একেবারে নতুন একটা জ্যোৎস্না ঢেকে দিয়ে চলে গেল। তারপর থেকে প্রতিদিনই একটা না একটা নতুন পরিণাম দেখা দিয়ে অপার্থিব এই রঙিন ঘরটাকে পার্থিব করে তুলতে হবে।

হোটেলের খাবার আনা বন্ধ হলো একদিন। বীথি বলে—তুমি যখন সন্ধ্যাবেলাটা থাকই না, আর বেড়াতে যাওয়াও হয় না, তখন রেঁধে রেঁধেই সন্ধ্যাটা কাটিয়ে দেব। আর সকালবেলা?

সেটাও এমন কি সমস্যা! আর একটা স্টোভ থাকলেই খুব তাড়াতাড়ি সকালের রান্নাও সেরে ফেলতে পারব।

আর একদিন, একটু বেশি রাত করে পরিমল ঘরে ফিরতেই বীথিকা বলে—তোমাকে বলি-বলি করেও একটা কথা এখনো বলতে পারিনি। ভয় হয়, বললে আবার কি ভেবে বসবে।

—কি কথা?

—তোমার চেহারা এই ক'টা দিনের মধ্যে বড় বেশি খারাপ হয়ে গিয়েছে। এতটা শুকিয়ে গেলে কেন?

একটু উদ্বিগ্নভাবেই আরও প্রশ্ন করতে থাকে বীথি—খাটুনিও কি খুব বেশী? অফিসের টিফিন কি রকমের? খেতে পার তো?

পরিমল হাসে—টিফিনটা মন্দ নয়।

ভিতর বারান্দায় টেবিলের উপর খাবারের প্লেট আর বাটি সাজাতে সাজাতে বীথিকা বলে—আর একটা কথা। আমি একটা লম্বা ছুটির জন্য দরখাস্ত করেই দেব ভেবেছি। তুমি কি বলো?

—এখনই ছুটি না নিলেও চলতে পারে। আর কিছুদিন পরে দরখাস্ত করো।

খাওয়ার পাট শেষ হবার পর বীথি আবার প্রশ্ন করে—হ্যাঁ, আর একটা কথা। বলে হঠাৎ চুপ করে যায় বীথি। তখনি বলতে পারে না, কথাটা কি। মুখ ঘুরিয়ে যেন লাজুক হাসি লুকিয়ে ফেলবার চেষ্টা করে বীথি।

পরিমল—বলো, কি বলছিলে?

বীথি—এই ফ্ল্যাটে আর বেশি দিন থাকা উচিত হবে কি? এই একটুখানি একটা ঘর, আর এই ফালির মতো বারান্দা, এর মধ্যে কি করে যে জায়গা হবে, মাথামুণ্ডু কিছু বুঝতে পারছি না।

পরিমল—এ ঘরে থাকা আর চলবে না বলেই বুঝতে পারছি। অন্য জায়গা খুঁজতে হবে।

বীথিকার চিন্তাগুলিই যেন একটু অন্যমনস্ক হয়েছিল। ফস্ করে বলে ফেলে বীথি—ছোট একটা দোলনা দুলবে, এমন একটু জায়গাও এখানে নেই।

পরিমল মুখ টিপে হাসে—কি বললে?

বীথি অপ্রস্তুত হয়েও বলে—বলেছি, বেশ করেছি।

এঁটো প্লেট ও বাটিগুলিকে একটা থালার উপর তুলে নিয়ে জলের ট্যাপের নীচে রাখে বীথি। হাত ধুতে ধুতে বলে—এ ছাই চাকরিই ছেড়ে দেব। আর ভাল লাগে না। তোমার যখন একটা ভাল কাজ হয়েই গিয়েছে, তখন আর কেন...।

হঠাৎ মুখ ঘুরিয়ে বাইরের অন্ধকারের দিকে তাকায় পরিমল। যেন সিঁদেল চোরের একটা ছায়ার বড় বড় দুটো চোখ পালিয়ে যাবার পথ ঠাহর করে রাখছে।

বৈশাখী সন্ধ্যা ঘনায় লেকের জলের আশেপাশে, বড় বড় নারকেলের মাথায়, আর আকাশে। পোড়া বাতাস একটু একটু ঠাণ্ডা নিশ্বাস ছাড়ে। সারা দুপুর আর বিকালের মূর্ছা থেকে মানুষের কলরবগুলি এতক্ষণে আবার জেগে উঠেছে। আর এক রবিবার।

বেড়িয়ে ফেরে বীথিকা রায় ও পরিমল রায়। এ ফ্ল্যাট আর ও ফ্ল্যাটের জানালাগুলি, সামনের বাড়ির বারান্দা আর পাশের বাড়ির ছাদ দেখে অবাক হয়ে যায়, কিন্নর ও কিন্নরী আর হাত

জড়াজড়ি করে বেড়ায় না, ফটকের আলোর কাছে দাঁড়িয়ে সেই লজ্জার মাথা-খাওয়া লীলাকলাও আর দেখা যায় না। দেখা যায়, কিন্নরীর হাতেই একগুচ্ছ রজনীগন্ধা। দপ দপ করে ঘরের রঙিন আলোও আজকাল আর খেয়ালের আনন্দে ক্ষণে ক্ষণে রঙ বদল করে না। কি আশ্চর্য, আজকাল ফ্ল্যাটের ভিতর বারান্দা থেকে ধোঁয়া উড়তেও দেখা যায়। রান্নাবান্না করে না কি কিন্নর আর কিন্নরী?

নীলকমলের সিঁড়ি ধরে এই বৈশাখী সন্ধ্যার প্রথম অন্ধকারের মতোই শান্ত দুটি মূর্তি গল্প করতে করতে উপরে ওঠে। দুই চোখ ভরা এক অদ্ভুত হাসির ঝলক তুলে বীথি পরিমলের দিকে তাকায়।—তোমার প্রথন মাসের মাইনেটা প্রথম কিসে খরচ করবে বলো?

হঠাৎ পা দুটো যেন টলে ওঠে পরিমলের। দেয়াল ধরবার চেষ্টা করে। নিঃশ্বাস বিচলিত হয়। আস্তে আস্তে হেসে পরিমল উত্তর দেয়—তুমি যাতে যেভাবে খরচ করতে চাও, তাই করব।

ঘরের ভিতরে ঢুকে কাশ্মীরী সুরাহির ভিতরে রজনীগন্ধার গুচ্ছ সাজিয়ে রাখতে রাখতে বীথি বলে—একটা কথা।

পরিমল—বলো।

বীথি—চাকরিটা ছেড়েই দেব ঠিক করেছি।

কথা বলে না পরিমল। আয়নার দিকে অপলকভাবে তাকিয়ে যেন তার চোখেরই একটা ভীরুতাকে জোর করে লুকিয়ে ফেলবার চেষ্টা করে।

বীথি বলে—মন লাগিয়ে অফিসের কাজ আর করতে পারছি না, কাজে ভুলও হচ্ছে, সুপারিন্টেডেন্ট ধমক-ধামকও দিচ্ছেন।

কোন মন্তব্য করে না, উত্তর দেয় না পরিমল।

বীথি বলে—শরীরটাও কেমন হাঁসফাঁস করে। এখন থেকেই সাবধান না হলে ভুল হবে। ...না, আর অফিস যাওয়াই সম্ভব হবে না।

একটা বইয়ের ভিতর থেকে টাইপ-করা একটা চিঠি বের করে বীথি। পরিমলের কাছে এসে হাসতে হাসতে বলে—যে কথাটা তোমাকে এখনো বলিনি। আর অফিসে যাব না, চাকরির ইতি করে দিলাম, কালকেই বাই-পোস্ট অফিসে পাঠিয়ে দেব এই চিঠি।

আতঙ্কিতের মতো দৃষ্টি উদ্‌ভ্রান্ত করে হঠাৎ চিঠিসুদ্ধ বীথির হাত চেপে ধরে পরিমল।

বীথি বিস্মিত হয়—তুমি আপত্তি করছ?

পরিমল—হ্যাঁ।

যেন একটু অভিমান মেশানো ক্ষোভের সুরে বীথি বলে—কেন? তুমি থাকতে আমার আবার চাকরি করবার দরকার কি?

—আমি নেই, আমি নেই, আমার কথা ছেড়ে দাও। কিন্তু তুমি ভুল করো না বীথি।

বলতে বলতে একেবারে দরজার কাছে গিয়ে দাঁড়ায় পরিমল। পাগলের মতো দুটো চোখ নিয়ে সিঁড়ির দিকে একবার তাকায়। যেন এই মুহূর্তে দরজার এই চৌকাঠ থেকে লাফিয়ে পড়ে আত্মহত্যা করার জন্য তৈরি হয়েছে একটা বিকারের রোগী।

সন্ত্রস্তের মতো তাকিয়ে বীথি বলে—এ কি? কি বলছ তুমি? কিসের ভুল?

পরিমল—আমি ভুল, আমার চাকরি ভুল। ঐ বজবজের কারখানা, ঐ চাকরির চিঠি, ঐ

পিয়ন আর পিয়নবুক, ঐ ছ'শো দশ টাকা মাইনে, সবই ভুল।

চিৎকার করে ওঠে বীথি—তবে ওগুলো কি?

পরিমল—আমার জোচ্চুরি।

বীথি—এ শয়তানি কেন করলে?

পরিমল—শয়তানের ছেলেকে প্রকাশ ডাক্তারের বিষ থেকে বাঁচাবার জন্য। বুঝতে পেরেছিলাম, ছ'শো দশ টাকার অনুরোধ তুমি না মেনে পারবে না।

বীথিরই দু'চোখে বিষের ধোঁয়া জ্বলতে থাকে।—তুমি মুখ্খু, কালই তোমারই চোখের সামনে প্রকাশ ডাক্তারকে ডেকে নিয়ে আসব, তারপর...।

যাত্রা-নাটকের দানবের ভঙ্গিতে হো-হো করে হেসে ওঠে পরিমল—পারবে না বীথি, কখ্খনো পারবে না। সে সাধ্যি এখন আর তোমার নেই।

খাটের উপর লুটিয়ে পড়ে বীথি। বালিশে মুখ গুঁজে দিয়ে ছটফট করতে থাকে। মিথ্যে বলেনি শয়তান। তার সারা দেহের শোণিত যে আর কয়েকমাস পরেই মধুর এক আবির্ভাবের প্রতীক্ষায় দিন গুনছে। তার সারাক্ষণের ভাবনাগুলি যে এরই মধ্যে পীযূষময় হয়ে উঠেছে, অনাগত এক তৃষ্ণার্তকে কোলের উপর তুলে নেবার আশায়।

গুলমোরের মাথা দুলিয়ে দিয়ে বৈশাখী সন্ধ্যার একটা ঝড়ো বাতাস ঘরের ভিতর ঢোকে। হঠাৎই শান্ত হয়ে যায় বীথি। কি কথা ভাবতে গিয়ে মনের রাগগুলি হঠাৎ যেন কোথায় পালিয়ে গিয়েছে। দরজার কাছে দাঁড়িয়ে আছে অতি সুন্দর চেহারা আর অমন অকর্মণ্য জীবনের অভিশাপ নিয়ে যে লোকটা, তাকে ঘৃণা করতে গিয়ে কেমন একটা মমতাও এসে পড়ে। জোচ্চুরি করেছে লোকটা, কিন্তু কি করুণ জোচ্চুরি! বীথিকে অ-মাতা হবার কলঙ্ক থেকে বাঁচাবার জন্যই জোচ্চুরি করেছে ঐ লোকটার বুকের ভিতর লুকানো একটা স্নেহান্ধ শখ।

কিন্তু কত ধূর্ত একটা জোচ্চুরি। বীথিকার চোখের দৃষ্টি আবার হঠাৎ অপ্রস্তুত হয়ে দুঃসহ একটা লজ্জার ভিতর ছটফট করতে থাকে। জোচ্চুরিটা কত সহজে ধরা পড়িয়ে দিয়েছে বীথিকে। মানুষের স্ত্রী নয় বীথি, ছ'শো দশ টাকার স্ত্রী; হৃদয়ের অনুরোধে নয়, টাকার অনুরোধে আর টাকার ধমকে শান্ত হয় যারা।

কিন্তু ঐ লোকটা যে টাকাও নয়, একেবারে ভুয়ো, ধূর্ত একটা টাকার গল্প মাত্র। লোকটাকে কি আর এ জীবনে শ্রদ্ধা করতে পারা যাবে? আবার একটা যন্ত্রণা করে ওঠে মাথার ভিতরে। দুর্ভাগ্যটা যেন ক্ষতের মতো মনের ভিতরে জ্বলতে থাকে। স্বামী থেকেও তার স্বামী নেই। আর লোকটারও কি দুর্ভাগ্য। স্ত্রী থেকেও স্ত্রী নেই। ঐ অকেজো জীবনের একটা মূর্তি, কোনদিন নিজের দিকে তাকিয়ে নিজের দুর্ভাগ্যটাকে চিনতে শিখবে না, সম্মান চাইবে না; পাবেও না, শুধু পুরুষের একটা ফটোর মতো এই দরজার চৌকাঠে চিরকাল দাঁড়িয়ে থাকবে, তাড়িয়ে দেওয়া যাবে না, সহ্য করাও যাবে না, এ অভিশাপ কতকাল সহ্য করবে বীথিকা?

বালিশটাকে একটা ঠেলা দিয়ে দূরে সরিয়ে দিয়ে, খাটের উপর বসে বীথিকা। পরিমলের দিকে তাকাতেই আবার চোখ জ্বলে ওঠে—তোমার লজ্জা করছে না?

—করছে বৈকি।

—তবে আর ভঙ্গি করে দাঁড়িয়ে থাকছো কেমন করে?

—যাবার জন্যেই দাঁড়িয়ে আছি।

—কি বললে?

—শুধু একটি কথা বলে যাবার জন্য দাঁড়িয়ে আছি।

—কি কথা?

—ছেলেকে বেনামী করে দিও না।

কটমট করে তাকায় বীথি—তার মানে?

পরিমল—তার আগেই খবরের কাগজে বিজ্ঞাপন দিয়ে আমার খোঁজ করো, আমিই এসে ছেলেকে নিয়ে যাব।

চমকে ওঠে বীথি। পরিমলের কথাগুলি শুধু নয়, গলার স্বরটাও অদ্ভুত। শান্ত অথচ কঠিন এক কণ্ঠের ভাষা। মনে হয় ঐ সুন্দর চেহারাটা নিজের গর্বে শেষবারের মতো কতগুলি সুন্দর কথার ছলনা করে রেখে দিয়ে চলে যাচ্ছে। কিন্তু কোথায়? ঐ রূপের চেহারা কি নতুন করে কোন ঠাঁই পেয়ে গেল? সন্দেহ হয় বীথির। কি দুঃসহ এই সন্দেহ!

খাটের উপর থেকে নেমে, আস্তে আস্তে এগিয়ে এসে পরিমলের চোখের সামনেই শক্ত হয়ে দাঁড়ায় বীথিকা।—চাকরিটা তো ভুয়ো। তবে রোজ রোজ কোথায় যাও, আর কেনই বা যাও?

উত্তর দেয় না পরিমল, বাইরের সিঁড়ির দিকে দৃষ্টি ঘুরিয়ে দাঁড়িয়ে থাকে। বীথিকার মুখের দিকে যেন আর তাকাতে চায় না পরিমল।

বীথিকা বলে—জায়গাটার নামটা বলতে দোষ কি?

উত্তর দেয় না পরিমল। নিঃশব্দে যেন এই এক বছরের রঙিন বন্ধন তুচ্ছ করে চলে যাবার জন্য একটা মুক্তিপথের দিকে তাকিয়ে আছে পরিমলের বুকের ভিতরের একটা প্রতিজ্ঞা।

বীথিকা বলে—সে জায়গাটা বুঝি আমার চেয়ে অনেক বেশি সুন্দর?

মুখ ফিরিয়ে বীথিকার দিকে তাকায় পরিমল।—সে জায়গাটা হলো একটা দোকান।

—দোকান? দোকানে গিয়ে জায়গা নিয়েছ? কেন?

—নিতে হলো, নিতে হয়।

—কতদিন থেকে?

—এইতো তিনদিন হলো বিশটা দিন ঘুরে ঘুরে তবে পাওয়া গেছে।

দপ্ করে বীথিকার সন্দেহটারই রঙ বদলে যায়। বিস্ময়ের সুরে চেঁচিয়ে ওঠে বীথিকা—কিন্তু দোকানে বসে কি করো তুমি?

উত্তর দেয় না পরিমল।

পরিমলের মুখের দিকে অপলক চোখে তাকিয়ে থাকে বীথি। এত ভাল করে খুঁটিয়ে খুঁটিয়ে পরিমলের মুখের চেহারা জীবনে বোধহয় কোনদিন লক্ষ্য করেনি বীথি। অনেক ময়লা হয়ে গিয়েছে পরিমলের মুখের রঙ। কপালের উপর যেন রোদে-পোড়া একটা বিবর্ণতার ছাপ। হাড় দেখা দিয়েছে গলার দু'পাশে। হাত দুটোর মধ্যেও যেন পাথরঘাঁটা একটি কর্কশতা ফুটে উঠেছে।

দরজার পথ আটক করে দাঁড়ায় বীথিকা। পরিমলের একটা হাত দু'হাতে শক্ত করে ধরে। দুঃসহ কৌতূহলে অস্থির দু'চোখের তারা সুস্থির করে পরিমলের উদাস মুখের কাছে প্রশ্ন করে।—বলো, দোকানে বসে কি করো তুমি?

পরিমল—কাজ করি। আশি টাকা মাইনে।

আস্তে আস্তে নত হয়ে আসে বীথিকার মাথা। কিসের ভারে অথবা কিসের ঝোঁকে, বুঝতে পারে না বীথিকা। পরিমলের একটা হাতের উপর কপাল নামিয়ে দিয়ে অলস ও অবসন্নের মতো পড়ে থাকে বীথিকার মাথা। উদ্‌ভ্রান্ত জীবনের সব আক্ষেপ ও অভিযোগ মিটে গিয়ে শুধু একটা তৃপ্তি যেন পড়ে আছে।

পাশের ফ্ল্যাটে দেয়াল ঘড়ি টিক্ টিক্ করে। মাথা তোলে না বীথি, তুলতে ইচ্ছাও করে না। বীথি নিজেই বুঝতে পারে না, এ কোন্ চেহারার গায়ে জীবনে এই প্রথম এরকম প্রণামের ভঙ্গিতে সে আজ মাথা ঠেকিয়ে রয়েছে।

—বীথি! বিচলিতভাবে ডাক দেয় পরিমল।

মুখ তুলেই বীথি জিজ্ঞাসা করে।—দোকানে বুঝি থাকবার জায়গা আছে?

—দোকানের কাছেই আছে।

—কেমন জায়গা?

—একতলার একটা ছোট ঘর।

একটা সুন্দর প্রতিধ্বনি যেন আছড়ে এসে পড়ে বীথিকার অন্তরাত্মার উপর। একটা ছোট ঘর! স্বামীর সঙ্গে থাকবার মতো ঘর! এতদিন ধরে ঘর চিনতে দেয়নি, ঘর করবার রীতি শিখতে দেয়নি বন্ধ্যা নাগিনীর মতো যে বিষাক্ত একটা সাধের ভুল, সে ভুলটা যেন নিজের লজ্জায় জ্বলে-পুড়ে মরে যায় এই ছোট একটি প্রতিধ্বনির স্পর্শে।

সব নিঃশ্বাসের চাঞ্চল্য সংযত করে মুখের উপর সূক্ষ্ম একটা দুষ্টু হাসির ছায়া ছড়িয়ে বীথি প্রশ্ন করে—তাহলে সেই ঘরেই যাচ্ছ?

—হ্যাঁ।

—আমাকে নিয়ে যাবে না?

—তুমি তো যেতে পারবে না।

—পারবো, যদি একটা কথা দাও।

—বলো।

গুলমোরের মাথা থেকে একটা ঝড়ো বাতাস ঘরের ভিতর আছড়ে এসে পড়ে। থর থর করে কেঁপে ওঠে বীথিকার তিরিশ-বছর বয়সের ভঙ্গি-মনোহর সুকঠিন ভ্রূলতা। হীরা-গলানো বেদনার মতো দুটো বড় বড় স্বচ্ছ ও তপ্ত জলের ফোঁটা টলমল করে ওঠে দু'চোখের কোণে। বীথি বলে—বলো, চিরকাল আমাকে ঘেন্না করবে, আর ছেলেকে ভালবাসবে?

দপ্ করে আলো...কি আশ্চর্য, আলো নিভে যায়। যাঃ, লোকটা ঝট্ করে সুইচ টিপে দিয়েছে। পাশের বাড়ির ছাদে আর সামনের বাড়ির দোতলায় এতগুলি দর্শক-চক্ষু হঠাৎ হতাশ হয়ে যায়। এত কাছাকাছি দুটো ব্যাকুলতা চরম মীমাংসা খুঁজতে গিয়ে এই রঙিন ঘরটাকেই যেন হঠাৎ মিথ্যা করে দিল আর অন্ধকারে লুকিয়ে পড়ল।

সকালের আলো দেখা দিতে আরও মিথ্যা হয়ে গেল নীলকমলের তিনতলার ফ্ল্যাটের রঙিন ঘর। এরই মধ্যে কে জানে কখন এসে ঘর, ঘরের ফার্নিচার আর ঘরের চাবির জিম্মা নিয়েছে দারোয়ান।

ভদ্রলোক আর মহিলা নেমে এসে দাঁড়িয়েছেন ফটকের কাছে। রাস্তার উপর দাঁড়িয়ে আছে একটা ট্যাক্সি, কেরিয়ারে জিনিসপত্র বাঁধা।

এ ফ্ল্যাট আর ও ফ্ল্যাটের জানালায়, পাশের বাড়ির ছাদে আর সামনের দোতলার বারান্দায় অনেকগুলি নারীচক্ষুর সমাবেশ কৌতূহলে ছটফট করে। কি আশ্চর্য, মহিলার সিঁথিতে যে সিঁদুর দেখা যায়! তার উপর আবার মাথায় কাপড়! এতদিন পরে? কি মনে করে?

ট্যাক্সি স্টার্ট নেবার সঙ্গে সঙ্গে পাশের বাড়ির ছাদ বলে ওঠে—স্বামী-স্ত্রী, নিশ্চয়ই স্বামী-স্ত্রী!

তিনতলার ফ্ল্যাটের জানালা দুটো বন্ধ। গুলমোরের মাথায় বাসি রজনীগন্ধার একটা গুচ্ছ আটকে পড়ে রয়েছে। তার উপর পড়েছে পূব আকাশের একটুখানি আলো। দেখলে সত্যিই আশ্চর্য না হয়ে পারা যায় না, যেন কোথাকার এক বর-বধূ এসে ঐ রঙিন ঘরে মাত্র একটা বাসররাত কাটিয়ে দিয়ে, সকাল হতে না হতেই নতুন ঘরে চলে গেল।

## ভোরের মালতী

সারা বাড়ির ব্যস্ততা আর চঞ্চলতার রকম দেখলে মনে হবে, যেন স্বপ্নে পাওয়া একটা ঘটনার পরিণাম এখনি স্বচক্ষে দেখে নিয়ে এখনি শাঁখ বাজবার জন্য ব্যাকুল হয়ে উঠেছে এই বাড়ির মন। কাজগুলি যেন দৌড়াদৌড়ি করছে, তর সইছে না।

যেভাবে হন্তদন্ত হয়ে মালতীর ঘরের দিকে ছুটে এলেন বড়-বৌঠান, তা'তে আর বুঝতে বাকী থাকে না যে, কিসের জন্য আর এক মুহূর্তও তর সইছে না এবং সইতে চাইছেও না এই বাড়ির মন।

বড় বৌঠানের হাতে একটি লালপেড়ে শান্তিপুরী শাড়ি, নতুন পয়সা-রঙের একটি ব্লাউজ, একটি সিল্কের সায়া, আর, আরও নানা রকমের মেয়েলি সাজের উপচার। মালতীর ঘরের দরজার কাছে এসে একবার হাঁপ ছাড়েন বড়-বৌঠান, সঙ্গে সঙ্গে তাঁর হাত-পায়ের উল্লাস যেন আপন খুশিতে ছটফটিয়ে ওঠে। এক ধাক্কায় ভেজানো কপাট ঝনঝনিয়ে খুলে দিয়ে ঘরের ভিতরে প্রবেশ করেন বড় বৌঠান।—ধর ধর; শিগগির ধর। তোমাকে আর এক মুহূর্তও ঐ সাজে আমি থাকতে দেব না।

ঘরের জানালাটাকে খোলা পেয়ে বিকেলের এক ঝলক রোদও যেন সেই মুহূর্তে লুব্ধ হয়ে এসে লুটিয়ে পড়ে লালপেড়ে শান্তিপুরীর উপর। রঙীন হয়ে ওঠে মালতীর মুখ। দেখে মনে হয়, বিকেলের রোদ ঐ শান্তিপুরীর লালপাড়ের আভা তুলে নিয়ে মালতীর মুখে মাখিয়ে দিয়েছে।

মালতীর ঐ সাদা সাজের রিক্ততা ধ্বংস করে মালতীকে এই মুহূর্তে রঙীন করে দেবার জন্য ব্যস্ত হয়ে উঠেছেন বড়-বৌঠান। বিশ বছর ধরে মালতীর জীবনে ঐ সাদাটে রূপ অনেক কষ্টে সহ্য করেছে এই বাড়ির মন। কিন্তু আর না। আর এক মুহূর্তও না। মালতীর গায়ে ঐ সাদা থান আর সাদা আদ্দির জামাটাকে আর এক মুহূর্তও দেখতে রাজি নয় এই বাড়ির কোন চক্ষু।

বড়-বৌঠান বলেন—নাও নাও, এখুনি প'রে ফেল।

কিন্তু বড়-বৌঠান এত ব্যস্ত হয়ে উঠলেও মালতীর হাত দুটো হঠাৎ এত ব্যস্ত হয়ে উঠবে কেমন করে? মালতীর মুখের উপর রঙীন আভা চমকে উঠলেও হাত দুটো যে বিশ বছরের

অনভ্যাসের শাসনে কুণ্ঠিত হয়ে রয়েছে। আজ হঠাৎ লালপেড়ে শান্তিপুরীকে জীবনে বরণ করে নেবার জন্য এত অলজ্জ ব্যস্ততা সে মেয়ের হাতে চঞ্চল হয়ে উঠবেই বা কি করে, যে মেয়ের জীবন বিধবারই জীবনের মত আজ বিশ বছর ধরে সাদাটে রিক্ততার মধ্যে ডুবে রয়েছে? ইচ্ছা থাকলেও হাত দুটো যে লজ্জা কাটিয়ে উঠতে পারে না।

মালতী বলে—তুমি এরকম ডাকাতের মত কাণ্ড কেন করছো বড়-বৌঠান? ওগুলো এখন রেখে দাও।

মালতীর কথাগুলিকেও বোধহয় একটা লাজুক হাসির শিহর জড়িয়ে ধরেছে। লালপেড়ে শান্তিপুরীকে বিছানার উপর রেখে দিয়ে চলে গেলেন বড়-বৌঠান।

ঘুম ভেঙে চোখ মেলে তাকালেই চোখ থেকে স্বপ্ন সরে যায়; এই তো ঘুমের জীবনের নিয়ম। কিন্তু মালতীর ভাবতে আশ্চর্য লাগে, তার জীবনটা বিশ বছরের ঘুম থেকে হঠাৎ জেগে উঠে চোখ মেলতেই স্বপ্নটাকে দেখতে পেয়েছে। বিশ বছর পরে স্বামী ফিরে এসেছে যার, তার মন বিস্ময়ের আনন্দ সহ্য করতে গিয়ে একবার না কেঁদে থাকতে পারবেই বা কেন? চোখ মুছে লালপেড়ে শান্তিপুরীর দিকে তাকায় মালতী। হেসে ওঠে মালতীর চোখ।

এ যেন নতুন করে আর একবার ফুলশয্যার আহ্বান, একই প্রিয়জনের বুকের কাছে। বিশ বছর আগে এই বাড়ির আর-একটি ঘরে বৌঠানই ঠিক এমনি করে রঙীন শাড়ি হাতে নিয়ে মালতীর চোখের সামনে দাঁড়িয়ে ঠিক এইরকমই ডাকাতের মত ভঙ্গীতে হুমকি দিয়েছিলেন। মালতীর সে দিনের মনের মিষ্টি-বেদনা ওর চোখ দুটোকে ঠিক এইরকমই ভিজিয়ে দিয়েছিল।

আজ বিশ বছর পরে ফিরে এসে উঠোনের ঐ শেষ কোণের করবীর কাছে ঘরের ভিতরে বসে ছোটকাকার সঙ্গে এখন কথা বলছে যে মানুষটি, সে মালতীরই জীবনের এক ফুলছড়ানো উৎসবের উপহার, মালতীর স্বামী ইন্দুপ্রকাশ, যার কোল ঘেঁষে বসে জীবনের এক অদ্ভুত ভয় লজ্জা আর মধুরতা প্রথম সহ্য করেছিল মালতী।

ফিরে এসেছে মালতীর স্বামী। আজই এই বিকেলে, মাত্র এই দশ মিনিট হলো পৌঁছেছে। আগেই জানা ছিল ইন্দুপ্রকাশ আজ আসবে। বেশিদিন আগে নয়, মাত্র তিনদিন হলো, গত বুধবারের সন্ধ্যায় কলকাতা থেকে ইন্দুপ্রকাশের চিঠি পেয়ে চেঁচিয়ে উঠলেন, ছোটকাকা। তারপরেই দোতলার ঠাকুরঘরে বেজে উঠলো শাঁখ। গঙ্গার এক ভাঙা ঘাটের কাছে, ত্রিবেণীর এই পুরোনো এক দালান বাড়ির বুকের ভিতরে যেন এক উল্লাসের গঙ্গা হঠাৎ জোয়ারের ঢেউ আর কলরোল ছড়িয়ে দিল।

আজ তিনদিন ধরে ঠানদি সেই একই কথা বারবার বলছেন—মালতীর তপিস্যের ফল ফললো। ফলবে না কেন? ভগবান বোধহয় মালতীর তপিস্যে দেখে আশ্চর্য হয়ে গিয়েছেন।

বাড়িয়ে বলেননি ঠানদি। এই বিশ বছর ধরে মালতী যা করেছে, তাকে তপস্যাই বলতে হয়। ঐ একটি ছোটঘরের ভিতরে বসে স্বামীর ফোটো পূজা করেছে মালতী। সকাল সন্ধ্যা রাত্রি, স্বামীর ফোটোর সম্মুখে বসে স্বামীর ধ্যান করেছে মালতী। মানুষ ওভাবে শুধু দেবতাকেই পূজা করতে পারে।

মালতীর এই ছোটঘরের ভিতরে পূজার ঘরের গন্ধ থমথম করে। কখনো ধূপ জ্বলে, কখনো ধুনো পোড়ে, এবং কখনো বা জ্বলে কর্পূর। রক্তচন্দনে মাখা ফুলের স্তূপের মধ্যে স্বামীর ফোটো। এই ফোটো যেন মালতীর প্রাণের চেয়ে প্রিয় এক ইষ্টদেবতার বিগ্রহ; বিশ বছর ধরে মালতীর

সকল ক্ষণের ভাবনা ও কল্পনার সেবা পেয়ে এসেছে।

বড়-বৌঠান দেখে আশ্চর্য হয়েছেন, মাঝে মাঝে যখন রাতের বাতাসে সাদা করবীর ডালপালা বড় বেশি ছটফট করে, আর একফালি চাঁদের আলোতে ঝিকিমিকি করে উঠোনের স্যাঁতসেঁতে শ্যাওলা, তখন স্বামীর ঐ ফোটোর দিকে তাকিয়ে গুনগুন করে গান করে মালতী। বৈশাখের দুপুরে এক-একদিন মালতীর ঘরে হঠাৎ ঢুকে দেখতে পেয়েছেন ঠানদি, চুপ করে বসে মালতী তার স্বামীর ফোটোকে আস্তে আস্তে পাখার বাতাস দিচ্ছে।

মালতীর এই তপস্যার অনেক আশ্চর্য রীতিনীতির মধ্যে যেটি সবচেয়ে বেশি আশ্চর্যকর, তার পরিচয়ও বুঝে ফেলতে দেরি হয়নি বড়-বৌঠানের। বিছানার উপর মালতীর বালিশের পাশে আর একটি বালিশ। প্রতি রাত্রিতে ঐ বিছানায় মালতীর পাশে সত্যিই একজন শুয়ে থাকে, সে হলো ঐ ফোটো। ভোর হলেই স্বামীর ফোটোকে বিছানা থেকে তুলে নিয়ে আবার রক্তচন্দনে মাখা ফুলের স্তূপের মাঝখানে বসিয়ে দেয় মালতী।

বড়-বৌঠানের সঙ্গে বিশ বছরের মধ্যে কতবার ঝগড়া করেছে মালতী।—আমার দিকে ওভাবে চোখ ছলছল্ করে কখ্‌খনো তাকাবে না বড় বৌঠান। কে বললে আমি শূন্য হয়ে আছি? মিথ্যে কথা। আমি বেশ আছি। আমি স্বামীর সঙ্গেই আছি।

—তবে এসব অলুক্ষণে সাজ কেন? সধবা মানুষ সধবার মত সেজে থাকবে। সাদা থান পরা তোমার একটুও উচিত নয় মালতী।

মালতী বলে—পূজো করতে হলে এইরকমেরই সাজ হওয়া উচিত।

সত্যিই ঐ সাদা থান হলো মালতীর পূজার সাজ, মালতীর মনের রঙীনতার বিরুদ্ধে মালতীর সুন্দর শরীরটার অভিযোগ যেন অভিমান করে সাদাটে হয়ে গিয়েছে। সত্যিই বিধবা তো নয় মালতী, ওকে শুধু ঐ সাদাটে সাজের জন্য বিধবার মত দেখায়। ওর মনের সিঁথিতে সিঁদুর আছে, নিজেকে বিধবা বলে মনে করে না মালতী।

কিন্তু মালতীকে বিধবা মনে করতে ইচ্ছা না করলেও মনে করতেই হয়। এই বিশ বছরের মধ্যে ছোটকাকা তাঁর মনের রাগ সহ্য করতে না পেরে ছোটকাকীর কাছে কতবার আক্ষেপ করেছেন—ওকে বিধবা সেজেই থাকতে দাও, থাকাই উচিত। স্বামীর সন্ন্যাসী হয়ে যাওয়া যা, স্বামী মরে যাওয়াও তা। তা,ছাড়া, ইন্দু আজও সত্যি বেঁচে আছে কিনা, তাই বা কে বলতে পারে?

আজ সেই ইন্দুই ছোটকাকার সঙ্গে ঐ ঘরের ভিতরে বসে গল্প করছে। এই বিশ বছরের মধ্যে শতবার খোঁজ করেও ইন্দুর কোন খবর এই ভারতের কোন প্রান্ত থেকেও পাওয়া যায়নি। হঠাৎ বিয়ের পর এক মাস যেতে না-যেতে সংসার ছেড়ে কোথায় চলে গেল মানুষটা। এত বিষয়-আশয় যার, ত্রিশ বছর বয়েসের স্বাস্থ্যোজ্জ্বল সুন্দর যৌবনের একটি তরুণ-রূপ, এত শিক্ষিত একটি জীবন, কে জানে কোন্ এক বৈরাগ্যের তাড়নায় কুড়ি বছর বয়সের স্ত্রীকে সংসারজনতার মাঝখানে একলা জীবনের অভিশাপে স্তব্ধ করে দিয়ে হঠাৎ পালিয়ে গেল। ছোটকাকা সেই দুঃখ সহ্য করতে না পেরে চেঁচিয়ে উঠেছিলেন—ছি-ছি, কোন্ এক বদ্ধ পাগলের সঙ্গে মেয়েটার বিয়ে দিয়ে মেয়েটার সর্বনাশ করলাম!

আশ্চর্য, একেবারে সূর্য পশ্চিমে ওঠার চেয়েও আশ্চর্য, কুড়ি বছর বয়সের মালতীই ছোটকাকার কাছে এসে শান্ত দুই চক্ষুর দৃষ্টি তুলে বলেছিল—তুমি মিথ্যে দুঃখ করছো, কাকু। সে মানুষ বদ্ধপাগল

নয়, আর আমারও কোন সর্বনাশ হয়নি।

ছোটকাকা—তার মানে?

মালতী বলে—সে পালিয়ে যায়নি, আমি চলে যেতে দিয়েছি বলে সে যেতে পেরেছে।

ছোটকাকা—তাহলে বুঝলাম, তুই-ই একটা বদ্ধপাগল। কোন্ বুদ্ধিতে তুই ইন্দুকে চলে যেতে দিলি? স্বামীকে গেরুয়া পরতে সাহায্য করে যে মেয়ে, সে মেয়ের মাথা খারাপ হয়েছে নিশ্চয়।

ছোটকাকা বিশ্বাসই করতে পারেননি যে, মালতী শেষপর্যন্ত সব রাগ অভিমান ছেড়ে দিয়ে, বেশ খুশি হয়ে ইন্দুকে চলে যেতে দিয়েছিল।

বিশ বছর আগের সেই রাত্রি, যে রাত্রিতে একটি ঘরের শান্ত নিভৃতে ফুলছড়ানো বিছানার উপর বসেই প্রথম দেখতে পেয়ে চমকে উঠেছিল মালতী, ত্রিশ বছর বয়সের একটি সুন্দর মুখের উপর বসানো উজ্জ্বল অথচ ভেজা ভেজা দুটি চোখ মালতীর মুখের দিকে তাকাতে না পেরে অন্য দিকে তাকিয়ে রয়েছে। স্বামীর সেই চোখের ভাষা সেই রাত্রিতে কিছুই বুঝতে পারেনি মালতী, বুঝেছিল আর কয়েকদিন পরে। স্বামীর কথা শুনে আতঙ্কে শিউরে উঠেছিল, চেঁচিয়ে কেঁদে ফেলেছিল মালতী। এবং সব কথার আগে জ্বালাভরা আক্ষেপের মত অসহ্য এক অপমানের বেদনা ধিক্কার দিয়ে বেজে উঠেছিল মালতীর মুখে—তবে আমাকে বিয়ে করলে কেন? একমাস আগে ভগবানের টানে সংসার ছেড়ে গেলেই তো ভাল করতে।

হ্যাঁ, অপমান বৈকি। জীবনের প্রথম এক উৎসবের মাঝখানে যে মুহূর্তে আশা করছে মালতীর মন, পানের লালে রাঙানো তার পাতলা দুটি ঠোঁটের মায়া প্রথম জয়ের গর্বে আত্মহারা হবে, ঠিক সেই মুহূর্তে স্বামীর মুখের কথাগুলি যেন ধুলো ছিটিয়ে দিল মালতীর মুখের উপর।

ইন্দুপ্রকাশ বলে—ভেবেছিলাম, নিতান্তই ভুল ভেবেছিলাম যে, তোমার কাছে এসে দাঁড়ালে সংসারকে ভালবাসতেই ইচ্ছা করবে।

মালতী—সত্যিই ভালবাসতে ইচ্ছে করছে না?

ইন্দুপ্রকাশ—না মালতী।

মালতী—ভাল লাগছে না?

ইন্দুপ্রকাশ—একটুও না।

মালতী—থাকলে খুব খারাপ লাগবে বলে ভয় হচ্ছে?

ইন্দুপ্রকাশের চোখ দুটো আধমরা মানুষের অসহায় চোখের মত আনন্দহীন হয়ে যেন দুঃসহ এক ভয়ের দিকে তাকিয়ে কাঁপতে থাকে।—খুব খারাপ লাগবে। আর তুমিও আমাকে সহ্য করতে পারবে না।

মালতী—ভগবানকে খুঁজতে কোথায় যাবে তুমি?

ইন্দুপ্রকাশ—কোথায় যাব বলতে পারি না, তবু জানি জীবনটাকে একেবারে একলা করে দিয়ে ভগবানের কথা চিন্তা করবো।

আহত মানুষের মত ছটফট করে হঠাৎ আবেদন করে ইন্দুপ্রকাশ—ঐ একলা জীবনের আনন্দ আর শান্তির মধ্যে আমাকে চলে যেতে দাও।

অকস্মাৎ মালতীর চোখ দুটো যেন সব জ্বালা হারিয়ে শান্ত হয়ে যায়। ত্রিশ বছর বয়সের এই সুন্দর একটি পুরুষের চোখের দৃষ্টিতে এ কী অদ্ভুত কাতরতা! মুখের ভাষায় এ কি অদ্ভুত ব্যাকুলতা।

খেয়ালের ক্ষেপামি নয়, ইন্দুপ্রকাশের চোখে যেন কোন্ এক আকাশের হাতছানির ছবি চঞ্চল হয়ে উঠেছে। সত্যিই যে এক মহাপুরুষের জীবনের সাধ মালতীর মত মেয়ের চোখের সামনে দাঁড়িয়ে মুক্তি প্রার্থনা করছে। অন্যায় হবে, পাপ হবে মালতীর, যদি এমন মানুষের জীবনকে একটা মেয়ের আলতা-সিঁদুরের কাছে জোর করে বেঁধে রাখা হয়।

মালতী বলে—তাহলে যাও।

ইন্দুপ্রকাশ—ওভাবে নয়, ক্ষমা করে আর খুশি হয়ে আমাকে যেতে বল, তা না হলে চলে যাবার অধিকার আমার নেই।

হেঁট হয়ে ঝুঁকে পড়ে মালতীর মাথাটা। মাত্র একমাস হলো বিয়ে হয়েছে, কিন্তু এরই মধ্যে স্বামীর জীবনের উপর কত বড় অধিকার পেয়ে গিয়েছে মালতী! নিজের মুখে স্বীকার করেছে ইন্দুপ্রকাশ, মালতী খুশি হয়ে অনুমতি না দিলে এত বড় পুণ্যজীবনের পথে এক পা এগিয়ে যেতে পারছে না মালতীর স্বামী। কোথায় অপমান? অদ্ভুত এক গর্বে ও গৌরবে যে ভরে উঠলো মালতীর মন। যে মেয়েকে ভালবাসতে পারেনি, ভালবাসতে পারবে না বলে ভয় করছে, সেই মেয়েকে তুচ্ছতার বদলে শ্রদ্ধা দিয়ে অভ্যর্থনা করছে এক মহাপুরুষের মন। গঙ্গার জোয়ার যেন জলের উপর নুয়ে পড়া একটা লতাকে বলছে, তুমি যেতে দাও, নইলে যেতে পারছি না।

চোখ মুছে হেসে ফেলে মালতী—যাও, খুশি হয়েই বলছি।

এরপর আর বোধহয় মাত্র তিন-চারটে দিন মালতীর চোখের কাছাকাছি ছিল ইন্দুপ্রকাশ। শ্বশুরবাড়ির মানুষেরা হেসে মালতীকে কতবার প্রশংসা করেছে, এমনকি ধন্যবাদও জানিয়েছে।

বড়-জা বললেন—এবার আমরা নিশ্চিন্ত হলাম মালতী।

—কেন বড়দি?

—তুমিই পারবে, তুমিই ওকে ধরে রাখতে পারবে। যতই উদাস মানুষ হোক, তোমার ঐ মুখটির মায়া তুচ্ছ করে আর সন্ন্যাস নেবার জন্য ছুটতে পারবে না।

—আগেও ছুটতে চেষ্টা করেছিলেন নাকি?

—কতবার চেষ্টা করেছে। ওর মনটাই যেন কি রকমের। আর সেইজনাই তো, ওর সব চেষ্টার ইতি করে দেবার জন্য তোমার মত এক রূপেশ্বরীকে নিয়ে এসেছি।

—ভুল করেছেন।

রাগ করে নয়, হেসে হেসে বড়জা-এর সব কথার উত্তর দিয়ে চলে যায় মালতী। ঘরের ভিতর যখন একলা হবার সুযোগ পায়, তখন মনে মনে প্রার্থনা করে মালতী—যেন শেষপর্যন্ত মনের জোর থাকে। ঐ মানুষকে যেন খুশি মনে চলে যেতে দিতে পারি।

জানতেও পারেনি মালতী, সেদিনের কখন ঠিক কোন্ সময়ে চলে গেল ইন্দুপ্রকাশ। সকাল হতেই ইন্দুকে আর বাড়ির ভিতরে কোথাও কেউ দেখতে পায়নি। যখন বিকাল হলো, তখন মালতীর টেবিলের এক কোণ থেকে একটি চিঠি তুলে নিয়ে পড়লেন আর চেঁচিয়ে উঠলেন বড়-জা। তারপর বাড়ির আর সবাই। রাত দুপুর পর্যন্ত চাপা কান্নার রোলে যেন গলে পড়তে থাকে কলকাতার সেই বাড়ির বাতাস। কিন্তু মালতী তার একলা ঘরের ভিতরে আলোর সামনে বসে শুকনো খটখটে দুটি চক্ষু নিয়ে শান্তভাবে তাকিয়ে থাকে একটি ফোটোর দিকে। মসৃণ কাগজের বুকে উজ্জ্বল হয়ে ফুটে রয়েছে মালতীর স্বামী ইন্দুপ্রকাশের ছবি। বড় বড় দুটি টানা চোখে যেন

একটা আচমকা বিস্ময়ের গভীর ছায়া। পিছনে টেনে আঁচড়ানো চুলের স্তবক ফেঁপে রয়েছে। শুধু ঠোঁটের রেখা নয়, চিবুকের দু'পাশে ছোট্ট দুটি খাঁজের মধ্যেও যেন মৃদু হাসির একটি মিষ্টি শিহর ফুটে রয়েছে।

যাবার আগে ঐ চিঠিটা মালতীর জন্য লিখে গিয়েছিল ইন্দুপ্রকাশ, এবং সেই চিঠির কয়েকটা কথা মনে পড়তেই আপন মনে হেসে ওঠে মালতী।

—যদি কোন দিন বুঝতে পারি যে, তোমার কাছে গিয়ে থাকতে ভাল লাগবে, তবে আমি তোমার কাছে ফিরে যেতে এক মুহূর্তও দেরি করবো না। মনের মধ্যে ফাঁকি রেখে আমি ভুয়ো সন্ন্যাসী হতে পারবো না।

মনে মনে হেসে যেন ইন্দুপ্রকাশের মনটাকে ঠাট্টা করে মালতী। এক মাস ধরে যে মেয়েকে চোখের সামনে পেয়েও তার কপালের কুমকুমের ফোঁটার দিকে তাকাতে পারলেন না, এক মুহূর্তের মতও ভাল লাগলো না যে মেয়েকে, দূরে চলে গিয়ে সেই মুখটাকে যে মনেও করতে পারবে না ঐ মানুষ, ভালো লাগা তো একেবারে অসম্ভবের গল্প।

বেশ তো, ভালই তো, তুমি তোমার চোখে পুরুষের দৃষ্টির বদলে মহাপুরুষের দৃষ্টি পেয়েছ। তুমি তোমার একলা জীবনের শান্তি নিয়ে আনন্দভরা এক আকাশের দিকে তাকিয়ে তাকিয়ে সুখী হও। ভালই করেছি, বাঁধা দিইনি তোমাকে। কিন্তু আমি তো মহামানবী নই, আমি যে তোমার ঐ মুখটিকে ভালবেসে ফেলেছি।

অনেক রাত। আবছা ঘুমের মধ্যে চোখ বন্ধ করে যেন বিড়বিড় করে মালতী। তারপর চমকে উঠেই আলো জ্বালে, আর অপলক চোখের তৃষ্ণা নিয়ে ফোটোর দিকে তাকিয়ে থাকে, জীবনের প্রথম ভাললাগা একটি মুখের ছবির দিকে।

ক'দিন পরে শ্বশুরবাড়ি থেকে বিদায় নিয়ে ত্রিবেণীর বাড়িতে চলে এল মালতী এবং তারপর এই বিশ বছর ধরে অক্ষান্ত অক্লান্ত এক ফোটোপূজার জীবন এবং তারপর এই বিকাল। রঙীন হয়ে ফুটে উঠেছে বিকালের মালতীর মন।

ফুটে উঠবেই বা না কেন? ঠানদি বলেন, এতদিনে মালতীর তপিস্যের ফল ফলেছে। কিন্তু মালতী যে বিশ্বাস করছে, এতদিনে জয়ী হয়েছে মালতীব কপালের সেই কুমকুম। মালতীর মত মেয়ের মনের সাধ আর কাজলকালো চোখের মায়া ছেড়ে দূরে-মরে থাকা একলা জীবনের দুঃসহতা থেকে ছুটে চলে এসেছে মালতীরই স্বামী। মালতীর কাছে থাকতে ভাল লাগবে, সেই ভাল লাগার জন্য লুব্ধ হয়ে ফিরে এসেছে সেই মানুষ।

মন ভরে এই অহংকার নিয়ে আজ খেলা করতে পারে মালতী। ছোট একটা লতার মত মানুষ হয়েও গঙ্গার জোয়ারকে ফিরিয়ে আনবার আর বেঁধে রাখবার মত শক্তি তার আছে। নইলে আনন্দভরা আকাশের লোভ ছেড়ে দিয়ে মালতীর মায়াভরা চোখের কাছে বাঁধা পড়বার জন্য ছুটে আসবে কেন এ'রকম এক মানুষ?

সন্ধ্যা হতে আর দেরী নেই। বড়-বৌঠানও বোধহয় তাড়া দেবার জন্য ছুটে আসছেন। লালপেড়ে শান্তিপুরীর দিকে একবার তাকিয়েই ফোটোর দিকে তাকায় মালতী। রক্তচন্দন মাখানো ফুলের স্তূপের মধ্যে বসে এখনও চোখে সেই গভীর বিস্ময়ের ছাপ নিয়ে হাসছে ইন্দুপ্রকাশের চিবুকের দুই পাশে দু'টি ছোট্ট খাঁজ। এই ফোটোর সঙ্গে বিশ বছরের কত সন্ধ্যায় মনে মনে কত কথা বলেছে

মালতী। আজ এই মুহূর্তে মুখের হাসি দু'হাতে চেপে, ভ্রূকুটি করে আর ধমক দিয়ে শুধু বলতে ইচ্ছা করে—এতদিন পরে মনে পড়লো আর সময় হলো তোমার? হঠাৎ এসে সারা বাড়ির মনকে ব্যস্ত করে দিয়ে, মালতীকে বিশ্রী লজ্জা পাইয়ে দিয়ে....দুষ্টু...অসভ্য...লোভী কোথাকার।

বাড়ির ভিতরে উৎসবের মত চাঞ্চল্য। নানা জনের মুখে মুখে, এঘর থেকে ওঘর কত রকম কলরবের ভাষা ছুটাছুটি করে। ছোটকাকীর সঙ্গে বড়-বৌঠানের কথাবার্তার কিছু কিছু সরব স্পর্শ এই ঘরের ভিতরে মালতীর কানের কাছে এরই মধ্যে পৌঁছে গিয়েছে। শুনে নাকি আশ্চর্য হয়ে গিয়েছে জামাই, বিশ বছর ধরে স্বামীর ফোটো পূজা করছে মালতী। মালতীর চোখ দুটোও চঞ্চল হয়ে ওঠে। এখনি গিয়ে একবার আড়ালে দাঁড়িয়ে ইন্দুপ্রকাশের বড় বড় সেই উজ্জ্বল চোখের আশ্চর্যকে দেখে আসতে ইচ্ছা করে।

এরই মধ্যে বাড়ির লোকের কথাবার্তার টুকরো টুকরো আভাস পেয়ে আরও অনেক কথা জেনে ফেলতে পেরেছে। সত্যিই সন্ন্যাসী হতে পারেনি ইন্দুপ্রকাশ, বার বার সন্ন্যাস নেবার চেষ্টা করেছে, কিন্তু বার বার সে চেষ্টা ব্যর্থ হয়েছে। কেন? কিসের জন্যে? বার বার মালতীর কথাই মনে পড়েছে, তাই। জোর করে মনকে ফাঁকি দেবার চেষ্টা না করে শেষ পর্যন্ত মালতীকে দেখবার জন্য ফিরে এসেছে ইন্দুপ্রকাশ। মনে মনে আবার হেসে ফেলে মালতী, আমার মনটা যেমন ভুয়ো বিধবা, তেমনি তোমার মনটাও একটা ভুয়ো সন্ন্যাসী।

উঠোনের উপরে যেন নতুন এক কণ্ঠস্বরের রেশ ভেসে বেড়ায়। শুনতে পেয়ে চমকে ওঠে মালতীর কান, তার চেয়ে বেশি চমকে ওঠে চোখের এক পিপাসা। ঘরের জানলার কাছে আড়াল হয়ে শুধু চোখের দৃষ্টিটাকে দুর্বার এক কৌতূহলের আবেগে উঠানের দিকে ভাসিয়ে দিয়ে দাঁড়িয়ে থাকে মালতী। ঠিকই বুঝতে পেরেছে মালতী, ছোটকাকার সঙ্গে গল্প করতে করতে উঠোনের উপর পায়চারি করছে মালতীরই স্বামী ইন্দুপ্রকাশ। বারান্দা থেকে বেলোয়াড়ী ঝাড়ের রঙীন কাঁচের ঝালর কেঁপে কেঁপে আলো ছড়াচ্ছে উঠানের উপর।

হঠাৎ স্তব্ধ হয়ে যায় মালতীর চঞ্চল চোখের আবেগ। কে এই ভদ্রলোক? হ্যাঁ, ইন্দুপ্রকাশই বটে, কিন্তু কত চেষ্টা করে চিনতে হয়! চিবুকের দু'পাশে সে মিষ্টি হাসির খাঁজ দুটো ভরে গিয়ে একেবারে গম্ভীর হয়ে গিয়েছে। পিছনে টেনে আঁচড়ানো সেই চুলের ফাঁপানো স্তবক কী অদ্ভুতভাবে মিইয়ে গিয়েছে। তার মধ্যে সাদা চুলের ছিটেও যে স্পষ্ট দেখা যায়। বেশ সৌম্য ও শান্ত এক ভদ্রলোকের বেশ রাশভারি একটি শরীর আস্তে আস্তে ছোটকাকার পাশে পাশে হেঁটে বেড়াচ্ছে।

জানলা বন্ধ করে দেয় মালতী। নিথর হয়ে চুপ করে বসে থাকে। এ কি বিশ্রী অস্বস্তি! মালতীর বুকের ভিতর লোভচঞ্চল নিঃশ্বাসগুলি যেন হঠাৎ ঠকে গিয়ে হাঁসফাঁস করে কাতরাতে আরম্ভ করেছে। বালিশের মধ্যে মুখ গুঁজে শুয়ে পড়ে মালতী।

দরজার কপাট ঝনঝনিয়ে ঠেলে দিয়ে ঘরে ঢোকেন বড়-বৌঠান।—একি, তুমি আজও আমার কথার অবাধ্যতা করছো মেয়ে? এখনো ঐ অদ্ভুত সাজ ছাড়লে না?

মালতী বলে—আমাকে কিছুক্ষণ শুয়ে থাকতে দাও, বড়-বৌঠান।

বড়-বৌঠান হাসেন—একা শুয়ে থাকবার অনেক সময় পাবে, এখন মাত্র সন্ধ্যা। তুমি শুধু এই শান্তিপুরীটা প'রে মাথায় একটু সিঁদুর ঘষে নিয়ে আমার সঙ্গে চল।

—কোথায়?

—ওই ঘরে জামাইকে একটি প্রণাম করে এখনি চলে আসবে। তারপর একা শুয়ে থাক না রাত দশটা পর্যন্ত, কেউ বাধা দেবে না।

—এখন থাক।

—কেন?

মালতী চেঁচিয়ে ওঠে— রাত দশটার পরেও তো প্রণাম করতে পারা যায়, তাতে কি মহাভারত অশুদ্ধ হবে?

—বেশ তাই করো। কথাগুলি বেশ অপ্রসন্ন স্বরে বলতে বলতে চলে যান বড়-বৌঠান।

সন্ধ্যাটা মোটেই বিষণ্ণ নয়, কিন্তু বড় বিষণ্ণ এই সন্ধ্যার মালতী। লালপেড়ে শান্তিপুরী বিছানায় এক কোণে চুপ করে মালতীর শরীরটাকে জড়িয়ে ধরবার জন্য ওত পেতে অপেক্ষা করছে। দেখতে ভয় করে, এক ঠেলা দিয়ে ঐ লালপেড়ে শাড়িটাকে সরিয়ে দিতে ইচ্ছে করে। সন্ধ্যার মালতীর মুখে সেই রঙীন আভার কোন চিহ্ন নেই। সন্ধ্যার মালতীর মন যেন স্বপ্ন হারিয়ে তার জীবনের এক রিক্ততার দিকে তাকিয়ে বিশ বছরের ক্লান্তি নিয়ে হাঁপাতে থাকে। স্বামী নামে এক গুরুজন এসেছেন এতদিন পরে। তাঁকে শুধু প্রণামই করা যায়, এবং শুধু প্রণাম করতে হলে লালপেড়ে শান্তিপুরী পরবার কোন দরকার হয় না।

সন্ধ্যার মালতীর মন যেন আর্তনাদ করে উঠতে চায়। মনে হয়, না এলেই ভাল করতেন ভদ্রলোক। এলেনই যদি, তবে ওরকম একটি মূর্তি নিয়ে কেন এলেন? মহাপুরুষ হতে না পেরে একেবারে যে কাপুরুষ হয়ে ফিরে এসেছেন ভদ্রলোক।

মালতীর জীবনের সেই অসমাপ্ত ফুলশয্যার আশা যে এই বিশ বছরের রক্তচন্দনের স্পর্শে আরও সুরভিত হয়ে উঠেছে! সেই আশার নিবেদন নিয়ে ঐ ভদ্রলোকের কাছে গিয়ে দাঁড়ালেই বা কি হবে? কি বুঝবেন, কতটুকুই বা বুঝতে পারবেন ভদ্রলোক? মালতীর মুখের দিকে তাকিয়ে ওই গভীরতার চোখে সেই আগ্রহ কতটুকুই বা দুরন্ত হয়ে উঠতে পারবে? মালতী তার মনের সব মুগ্ধতা দিয়ে বিশ বছর ধরে যার মূর্তিকে বুকের কাছে রেখে তার রক্তের উত্তাপ দিয়ে পূজা করে এসেছে, সে মানুষ ঐ মানুষ নয়।

ফোটোর দিকে তাকায় মালতী। ঐ তো সেই মুখ, চিবুকের দু'পাশে দুটি খাঁজের মধ্যে মিষ্টি হাসির শিহর ফুটে রয়েছে। এই বিশ বছরের মধ্যে কম করেও মালতীর তপ্ত ঠোঁটের হাজার ছাপ পড়েছে ছবির ঐ চিবুকের উপর। এর বদলে...না অসম্ভব...অসাধ্য, ভাবলে গা বমি বমি করে, মালতী তার এই মুখটা একটা নতুন লোকের রাশভারি চোখে গম্ভীর আগ্রহের কাছে এগিয়ে নিয়ে যেতে পারবে না।

রাত দশটা। রাতের মালতীর মন যেন মরিয়া হয়ে বিদ্রোহ করবার জন্য তৈরি হয়ে উঠেছে।

ঝনঝনিয়ে কপাট ঠেলে ঘরে ঢুকলেন বড়-বৌঠান! এবং ডাকাতের মত ভঙ্গী করে হুমকি দিলেন—আর এক মুহূর্তও এভাবে পড়ে থাকতে পারবে না, ওঠ, শিগ্‌গির, কর, মুখটা ধুয়ে নাও, চটপট পরে ফেল এই শান্তিপুরী।

লালপেড়ে শান্তিপুরী, নতুন পয়সা-রঙের ব্লাউজ আর সিল্কের সায়া হাতে তুলে নিয়ে বেশ মিষ্টি গলা করে আবার সাধতে থাকেন বড়-বৌঠান,—একটু তাড়াতাড়ি কর লক্ষ্মী. রাত হয়েছে অনেক, বেচারা একা ঘরের ভিতর বসে রয়েছে।

মালতী বলে—একটা প্রণাম করে আসতে হবে, এই তো?

বড়-বৌঠান হাসলেন—আসতে হবে মানে? প্রণাম করবে আর থাকবে। যদি বেশি লজ্জা করে তো বল, আমিই না হয় এক ঠেলা দিয়ে বরের কোলের উপর বসিয়ে দিয়ে চলে আসবো। কপাটে খিল দিতে লজ্জা যদি করে তো খিল দিও না। আমিই কপাটের শিকল তুলে তালা বন্ধ করে দেব।

মালতী—তা হতে পারে না।

বড়-বৌঠান—তবে কি হতে পারে?

মালতী—আমি গিয়ে শুধু একটা প্রণাম করে চলে আসতে পারি।

বড়-বৌঠান—এই থান পরে?

মালতী—হ্যাঁ।

বড়-বৌঠান রাগ সামলাতে গিয়ে চেঁচিয়ে উঠলেন—খবরদার, ওভাবে তুমি যেতে পারবে না। বিশ বছর ধরে মিথ্যে থান পরে অনেক অভিমানের খেলা খেলেছ, আজ ঐ খেলা ভদ্রলোককে না দেখালেও চলবে।

হাত-পা গুটিয়ে বিছানার উপর স্থির হয়ে বসে থাকে মালতী। বড়-বৌঠান কী যেন ভাবেন, তারপর বেশ শান্ত স্বরে বলেন—আচ্ছা বেশ, যদি শুধু প্রণাম করেই চলে আসতে চাও, তাই করে এস। কিন্তু সিঁথিতে সিঁদুর ঘষে আর এই লালপেড়ে শান্তিপুরীটা পরে যাও।

মালতী বলে—না, তা হয় না। যদি যাই তো এই সাদা সাজেই যাব আর চলে আসবো।

বড়-বৌঠান গলা ছেড়ে চিৎকার করেন। —আমি বলছি, তোমাকে এই লালপেড়ে শান্তিপুরী পরতে হবে, স্বামীর কাছে এখনই যেতে হবে, আর স্বামীর ঘরেই সারারাত থাকতে হবে। ভদ্রলোককে অপমান করবার তোমার কোন অধিকার নেই।

মালতী—না পারবো না।

লালপেড়ে শান্তিপুরী হাতে নিয়ে জোর করে পরিয়ে দেবার জন্য মালতীর কাছে এগিয়ে আসেন বড়-বৌঠান, এবং একটা হাত শক্ত করে চেপে ধরেন।

বড়-বৌঠানের হাত ছাড়িয়ে সরে যায় মালতী, চেঁচিয়ে ওঠে—আমাকে মেরে ফেললেও আমি তোমাদের কথা শুনবো না।

লালপেড়ে শান্তিপুরী যেন একটা রক্তমাখা খড়্গ, মালতীর বিশ বছরের স্বপ্নকে একটা ভুল দেবতার তৃপ্তির কাছে বলি দেবার জন্য বড়-বৌঠানের হাতে হিংস্র আহ্লাদে দুলছে। মেঝের উপর লুটিয়ে বসে পড়ে আর নিজেরই দুই হাঁটু শক্ত করে জড়িয়ে ধরে মালতী।

বাড়ির রাত দশটার নীরবতা যেন হঠাৎ উদ্বেগে বিচলিত হয়। মালতীর ঘরের ভিতরের এই হঠাৎ চিৎকারের অর্থ বুঝতে না পেরে সবার আগে ছুটে আসেন ঠানদি। তারপর আর সবাই। ছোটকাকা আসেন, ছোটকাকী আসেন, বড়দাও ব্যস্তভাবে এসে দাঁড়ান—ব্যাপার কি?

বড়-বৌঠান বলেন—ঐ অলুক্ষুণে সাজ ছাড়বে না, আর জামাই-এর কাছে যেতেও চাইছে না এই মেয়ে।

কিন্তু সেই মুহূর্তে বড়দা হঠাৎ অপ্রস্তুত হয়ে সরে যান। ছোটকাকা লজ্জিতের মত হাত কাঁপিয়ে চশমা মুছতে থাকেন এবং ছোটকাকী আর বড়-বৌঠান মাথার কাপড় টানেন। নিঃশব্দ ছায়ার মত

এসে সকলের পিছনে দাঁড়িয়ে রয়েছে ইন্দুপ্রকাশ।

ইন্দুপ্রকাশ হাসতে হাসতে বলে—আপনারা যদি এখন চলে যান, তাহলে আমিই বরং মালতীকে কয়েকটা কথা বলি, এত গণ্ডগোলের কোন মানে হয় না।

ঘরে ছেড়ে চলে যায় সকলেই। ঠানদি শুধু যেতে যেতে বলে যান—যার জিনিস সে-ই এখন বুঝে নিক, তাই ভালো।

গঙ্গার জলো-ঠাণ্ডা গায়ে মেখে নিঝুম হয়ে রয়েছে ত্রিবেণীর চৈত্র মাসের মাঝরাত। সারা বাড়ির মধ্যে আর কোন শব্দের সাড়া নেই। মেঝের উপর লুটিয়ে বসে তেমনি শক্ত করে দুই হাঁটু জড়িয়ে আর মুখ লুকিয়ে বসে থাকে মালতী। দরজার কাছে যেন হঠাৎ এসে দাঁড়িয়েছে জীবনের অজানা আর মনের অচেনা একটা নতুন মানুষের ছায়া, এখনি ঘরের ভিতর ঢুকে পড়বে। গা শির্ শির্ করে মালতীর। দম বন্ধ করে দুঃসহ মুহূর্তগুলিকে কোনমতে সহ্য করে মালতী।

কিন্তু মালতীর ঘরের ভিতরে ঢোকে না ইন্দুপ্রকাশ। চুপ করে দরজার কাছে বারান্দার উপর দাঁড়িয়ে থাকে।

মালতী যেন তার কান দুটোকেও একটা বধিরতার মধ্যে লুকিয়ে ফেলতে পারে। যেন শুনতে না হয় এই ভদ্রলোকের কোন গম্ভীর লোভের হা-হুতাশ আর কাতরানির শব্দ। দু'হাতের বেড়ার মধ্যে একেবারে কানসুদ্ধ মুখটাকেই লুকিয়ে ফেলে মালতী।

কিন্তু কোন কথা বলে না ইন্দুপ্রকাশ। নিজের অস্তিত্বটাকে সত্যিই যেন ছায়ার মত একেবারে শব্দহীন করে দিয়ে শুধু দাঁড়িয়ে থাকে ইন্দুপ্রকাশ এবং বোধহয় বুঝতেও পারে না যে, নিঝুম রাতও প্রায় শেষ প্রহরে এসে শেষ ঘুমের ক্লান্তিতে একেবারে ঢলে পড়েছে।

মালতীর চোখের আর কানের উদ্বেগও বোধহয় এই একটানা অবাধ নিঃশব্দতার মধ্যে একটু ঘুমিয়ে পড়েছিল। হঠাৎ চমকে ওঠে মালতীর মন। সে ছায়া কি এখনো আছে, না চলে গিয়েছে? চলেই গিয়েছে বোধহয়।

মাথা হেঁট করে রেখে আর চোখ না তুলেও চকিতে একেবারে দরজার দিকে তাকিয়ে বুঝতে পারে মালতী, সে ছায়া এখনো দাঁড়িয়ে আছে।

কিন্তু কথা বলে না কেন? কয়েকটি কথা বলবার জন্য কত সময় ধরে চুপ করে দাঁড়িয়ে নষ্ট করে দিলেন ভদ্রলোক। তবে কি সত্যই কথা বলতে আসেননি? তবে কেন এসেছেন? শুধু কি দেখে যেতে? কিন্তু কি দেখতে? কি দেখলেন ভদ্রলোক?

মুখ তুলে আর চোখ তুলে ইন্দুপ্রকাশের মুখের দিকে তাকায় মালতী।

ইন্দুপ্রকাশ—তোমাকে দেখতে এসেছি, এতক্ষণে দেখতে পেলাম, মালতী।

মালতী মুখ ঘুরিয়ে অন্যদিকে তাকায়।

ইন্দুপ্রকাশ বলে—ওঁরা যাই বলুন না কেন, তুমি ভুল করো না। লালপেড়ে শান্তিপুরী পরে আমার কাছে তোমার আসা উচিত নয়!

মালতীর কান দুটো হঠাৎ অপ্রস্তুত হয়। এখনও যে মহাপুরুষের মত কথা বলছেন ভদ্রলোক।

ইন্দুপ্রকাশ—যে যাই বলুক, আমাকে তোমার প্রণাম করাও উচিত নয়।

কেন? মালতীর মনের ভিতরে বিস্মিত একটা প্রশ্ন চমকে ওঠে। মনে হয়, মালতীকে একা ফেলে রেখে বিশ বছর ধরে পালিয়ে থাকা জীবনের ভুল আর ত্রুটির জন্য অনুতাপ প্রকাশ

করছেন ভদ্রলোক।

ইন্দুপ্রকাশ—বিশ বছর ধরে নিজের মনের ফাঁকির সঙ্গে লড়তে লড়তে হয়রান হয়ে গিয়েছি। বুঝতে পেরেছি তোমাকে বড় বেশি ভাল লাগবে বলে ভয় পেয়েছিলাম বলে সেদিন পালিয়ে গিয়েছিলাম। সেদিন নিজেকে নিজেই চিনতে পারিনি।

অবিশ্বাস করতে ইচ্ছা করে না। কিন্তু মালতীকে ভাল লাগবে বলে মনে করে এভাবে আর ঐ চেহারা নিয়ে সামনে এসে দাঁড়ালে মালতীর ভাল লাগবে কি না, এই প্রশ্নের ভয় নেই কেন এই ভদ্রলোকের মনে? ভদ্রলোকের একটা পুরনো লোভের এই হা-শুনতে একটুও ভাল লাগে না মালতীর।

ইন্দুপ্রকাশ বলে—কিন্তু আজ ভয় পেয়েছি মালতী, বুঝতে পারছি না, সত্যিই তোমাকে ভাল লাগবে কি?

মালতীর চোখ দুটো হঠাৎ বিশ বছর আগের সেই দিনের আহত ও অপমানিত চোখের মত দপ করে চমকে ওঠে। আবার সেই কথা? নির্বোধের মত নিজের মনকে ফাঁকি দেবার কথা?

ইন্দুপ্রকাশ—আমি আশা করেছিলাম, আমি আবার সেই মালতীর চল্লিশ বছর বয়সের জীবনটাকে বুকে জড়িয়ে শান্তি পাব।

মালতীর ঘুমন্ত চোখের উপর কে যেন হঠাৎ একটা আঘাত আছড়ে দিল, তাই যন্ত্রণাক্ত হয়ে ছটফট করতে থাকে মালতীর চোখ। কেঁপে ওঠে মালতীর হাতটা। সাদা থানের আঁচলাটাকে গায়ের উপর ভাল করে জড়িয়ে ধরে রাখে মালতী। যেন এতক্ষণে চোখে পড়েছে, বিশ বছর পর হঠাৎ ঘুম ভেঙে মালতী তার চল্লিশ বছরের বয়সটাকে দেখতে পেয়েছে। ছিঃ, এমন করেও নিজের বয়স ভুলে যায় মানুষ!

ইন্দুপ্রকাশ হাসে—তোমার চেহারা কত বদলে গিয়েছে মালতী। তুমি আর সেই রকম সুন্দর নও, কিন্তু...।

হঠাৎ বিব্রতভাবে, যেন ভয় পেয়ে কিংবা অদ্ভুত এক লজ্জার ভয় সইতে না পেরে মাথার উপর সাদা থানের আঁচল টেনে দেয় মালতী।

ইন্দুপ্রকাশ বলে—কিন্তু আর এক রকমের সুন্দর তো বটেই।

মালতীর চোখ ফুটে জল উথলে উঠবে বোধহয়। মুখ ঘুরিয়ে দেয় মালতী।

ইন্দুপ্রকাশ—লোকে বলছে, তুমি বিশ বছর ধরে স্বামীর ফোটো পূজো করেছ, কিন্তু লোকের কথা বিশ্বাস করো না মালতী।

—কেন? মালতীর মুখে প্রশ্নটা যেন দপ করে জ্বলে ওঠে। মালতীর জীবনের সবচেয়ে বড় গর্বের উপর আঘাত পড়েছে।

ইন্দুপ্রকাশ—স্বামীকে নয়, তুমি ত্রিশ বছর বয়সের একটি ছেলেকে আজও পূজো করছ মালতী।

মালতী—আমার স্বামীরই ত্রিশ বছর বয়সের মূর্তিকে পূজো করছি।

ইন্দুপ্রকাশ—না, তুমি তোমার স্বামীর ত্রিশ বছর বয়সটাকে পূজো করছো। তাই...তাই বলছিলাম, আমাকে তোমার প্রণাম করা উচিত নয়। আমি তোমার প্রণাম নেবই বা কেন?

স্তব্ধ হয়ে যায় মালতীর সব মুখরতা। নিথর হয়ে সাদা থানের আঁচলে মুখ ঢেকে চুপ করে অনেকক্ষণ দাঁড়িয়ে থাকে মালতী। তারপর কী যেন বলবার জন্য আস্তে আস্তে আঁচল সরিয়ে মুখ

তুলে তাকায়।

কিন্তু সে-কথা আর বলা হলো না। নেই, দরজার কাছে কোন ছায়া নেই। চলে গিয়েছে ইন্দুপ্রকাশ।

কিন্তু যাবে কোথায়? মালতীর দু'চোখে যেন নতুন এক প্রতিজ্ঞার আক্রোশ ছটফট করে।

কিন্তু ভোর হয়ে এল যে!

ভোরের মালতীর চোখে জল।

ফোটোর দিকে চেয়ে বসে আছে মালতী। রক্তচন্দন মাখানো ফুলের স্তূপের মধ্যে ত্রিশ বছর বয়সের একটা মুখ মালতীর চল্লিশ বছর বয়সের ভারে অলস দেহের দিকে তাকিয়ে হাসছে। মালতীর মনের বিচিত্র ক্ষোভগুলিকে যেন ঠাট্টা করছে সেই হাসি, ছিঃ, ছটফট করে ওঠে মালতীর হাতটা। সেই মুহূর্তে ফোটোটাকে টেবিলের দেরাজের ভিতরে বন্ধ করে মালতী।

এখনই পাখি ডেকে উঠবে যে!

লালপেড়ে শান্তিপুরীর দিকে তাকায় মালতী। সিঁদুরের কৌটো খোঁজে মালতী। নতুন পয়সা-রঙের ব্লাউজ আর সিল্কের সায়া, মন্দ কি? টিপের কুমকুম গেল কোথায়? দেখতে দেখতে আবার রঙীন হয়ে ফুটে ওঠে ভোরের মালতীর রূপ, নতুন করে আবার এক ফুলশয্যার আশা সত্যিই যে মালতীর মনে ডাক দিয়েছে। ব্যস্ত হয়ে ওঠে, দুই হাতকে দুরন্ত উৎসাহে মাতিয়ে তাড়াতাড়ি রঙীন সাজে সেজে উঠতে থাকে মালতী।

গঙ্গার ভাঙাঘাটের উপর জলের জোয়ার অদ্ভুত এক উচ্ছলতার শব্দ ছড়ায় বাতাসে। ভোর হয়ে এসেছে। চাদর হাতে দিয়ে দরজার কাছে এগিয়ে আসতেই থমকে দাঁড়ায় ইন্দুপ্রকাশ। লালপেড়ে শান্তিপুরীর আভা জড়িয়ে একটা বাধা দাঁড়িয়ে আছে দরজার কাছে।

—এ কি মালতী?

—আমি মালতী ঠিকই, কিন্তু তুমি কী?

উত্তর দেয় না ইন্দুপ্রকাশ। ঘরের ভিতরে ঢুকে দরজা বন্ধ করে দেয় মালতী।

ইন্দুপ্রকাশের বিস্মিত দুই চক্ষুকে আরও বিস্মিত করে মালতী বলে—তুমি মহাপুরুষ নও। তুমি পুরুষ।

—হ্যাঁ, তাই তো তোমার কাছে ফিরে এসেছিলাম।

ছলছল করে মালতীর দুই চোখ। —তবে লালপেড়ে শান্তিপুরীর দিকে তাকিয়ে এখনও চুপ করে রয়েছ কেমন করে?

—কিন্তু তোমার চোখে আমি যে নিতান্ত...

—তুমি মেয়েমানুষের চেয়েও হিংসুটে, সামান্য একটা ফোটো হিংসে কর। লজ্জা করে না তোমার?

বলতে গিয়ে হেসেই ফেলে মালতী।

# আগ্রা আর লখনউ

অমলিনা বলে, "আমাদের লখনউ ঢের ঢের ভাল, আর অনেক বেশী চারমিং, তোমাদের এই আগ্রার চেয়ে।"

দেবনাথ বলে, "আমাদের আগ্রা ঢের ঢের ভাল, আর অনেক বেশি লাভলি, তোমাদের এই লখনউয়ের চেয়ে।"

অমলিনা বলে, "আমাদের দিলখুশা, কৈসরবাগ, রেসিডেন্সি, রুমি দরওয়াজা আর চমৎকার গোমতী নদী।"

দেবনাথ বলে, "আমাদের তাজ, ইতিমদৌল্লা, ফোর্ট, ফতেপুর সিক্রি আর যমুনা।"

আগ্রায় তাজ রোডের উপর দেবনাথের এই সুন্দর স্টাইলের আধুনিক বাড়িটার চেহারাতেও যেন মোগল রুচির একটা ছায়া আছে। দরজার উপর সাদা মার্বেলের জালি আর বারান্দার শেষে লাল বেলেপাথরের ঝরোকা!

ড্রইং-রুমে বসে গল্প করে হাসে দেবনাথ আর অমলিনা, স্বামী আর স্ত্রী। কালো বুলডগ শখের পাহারাওয়ালার মতো দরজার কাছে বসে কার্পেটে মাথা ঘষে, আর দেবনাথের দুই বোন টুটু আর ফুটু বাগানে দৌড়াদৌড়ি করে সূর্যমুখী কুড়োয়, আর মখমল পোকা খুঁজে বেড়ায়।

আগ্রার ছেলে দেবনাথ, আর লখনউয়ের অমলিনা। এই তো কতদিনই বা হলো, গত মাসের মাঝামাঝি একটি দিনের ক্লান্ত প্রহরের শেষে সন্ধ্যার চাঁদ ঠিক যখন গোমতীর বুকে আলো ছড়িয়েছে, তখন শুরু হল মধুর এক উৎসব। দেবনাথ আর অমলিনার বিয়ে হয়ে গেল। বিয়ের রেজিস্ট্রার রতনলালবাবু খাতা বন্ধ করে ওদের দুজনকে হেসে হেসে ব্লেসিং জানালেন। আবার শাঁখও বাজল, অমলিনাদের লখনউয়ের বাড়ির ফুলবাগানে ঝুর-ঝুরে মিষ্টি হাওয়া বয়ে গেল।

আগ্রার বাড়ির ড্রইং-রুমে বসে এই যে তর্ক, এটাও যেন একটা মিষ্টি রেষারেষির ঝুরঝুরে হাওয়া। দেবনাথ হাসে, অমলিনা হাসে। তর্কও গড়াতে থাকে। কিন্তু মীমাংসা হয় না, আগ্রা ঢের ঢের ভাল, না লখনউ ঢের ঢের ভাল?

এই সুন্দর হাসিভরা তর্কের ঝুরঝুরে হাওয়াটা হঠাৎ একদিন একটু তপ্ত হয়ে এলোমেলো হয়ে গেল। অমলিনা বলে, "সত্যিই, তোমার ওই অদ্ভুত সাজ আমার একটুও ভাল লাগে না।"

আশ্চর্য হয় দেবনাথ : "অদ্ভুত সাজ কেন বলছ?"

"সব সময় একটা টুইলের শার্ট আর খাকী জিনের ট্রাউজার, কী অদ্ভুত দেখতে! আলিগড় কাটলারির এজেন্টদের মতো!"

অমলিনার কথা শুনে দেবনাথের চোখে একটা হাসির শিহর ফুটে থাকে ঠিকই, কিন্তু যে ভাবে হঠাৎ এক-একবার কেঁপে ওঠে, তা দেখে মনে হতে পারে, বাতাসে যেন অকাল লু'র জ্বালা লেগেছে। তাই চোখের হাসিটা মাঝে মাঝে তেতে উঠছে।

অমলিনা বলে, "আমার একটা সামান্য অনুরোধ যদি তুচ্ছ না কর তো বলি।"

"বলো।"

"তসরের ঢিলে-ঢালা পাঞ্জাবি আর পায়জামা তোমাকে যে কী সুন্দর মানাবে, সেটা বোধহয় তুমি বুঝতেই পারছ না।"

"বুঝতে পারছি না ঠিকই।"

"আমার কথা বিশ্বাস কর, লক্ষ্মীটি। সত্যিই তোমাকে খুব ভাল দেখাবে।"

দেবনাথ হাসে : "অন্তত তোমার চোখে তো ভাল দেখাবে।"

অমলিনার চোখে যেন অভিমানের ছায়া মেদুর হয়ে ওঠে : "তাই না হয় হলো। আমার জন্য সামান্য একটু কষ্ট স্বীকার করতে..."

"না, না, কষ্ট কিসের? তুমি যদি খুশি হও তবে আমি কাবুলিওয়ালাও সাজতে পারি।"

তর্ক আর হাসিটা তপ্ত হতে হতে একটা কৌতুকের ছোঁয়ায় সিক্ত হয়ে মিইয়ে যায়। আবার স্বচ্ছন্দে গল্প করতে পারে অমলিনা আর দেবনাথ। এবং দু'দিন পরে বিকেলে বেড়াতে যাবার সময়, সত্যিই তসরের পাঞ্জাবী আর পায়জামা পরে অমলিনার কাছে এসে দেবনাথ বলে, "চল, আজ একবার সেকেন্দ্রা ঘুরে আসি।"

আগ্রার বিরুদ্ধে লখনউয়ের অভিযোগ আর অভিমান যদি এই পর্যন্ত এসে থেমে থাকত, তবে বোধহয় এইরকমই হাসি মুখের উপর টেনে আর খুশি মনে সেকেন্দ্রার ছায়ার কাছে এসে রোজই দাঁড়াতে পারত দেবনাথ, আর অমলিনার মুখের দিকে তাকিয়ে বলতে পারত, "সেকেন্দ্রার বিকালের এই আলো, দূরের ঘুঘুর ডাক আর চারদিকের এই উদাস শান্তি কেমন লাগছে অমলিনা?"

কিন্তু মাত্র ওই একটি দিন, তার পর আর এই প্রশ্ন করার সুযোগ পায়নি দেবনাথ। অমলিনাও কোনদিন ভুলেও আগ্রার কোন আলো আর ছায়ার দিকে তাকিয়ে তার চোখদুটিকে বিহ্বল করে তুলতে পারল না। দেবনাথের মুখের হাসির সঙ্গে তার জীবনেরও একটা উৎসাহের হাসি যেন হেমন্তের দেওদারের পাতার মতো ফিকে হয়ে আসতে থাকে। কিন্তু অমলিনার হাসি দিন দিন আরও উচ্ছ্বল ও আরও রঙীন হয়ে ওঠে। একের পর এক জয়ী হয়ে চলেছে লখনউয়ের অভিযান।

বদলে যাচ্ছে দেবনাথ। অমলিনা যেন তার জীবনের প্রিয় সঙ্গীকে মনের মতো করে ভাঙছে, গড়ছে আর সাজাচ্ছে। দেবনাথও আপত্তি করে না। আপত্তি করার দরকার কি? তাতে লাভই বা কি? তসরের পাঞ্জাবি আর পায়জামায় সেজে, বেশ একটু নতুনটি হয়ে প্রথম যখন অমলিনার চোখের সামনে এসে দাঁড়িয়েছিল দেবনাথ, তখন ঝক করে হেসে উঠে বিহ্বল হয়ে গিয়েছিল অমলিনার চোখ। দেবনাথের মুখের দিকে তাকিয়ে খুশি হোক, মুগ্ধ হোক অমলিনা। অমলিনার জীবনের আশাগুলিকে খুশি করে হাসিয়ে দিতে গিয়ে দেবনাথের হাসি ফুরিয়ে যাচ্ছে, যাক গে।

অমলিনা আপত্তি করে, "তোমার গলা ভাল, কিন্তু ঠুংরি গেয়ে গেয়ে গলা নষ্ট করছ কেন?"

"ঠুংরি তোমার  ভাল লাগে না?"

"একটুও না।"

"কি ভাল লাগে?"

"গজল!"

কিছুক্ষণ গম্ভীর হয়ে থাকে দেবনাথ। তারপর উৎসাহের সঙ্গে নড়ে-চড়ে বসে। তারপর অমলিনার মুখের দিকে তাকিয়ে একটা ফিকে হাসি হেসে, গীটার বাজিয়ে গজল গায় দেবনাথ। আবেশে বিভোর হয়ে শুনতে থাকে অমলিনা। শিকার করতে গিয়ে দেখেছে দেবনাথ, চম্বলের নিরালা বালিয়াড়ির উপর দাঁড়িয়ে দূরের বিউগল শুনে ঠিক অমলিনার মতো এইরকম মুখ আর নিথর দুটি চক্ষু তুলে দাঁড়িয়ে ছিল দলছাড়া একটা চিতল হরিণী।

"অমলিনা বলে, "তুমি বুঝি শুধু ক্রিকেট ভালবাসো?"

"হ্যাঁ।"

"কেন? টেনিস কোন্ অপরাধ করেছে?"

"কোন অপরাধ করেনি। তুমি যদি বলো, তবে ক্রিকেট ছেড়ে দিয়ে টেনিসই ধরি।"

অমলিনা উচ্ছ্বসিত হয়ে হাসতে থাকে : "ভালই তো।"

প্যাটেল পার্কের একটা হাওয়া হু-হু করে ছুটে এসে ড্রইং-রুমের জানালার পর্দা ফাঁপিয়ে তোলে। কিন্তু দেবনাথের বুকের ভিতরটা হঠাৎ গুমরে ওঠে, তারপর যেন হু-হু করে ফুরিয়ে যেতে থাকে পাকা ক্রিকেটিয়ারের এতদিনের যত আনন্দ আর অহংকারের নিঃশ্বাস।

স্বামীকে, জীবনের প্রিয়তম সঙ্গীকে মনের মতো করে সাজিয়ে নিয়ে জীবনের কাছে পেতে চায় অমলিনা। তাই তো এত মত্ত হয়ে উঠেছে অমলিনার দাবিগুলি। পুরনো দেবনাথ যেন অমলিনার এই দাবিগুলির এক ভয়ানক মায়ার টানে পড়ে নিজেকে ক্ষণে ক্ষণে ছিঁড়ে-খুঁড়ে একেবারে নতুন করে দিচ্ছে। অমলিনার ভালবাসার কাছে নিজের শখ আর ইচ্ছার জেদগুলিকে একটু ছোট করে দিলে দোষ কি?

টেনিস ধরে দেবনাথ। চা ছেড়ে দিয়ে কফি ধরতে হয়, অমলিনার অনুরোধ। ইংরেজী ফিল্ম নয়, হিন্দী ফিল্ম দেখতে হয়। অমলিনা বলে. "যতই বলো, গানে আর নাচে ভরা ওই হিন্দী ছবিই ভাল।"

মুগ্ধ হয়ে দেবনাথের মুখের দিকে তাকিয়ে থাকে অমলিনা। তসরের পাঞ্জাবি আর পায়জামা, টেনিস র‍্যাকেট হাতে, খেলতে যাবার আগে বারান্দায় কার্পেটের উপর পায়চারি করে যখন কফির পেয়ালায় চুমুক দেয় দেবনাথ, তখন অমলিনার সারা মুখে যেন স্বপ্নময় একটা তৃপ্তি রঙীন হয়ে ওঠে।—এই তো, কী চমৎকার, দিব্যি সুন্দরটি!

আরও কাছে এগিয়ে এসে দেবনাথের পাঞ্জাবির পকেট থেকে রুমালটা বের করে দেবনাথের গলার পাউডারের মোটা মোটা ছোপ মিহি করে মুছে দেয় অমলিনা।

হেসে হেসে চলে যায় দেবনাথ। দেবনাথের জীবনের একটা গম্ভীর আর উদাস অভিমান অমলিনার হাতের আদরে চমকে উঠে আর লজ্জা পেয়ে হেসে উঠেছে। অমলিনা বলে, "এই সব টক-টক গন্ধ বিশ্রী বিলিতী'সেন্ট কখনও মাখবে না বলে দিচ্ছি। এর চেয়ে এক ফোঁটা আতর খস অনেক ভাল।"

অমলিনার কথাগুলি আবার যেন কঠোর আর দুঃসহ খটকার মতো দেবনাথের কানের উপর আঘাত দিয়ে খট করে বেজে ওঠে। গম্ভীর হয়ে যায় দেবনাথ।

আগ্রাকে ভাল লাগে না। তবু দেবনাথের একটা অনুরোধ মাঝে মাঝে রক্ষা করে অমলিনা। কখনও সকালে, কখনও বিকালে এবং কখনও বা সন্ধ্যায় দুজনে বেড়াতে বের হয়। একদিন বুলন্দ দরজার কাছে হাঁপিয়ে ও ক্লান্ত হয়ে বসে পড়ে অমলিনা। ব্যস্তভাবে বলে, "আর না, চল এবার বাড়ি ফিরে যাই।"

রাতের আলোতে সদর-বাজারের পথে পথে দেবনাথের সঙ্গিনী হয়ে ঘুরতে ঘুরতে অমলিনার সুন্দর মুখে ঘামের ফোঁটা ফুটে ওঠে। অমলিনা বলে, "এখানে মার্কেট করে কোন সুখ নেই। এর চেয়ে আমাদের লখনউয়ের আমিনাবাদের মার্কেট কত জমাট ; কত ভিড়, কত রোশনাই, চমৎকার

ফুর্তির মেলার মতো।"

ফতেপুর সিক্রির মহল-ই-খাস দেখে যেন ডুকরে ওঠে অমলিনার মন: "এর চেয়ে কত ভাল আমাদের রুমি দরওয়াজা। আমাদের রেসিডেন্সির গোলাপ তোমাদের তাজের গোলাপের চেয়ে কত সুন্দর; আর কী মিষ্টি গন্ধ।"

তবু আজও আগ্রায় একটা আশা যেন অমলিনাকে মাঝে মাঝে হাত ধরে আদর করে ডাকছে। বার বার বলে রাজী করিয়ে অমলিনাকে বেড়াতে নিয়ে যায় দেবনাথ। আগ্রার কী আর কতটুকুই বা দেখেছে অমলিনা? লখনউয়ের দিলখুশাবাগের পিকনিক আর ইউক্যালিপটাসের ছায়ার আনন্দ গল্প করে বলতে গিয়ে অমলিনার প্রাণটা যেন গান গেয়ে ওঠে। কিন্তু দেবনাথের বিশ্বাস, এখনও বিশ্বাস করে দেবনাথ, আগ্রার কোর্টের ভিতরে সাদা মার্বেল আর লাল পাথরের জাদুময় রূপের বুকের ভিতরে গিয়ে যদি একবার দাঁড়ায় অমলিনা, যদি শিশমহল দেখে চমকে ওঠে, আর সম্মন বুরুজের নিভৃতে শাজাহানের শেষ নিঃশ্বাসের শব্দ শুনে আশ্চর্য হয়ে, শেষে জাহাঙ্গীরী মহলে পাথুরে ঝরোকার আড়ালে একটি রঙীন থামের পাশে ঠাণ্ডা ছায়া পেয়ে....।

হ্যাঁ, সেই বিকেলে দেবনাথের সঙ্গে ফোর্টে বেড়াতে গিয়েছিল অমলিনা, আর অনেক ঘুরে ফিরে ক্লান্ত হয়ে জাহাঙ্গীরী মহলের ঠাণ্ডা থামের পাশে ছায়াময় একটি নিরালার কোলে এসে দুজনে দাঁড়িয়েছিল।

কেউ নেই এখানে। বড় নীরব একটি নিরালা। অমলিনার মুখের দিকে অপলক চোখে তাকিয়ে থাকে দেবনাথ। আগ্রার স্বপ্ন যেন তৃষ্ণার্ত হয়ে অমলিনার শ্রান্ত ক্লান্ত মুখটার দিকে তাকিয়ে আছে। অমলিনার মুখ দেখে মনে হয়, মুগ্ধ হয়েছে অমলিনা। অমলিনারও আপত্তি নেই। সেই তৃষ্ণাকে সুখী করে দেবার জন্য তৈরি হয়ে দেবনাথের মুখের দিকে তাকিয়ে আছে অমলিনা।

দু'হাত দিয়ে অমলিনার দুটি হাত ধরে বুকের কাছে টেনে আনে দেবনাথ। অমলিনার মুখের দিকে ঝুঁকে পড়ে দেবনাথের মুখ।

"আঃ!" যেন একটা অভিযোগ হঠাৎ আক্ষেপ করে উঠেছে। মুখ সরিয়ে নিয়ে অমলিনা বলে, "এ কী করছ! এ-রকম আমার একটুও ভাল লাগে না।"

চমকে ওঠে দেবনাথ, আর চোখ দুটোও যেন দপদপ করে : "কী রকমটা ভাল লাগে?"

"এমন একটি সুন্দর নিরালায় ভালবাসার মানুষকে কাছে পেলে কিঃ ধরতে হয় তা-ই তুমি জান না।"

"কী ধরতে হয়?"

অমলিনার দু'চোখ জুড়ে যেন একটা লাজুক অভিমান ছটফট করতে থাকে। অমলিনা বলে, "হাত নয়, গলা।"

দেবনাথ বলে, "থাক্, চল এবার বাড়ি ফিরে যাই।"

ফিকে হতে হতে এতদিনে ফুরিয়ে গিয়েছে দেবনাথের মুখের হাসি। দেবনাথ আর অমলিনার একসঙ্গে বেড়াতে যাবার পালাও ফুরিয়ে গিয়েছে। দেবনাথ আজকাল একাই বেড়াতে যায়।

দেবনাথের গম্ভীর মুখ দেখে মাঝে মাঝে রাগ করে অমলিনা : "তুমি আজকাল যেন কেমনটি হয়ে গিয়েছ।"

তেমন কিছু নয়, কিছুই বদলায়নি দেবনাথ। পরিবর্তনের মধ্যে শুধু এই যে, আর অমলিনাকে বেড়াতে যাবার জন্য কোন অনুরোধ করে না দেবনাথ। আগ্রার যমুনা মেঘলা দিনের দুপুরে এত নীলঘন রূপ নিয়ে টলমল করে উঠেও অমলিনার চোখে কোন মায়া ঘনিয়ে তুলতে পারল না। লখনউয়ের মেয়ের চোখে বোধহয় ভরা শ্রাবণের গোমতীর উল্লাস সব ঠাঁই জুড়ে টলমল করছে। অমলিনাকে বেড়াতে যেতে অনুরোধ করে কোন লাভ নেই।

অমলিনার মন দেবনাথকে যেমনটি চায়, তেমনটি হয়েই এই ড্রইং-রুমের সকাল আর সন্ধ্যাগুলি পার করে দেয় দেবনাথ। সেই তসরের পাঞ্জাবি, পায়জামা, আতর খস আর কফির পেয়ালা। অমলিনার জীবন তার মনের মতন রূপের আর রুচির একটি মানুষকে চায় এবং দেবনাথও যেন নিজেকে লুপ্ত করে দিয়ে অমলিনার সেই মনোময় মানুষের একটি জীবন্ত নকল হয়ে অমলিনাকে সুখী করে রাখছে।

অমলিনা বলে, "আমি লখনউ যাব কবে?"

"যেদিন ইচ্ছা হবে সেদিনই যেয়ো।"

"আমি এই মাসের শেষে যেতে চাই।"

"যেয়ো।"

"তোমার একটুও আপত্তি নেই তো?"

হেসে ওঠে দেবনাথ। "একটুও আপত্তি নেই অমলিনা।"

"তুমি অমন করে হেসে উঠলে যে? আমি চলে যাব, এটা কি তোমার কাছে একটা সুখের খবর?"

এই প্রথম এই ড্রইংরুমের জীবনে দেবনাথের হাসি ভোরের আকাশের মত রঙীন হয়ে ফুটে উঠেছে, আর অমলিনার মুখের হাসি আচমকা একটি ধাক্কা খেয়ে ব্যথিত হয়ে উঠেছে।

দেবনাথ অপ্রস্তুত হয়ে হাসে : "না না, সুখের খবর কেন হবে? তুমি লখনউ যাবে, সেই কথা ভাবতে তোমার কত ভাল লাগছে, তাই ভেবে আমি হাসছি।"

অমলিনাও হাসে, কিন্তু সে-হাসির জোর কোথায় যেন আলগা হয়ে ঝুলে পড়েছে। অমলিনা বলে, "আজ সন্ধ্যায় তুমি আর বেড়াতে যেয়ো না।"

"কেন?" চমকে ওঠে দেবনাথ।

অমলিনা হাসে, "অতুলপ্রসাদের গান শোনাব তোমায়।"

"সে আর নতুন কী জিনিস শোনাবে? অনেক শুনেছি। মীরার ভজন গাইতে পারবে?"

অমলিনা আশ্চর্য হয়ে তাকায়, "পারব না কেন? কিন্তু মীরার ভজন বুঝি খুব নতুন জিনিস?"

"থাক্ ওসব কথা। আমাকে কিন্তু আজ সন্ধ্যায় একবার বের হতেই হবে অমলিনা।"

মুখ ভার করে অমলিনা : "আমার সামান্য একটা অনুরোধ, তাও তুমি রাখতে পারবে না?"

"এই সামান্য অনুরোধটা না করলেই ভাল করতে অমলিনা। তুমি তো জান, আমি বেড়াতে কত ভালবাসি।"

মুখ ভার করলেও বাধা দেয়নি অমলিনা। সন্ধ্যা হতেই যখন কালো বুলডগের সঙ্গে কিছুক্ষণ খেলা করে বাইরে যাবার জন্য ফটকের দিকে এগিয়ে যেতে থাকে দেবনাথ, তখন ড্রইং-রুমের ভিতর থেকে হঠাৎ ছুটে এসে দেবনাথের পাশে দাঁড়ায় অমলিনা, হাঁটতে হাঁটতে ফটক পর্যন্ত

এগিয়ে যায়।

অমলিনার খোঁপার দিকে তাকিয়ে দেবনাথ হাসে : "এ কী করেছ?"

অমলিনা উৎফুল্ল হয়ে বলে, "এই সীজনের প্রথম সূর্যমুখী। কেমন? দেখতে তোমারও নিশ্চয় খুব ভাল লাগছে?"

"কিছু মনে করো না, দেখতে ভাল লাগছে না।"

"কেন?"

"খোঁপাতে সূর্যমুখী কেমন জঙ্গল-জঙ্গল মনে হয়। তার চেয়ে দু-চারটে হাসনুহানা হলে মানাত ভাল। কালোর ওপর সাদা সবচেয়ে সুন্দর মানায়।"

শিউরে ওঠে অমলিনার উৎফুল্ল চোখের আহত হাসি। আগ্রার মন যেন প্রকাণ্ড একটা অন্ধ শ্বেত-পাথর, অমলিনার খোঁপার রঙীন সূর্যমুখীর উপর আছাড় খেয়ে পড়েছে। চুপ করে দাঁড়িয়ে থাকে অমলিনা। হেসে হেসে বিদায় নেয় দেবনাথ : "ফিরতে বেশি দেরি হবে না।"

আশ্চর্য হয়ে আর রাগ করে লাভ কি? রাগ করবারই বা কী আছে? মানুষটা তো অমলিনাকেই নিজের মনের মতো করে কাছে পেতে চাইছে। মীরার ভজন আর হাসনুহানা ভালবাসে দেবনাথ। বেশ, তাই হোক।

বেড়িয়ে ফিরে যখন ড্রইং-রুমের দরজার কাছে এসে কালো বুলডগের কাঁধে হাত দেয় দেবনাথ, তখন খুশি হয়ে হেসে ওঠে দেবনাথের দুই চোখ। গান গাইছে অমলিনা—মীরার ভজন। বড় মিষ্টি সেই ভজনের সুর। অমলিনার খোঁপার সাদা হাসনুহানাও যেন সেই মিষ্টি সুরে মজে গিয়েছে।

"বাঃ! এত মিষ্টি গান, কিন্তু এত গম্ভীর হয়ে গাইছ কেন অমলিনা?"

"গম্ভীর?"

"হ্যাঁ. তবু তোমাকে দেখতে বেশ লাগছে।"

"আমাকে? না, খোঁপার হাসনুহানাকে বেশ লাগছে?"

"একই কথা, একই কথা।" ব্যস্তভাবে উঠে দাঁড়ায় দেবনাথ।

অমলিনার বুকের ভিতর একটা তীব্র চিৎকার যেন নীরবে বেজে ওঠে, না, একই কথা নয়। কিন্তু নীরব চিৎকারের ভাষাকে নীরবে সহ্য করে অমলিনা।

অমলিনা বলে, "একটা কথা জিজ্ঞেস করব?"

"করো।"

"এই মসলিনের শাড়িও বোধহয় তোমার দেখতে ভাল লাগছে না?"

"আমার মনে হয়, বাংলা দেশের তাঁতের শাড়িতে তোমাকে আরও ভাল মানাবে।"

"পায়ে আলতা পরলে বোধহয় আরও ভাল মানাবে।"

হো-হো করে হেসে ওঠে দেবনাথ, "না, না, আলতা-ফাল্‌তা নয়। তবে মনে হয়, তোমাকে এই ঠকঠকে হাই-হিল জুতোর চেয়ে হাল্কা একটি ভেলভেটের স্লিপার বেশি ভাল মানাবে।"

অমলিনা আস্তে আস্তে বলে, বলতে গিয়ে কথাগুলি ফুঁপিয়ে ওঠে : "তা হলে দিও বাংলাদেশী তাঁতের শাড়ি আর ভেলভেটের হাল্কা স্লিপার। ওসব সম্পদ আমার নেই।"

"বেশ তো, কাল একবার সদর বাজারে গিয়ে পছন্দ মতো সব কিনে নিয়ে আসব।"

ড্রইং-রুম থেকে বের হয়ে তরতর করে সিঁড়ি ধরে উপরতলার ঘরে চলে গেল দেবনাথ।

দেখতে থাকে অমলিনা, দেবনাথের হাতে একটি ক্যামেরা দুলছে। কে জানে ওই ক্যামেরার কাঁচে সেকেন্দ্রার কোন্ বিকালের মায়া আর তাজের কোন্ ভোরের ছায়া ধরে নিয়ে আসছে দেবনাথ, আর লুকিয়ে বুকের ভিতর পুষে রাখছে!

কী অদ্ভুত! এ যে অমলিনা নামে এক নারীর জীবনটাকে হেসে হেসে তুচ্ছ করে, তার ফুলের রঙ আর গানের সুর পাল্টে দিয়ে, তার শাড়ির চেহারা বদলে দিয়ে অন্য কাউকে চোখের কাছে গড়ে তুলছে দেবনাথ। বেশ, তাই-ই হোক, দেবনাথের পছন্দের কাছে এইভাবে প্রতিক্ষণ নিজেকে লুপ্ত করে দিয়ে যদি ফুরিয়ে যেতে হয়, তাও ভাল। তবু সুখী হোক মানুষটা।

বাংলাদেশী তাঁতের শাড়ি পরে অমলিনা, ভেলভেটের হাল্কা স্লিপারও পায়ে দিতে ভুলে যায় না। অমলিনাকে নতুন সাজে সাজতে দেখে খুশি হয় দেবনাথ। কিন্তু কী আশ্চর্য, অমলিনার প্রাণটা যেন তার সব খুশির খোরাক হারিয়ে, শূন্য হয়ে শুকিয়ে যেতে চলেছে। ড্রইংরুমের নিভৃতে বসে যন্ত্রণায় ছটফট করে অমলিনা। সত্যিই কি দেবনাথ তার জীবনের সঙ্গিনী অমলিনার মুখের মধ্যে আর কারও মুখের ছবি দেখতে চায়? সন্দেহ করতে ইচ্ছা করে না। বিশ্বাস করতেই ইচ্ছা করে, আগ্রার শ্বেতপাথরের বুকের ভিতরে এত ভয়ানক ভেজাল নেই।

রাত হয়েছিল। বড় চাঁদও উঠেছিল। বাড়ির বাগানের এক কোণে লাল পাথরের চৌকির উপর একা বসে ছিল দেবনাথ। অমলিনা হঠাৎ এসে একেবারে দেবনাথের গা ঘেঁষে বসে পড়ে : "আমাকে একটা ডাক দিতেও কি তুমি সময় পাওনি?"

"আমি জানতাম, তুমি নিজেই আসবে।"

"এতই যদি জান, তবে আমাকে কষ্ট দাও কেন?"

দেবনাথ আশ্চর্য হয় : "তোমাকে কষ্ট দিয়েছি?"

অমলিনা বলে, "থাক, এখন আর ওসব তর্কের কথা ভাল লাগে না।"

দেবনাথের মুখের দিকে তাকিয়ে থাকে অমলিনা। খোঁপার হাসনুহানা কাঁপে, ঢাকাই তাঁতের আঁচল ফিসফাস করে এই নিরালার সব পুলক যেন আপন করে নিতে চাইছে। কী-যেন খুঁজছে অমলিনার স্নেহ-মাখানো কপালটা! আস্তে আস্তে দেবনাথের কাঁধে মাথাটা হেলিয়ে দেয় অমলিনা।

বেশ কিছুক্ষণ, কিন্তু দেবনাথ যেন এই নিরালার সব রঙীন মোহ ভুলে গিয়ে, সত্যিই আগ্রার শ্বেতপাথরের মতো সাদা হয়ে আর পাথর হয়ে বসে থাকে।

মাথা তোলে অমলিনা। দেবনাথের মুখের দিকে তাকিয়ে দু'চোখের দুটি তীক্ষ্ণ সন্দেহের জ্বালা ছুটিয়ে দিয়ে বলে, "কী হলো তোমার?"

দেবনাথ আশ্চর্য হয় : "কী হলো?"

"বুঝতে পারলে না?"

বুঝতে পেরে দেবনাথ হেসে ফেলে : "বুঝিনি, সত্যিই বুঝতে পারিনি অমলিনা। আমার বুকের উপর মাথা না রাখলে আমি বুঝতেই পারি না।"

ব্যস্তভাবে আর সতৃষ্ণ দুটি চক্ষু নিয়ে অমলিনার কপালের দিকে তাকায় দেবনাথ।

"থাক।" গায়ে যেন আগুনের ছোঁয়া লেগেছে। সরে যায় অমলিনা। তারপর ঘরের দিকে ছুটে চলে যায়।

ড্রইং-রুম শূন্য। কোন গুঞ্জন নেই। দেবনাথ আর অমলিনা, যে দুটি প্রাণের কলরব সন্ধ্যা-সকাল এই ঘরের ভিতরে অনেক হাসি হয়ে ঝরে পড়েছে, সেই দুটি প্রাণ এক মাসের মধ্যেও আর ভুলেও কাছাকাছি হয়নি, পাশাপাশি বসেনি, মুখোমুখি দাঁড়িয়েছে কিনা সন্দেহ।

শুধু একটি কথা বলেছিল অমলিনা, "আমি এবার লখনউ চলে যাই।"

শুধু একটি কথা বলেছিল দেবনাথও, "আচ্ছা।"

সেই দিনটিই দেখা দিল। একটা সন্ধ্যা। এই সন্ধ্যায় এখনিই বেড়াতে বের হয়ে যাবে দেবনাথ। আর, এখনিই লখনউ রওনা হবে অমলিনা। বারান্দার এদিকে আর ওদিকে, ভিন্ন ভিন্ন দুটি ঘরে যে যার নিজের নিজের স্বপ্ন নিয়ে বসে আছে। যে যার নিজের পথে চলে যাবার আগে কারও সঙ্গে কারও একটি কথা বিনিময়ের কিংবা একটু মুখ-দেখাদেখির প্রয়োজনও যে আর নেই।

কলকল করে হেসে, চেঁচিয়ে আর লাফিয়ে দারোয়ানের হাত ধরে বাড়ি ফিরল টুটু আর ফুটু।

"কোথায় গিয়েছিলে তোমরা?" প্রশ্ন করে দেবনাথ।

টুটু বলে, "গোয়ালিয়র রোডে কৃষ্ণাদির বাড়িতে।"

"কেন?"

ফুটু বলে, "কৃষ্ণাদির বিয়ে হয়ে গেল।"

চমকে ওঠে দেবনাথ। থরথর করে কেঁপে ওঠে মুখটা। দেবনাথের দু'চোখ ছিঁড়ে যেন একটা স্বপ্ন হঠাৎ পালিয়ে গিয়েছে।

টুটু-ফুটু তেমনই সারা বারান্দা ছুটোছুটি করে আর কলকল ভাষায় ফোয়ারা ছুটিয়ে বিয়েবাড়ির যত মজার গান, মজার সাজ আর মজার চেহারার গল্প ছড়ায়।

"কৃষ্ণাদির বর লখনউয়ের মিহিরবাবু।" চেঁচিয়ে ওঠে টুটু।

ঘরের ভিতর থেকে সেই মুহূর্তে ছুটে এসে বারান্দার কাছে দাঁড়ায় অমলিনা। স্তব্ধ হয়ে দাঁড়িয়ে থাকে। যেন নিজের নিশ্বাসের শব্দও শুনতে পাচ্ছে না অমলিনা।

টুটু-ফুটু চলে যায়। একেবারে নীরব হয়ে যায় বারান্দাটা। তবু দুই স্তব্ধ মূর্তি নিয়ে, যেন স্বপ্নহারা চোখের জ্বালা নিয়ে বারান্দায় দাঁড়িয়ে থাকে।—এদিকে দেবনাথ ওদিকে অমলিনা।

অনেকক্ষণ পরে বড় চাঁদের আলো বারান্দার কার্পেটের উপর গড়িয়ে ছড়িয়ে যখন অদ্ভুত হয়ে যায়, তখন অমলিনার মুখের দিকে তাকায় দেবনাথ। অমলিনাও চুপ করে দেবনাথের মুখের দিকে তাকিয়ে থাকে।

হঠাৎ একেবারে শান্ত হয়ে যায় দেবনাথের চোখের দৃষ্টি। "তুমি কি সত্যিই এখন লখনউ যাবে?"

"না। তুমি কোথায় যাবে?"

"কোথাও না।"

"তবে বেড়াতে যাও।"

"তুমিও সঙ্গে যাবে তো?"

"হ্যাঁ।"

তসরের পাঞ্জাবি আর পায়জামা নয়। দেবনাথ পরেছিল সেই টুইলের শার্ট আর খাকি জিনের

ট্রাউজার। তাঁতের শাড়ি নয়, খোঁপাতে হাসনুহানাও নয়, অমলিনা পরেছিল তার সেই রঙীন মসলিন, আর খোঁপায় ছিল সূর্যমুখী।

দুজনে সেই সন্ধ্যাতে পাশাপাশি হেঁটে হেসে হেসে গল্প করতে করতে তাজ রোড ধরে এগিয়ে যেতে থাকে।

## মায়া মানিক

মানিক আর মানিক স্টোর্সের বয়স সমান। একই দিনে মানিক আর মানিক স্টোর্সের জন্ম। কিন্তু বয়সটা কত?

মাত্র তিন বছর। বিগত তিনটি বছরের বাতাসে একটু একটু করে বড় হয়ে মানিক আজ চার বছরে পা দিল। আজ মানিকের জন্মদিন।

কিন্তু মানিক স্টোর্সেরও কি জন্মদিন? বিগত তিনটি বছরের বাতাসে একটু একটু করে কেমনতর হয়ে শেষ পর্যন্ত কি হয়ে গেল মানিক স্টোর্স, সে কথা আপাতত থাক।

আজ আবার সেই এগারই চৈত্রটি দেখা দিয়েছে, আজ থেকে তিন বছর আগে যেদিনে মানিক আর মানিক স্টোর্স দেখা দিল পৃথিবীতে।

তিন বছর আগের সেই অদ্ভুত একটা দিনের ইতিহাসই সবার আগে বলে নিতে হয়। এই পাড়ার এবং এই ঘরেরই জানালার কাছে বসে তিন বছর আগের সেই এগারই চৈত্রকে দু'চোখের বিস্ময় দিয়ে বুঝতে চেষ্টা করেছিল নরেন, এবং বুঝতেও পেরেছিল।

আকাশের রঙটা যেন কেমন-কেমন মনে হয়; মল্লিকবাবুদের বাগানে মস্ত বড় অশ্বত্থের মাথায় বুকে ও কোলে লক্ষ লক্ষ নতুন পাতা ঝিরঝির করে। দেখা যায়, ঘুঁটেওয়ালির ঘরের চালা ছাপিয়ে মালতীর লতা নরেনের বাড়ির উঠোনের উপর এসে নেমে পড়েছে। বাতাসের গা থেকে দুপুরের জ্বালা পালিয়ে যায়, হঠাৎ কেমন মিষ্টি মিষ্টি আর ফুরফুরে হয়ে ওঠে। বড় অদ্ভুত এই দিনটা। আর অদ্ভুত, অশ্বত্থের এই লক্ষ লক্ষ কচি পাতার ভিড়। যেন লক্ষ লক্ষ শিশুপ্রাণের কতগুলি পিপাসী ওষ্ঠ। যেমন কোমল, আর রঙটাও তেমনি, নতুন শোণিতের আভার মতো।

হঠাৎ শাঁখের শব্দ বেজে ওঠে পাশের ছোট ঘরটার ভিতর। সে শব্দে রঙিন হয়ে ওঠে নরেনের মুখ। ঐ শাঁখের শব্দে এগারই চৈত্রের সমস্ত আলো ছায়া আর শব্দগুলি যেন একটা ফুল হয়ে ফুটে উঠল।

ছোট বাড়ি, ছোট দুটি ঘর, এবং ছোট একটা উঠোন। পাড়াটাও ছোট, এবং প্রতিবেশীরাও ছোট ছোট মানুষ। কিন্তু এইসব ছোটতার মধ্যেই মুহূর্তের ভিতরে মস্ত বড় একটা জগতের গর্ব এনে দিল ঐ শাঁখের শব্দ।

ছোট ঘরের ভিতর প্রতিবেশিনী মেয়েদের ভিড়। উঠান ভরা কলরব আর চাঞ্চল্য। সব শব্দের স্নায়ুজাল জড়িয়ে একটা নবাগত প্রাণের কান্না থেকে থেকে কেঁপে উঠছে।

ধাই এসে ডাক দেয়—কই গো ছেলের বাপ? ছেলের কপালে সোনা ছুঁইয়ে মুখ দেখে যাও।

বাক্স হাতড়ে সোনা খোঁজে নরেন। সত্যিই তো, এই আনন্দকে সোনা ছুঁইয়ে অভ্যর্থনা করাই তো উচিত।

আরও বেশি আহ্লাদের সুর ছড়িয়ে ধাই ছড়া কাটে—মানিক এল ঘরে। এ মানিক যেমন তেমন নয়, মানিকের ছোঁয়া লেগে ধুলো সোনা হয়।

ধাইয়ের ছড়া বর্ণে বর্ণে বিশ্বাস করতে পারে নরেন। মনে হয়, একটুও বাড়িয়ে বলেনি ধাই। ছেলের কপালে সোনা ছুঁইয়ে ঘরের বাইরে এসে একবার দাঁড়ায় নরেন, যদিও আর বেশিক্ষণ দাঁড়িয়ে থাকার সময় ছিল না। কারণ, আজ তার জীবনের আর একটা সোনা-ছোঁয়ানো আকাঙ্ক্ষার প্রতিষ্ঠার দিন।

এই ছোট পাড়া থেকে বেশ কিছুটা দূরে বাজারের দিকে অনেকখানি এগিয়ে যাবার পর, পথের পাশে সারি সারি অনেকগুলি টিনের একচালা ঘর দেখা যায়। এর মধ্যে একটি একচালা ঘর ভাড়া নিয়েছে নরেন। নরেনের দোকান। রকমারি পুতুল, লেস, ফিতা, আলতা, এসেন্স, বিস্কুট, লজেন্স ও চকোলেটের সম্ভার রাধাবাজারের মহাজনের আড়ত থেকে চলে এসেছে। মহাজনের লোক এবং মুটে অনেকক্ষণ থেকে দোকানী নরেনের প্রতীক্ষায় দাঁড়িয়ে আছে।

ছোট একটি মাটির গণেশ, কিছু ফুল এবং একটি ধূপদান হাতে নিয়ে একচালা ঘরের কাছে এসে থামল নরেন। জিনিসপত্র বুঝে নিয়ে মহাজনের লোককে বিদায় দিল। ধূপ জ্বালিয়ে সিদ্ধিদাতা গণেশের পায়ের কাছে সোনার একটা কুচি এবং ফুল রেখে প্রণাম করে নরেন। খেরো বাঁধানো একটা খাতার উপর চন্দনের ফোঁটা দিয়ে বার বার তিনবার প্রণাম করে।

টিনের চালা এবং কাঁচা ইঁটের দেয়াল, ছোট্ট এই দোকান ঘরকে ভরে তুলতে খুব বেশি জিনিসের দরকার হয় না। সব জিনিস সাজিয়ে ফেলতে খুব বেশি সময়ও লাগে না।

দোকান সাজানো হলো। হ্যাঁ, আর একটি কাজ বাকি আছে। দোকানের একটা নামকরণ। খুব পয়া নাম দিতে হবে, যে নামের দৈবী প্রভাবে নরেনের জীবনের সব দীনতা ঘুচে যাবে। ভাগ্যের দুয়ার খুলে যাবে যে নামের অমোঘ গুণে, সেইরকম একটি সোনামাখানো নাম চাই। যে নাম নরেনের কারবারী আকাঙ্ক্ষাকে লাভে-লাভে সোনা করে দেবে, সেইরকম একটি সর্বশুভ নাম।

এগারই চৈত্রের আত্মাটা যে আনন্দে মুখর হয়ে উঠেছে, সেই আনন্দেই কে যেন নরেনের বুকের ভিতরে মুখ এগিয়ে দিয়ে ফিস্‌ফিস্ করে বলে গেল—ওর নাম মানিক।

জ্বলন্ত ধূপকাঠি সৌরভ ছড়ায়। চুপ করে ভাবতে থাকে নরেন। তার পরেই প্যাকিং-বাক্স থেকে একটা তক্তা খুলে নিয়ে তার উপর আঠা দিয়ে সাদা কাগজ সেঁটে দেয়। নীল-লাল পেন্সিল দিয়ে বড় বড় অক্ষরে লেখে—মানিক স্টোর্স।

ছেলের নাম মানিক এবং দোকানের নাম মানিক স্টোর্স। নরেনের জীবনে দুটি সৌভাগ্যের আবির্ভাব-দিবস হলো এই এগারই চৈত্র। দুটি সোনা-ছোঁয়ানো ঘটনার নামকরণের দিবস হলো এই এগারই চৈত্র।

মানিক আর মানিক স্টোর্স যেন দুটি যমজ ভাই। ভূমিষ্ঠ হয়েছে একই দিনের এক সকালে, একই সোনা-ছোঁয়ানো আশার শঙ্খধ্বনির সঙ্গে। সত্যি সত্যিই মনে-প্রাণে বিশ্বাস করে নরেন, সুখের দিনের শুরু হলো এবার। না হয়ে পারে না। নইলে, দুটি সম্পদের আবির্ভাব কেন এমন করে প্রায় লগ্নে লগ্নে মিলে যায়?

মানিক স্টোর্সও দেখতে মানিকের মতোই, ছোট্ট অথচ বড় সুন্দর করে সাজানো। সন্ধ্যাবেলা

আলো জ্বেলে মানিক স্টোর্সের রঙিন রূপের দিকে তাকিয়ে মুগ্ধ হয়ে যায় নরেন। কত জিনিস ধরেছে এইটুকু জায়গার মধ্যে! পাঁচ টাকা দামের চীনে মাটির ফুলদান থেকে শুরু করে এক পয়সা দামের রাংতার রিস্টওয়াচ। রঙিন রবারের বেলুন দুলতে থাকে, দার্জিলিং পাথরের রঙিন মালা ঝুলতে থাকে, কাগজের বাঘের লাল জিভ লক্‌লক্ করে। রাত হলে বাতি নিভিয়ে দোকানের ঝাঁপ বন্ধ করে যখন বাড়ি ফিরবার জন্য তৈরি হয় নরেন, তখন মনটাও কেমন যেন একটু ভার ভার বোধ হয়। ছোট্ট মানিক স্টোর্সকে এভাবে সারা রাত একা একা অন্ধকারের মধ্যে রেখে দিয়ে চলে যেতে ভাল লাগে না। বাড়ি ফিরে গিয়ে দেখতে পায় নরেন, মানিক তার ছোট্ট নরম বিছানায় ঘুমিয়ে রয়েছে।

মানিক আর মানিক স্টোর্সের মধ্যে মায়ার পার্থক্য করতে চায়নি নরেন। করবার দরকারই বা কি? ওরা হলো নরেনের জীবনের একই লগ্নে আবির্ভূত একই ভাগ্যের দুটি আশীর্বাদ।

ভবিষ্যত্‌টাকেও খুব সহজে হিসাব করে বুঝতে পারে নরেন। খুব বেশি করে নয়, খুব কম করেই লাভের অঙ্কগুলিকে কল্পনা করে। প্রথম বছরের বিক্রিতে লাভ যা হবে, তাতে শুধু খরচটাই উঠে আসবে। এর বেশি আশা করা উচিত নয়। দ্বিতীয় বছরটায় ভাল লাভ হবেই হবে। মাসে অন্তত এক মণ বিস্কুট কেটে যাবেই, এবং তাতে লাভের হিসাবে প্রতি ম্যাসে চলে এল কুড়ি-বাইশ টাকা। এই রকমের আরও তো পঁচিশটি বড় রকমের চলতি মাল রয়েছে। রকম পিছু যদি মাসে দশ টাকা করেও লাভ আসে, তবে সারা মাসের লাভ হবে গিয়ে...ভালই তো হবে।

হবেই তো, কোন সন্দেহ নেই নরেনের মনে। মানিক স্টোর্স, তার জীবনের সবচেয়ে সুন্দর ও সুপ্রসন্ন দিবসের আত্মার নামে, তার ছেলের নামে নাম দেওয়া হয়েছে এই দোকানের। লাভ হবেই হবে, ঐ মানিক নামের মধ্যেই সব সাফল্য ও উন্নতির যাদু লুকিয়ে রয়েছে।

—কমলা, কমলা ও ছেলের মা! ঘুমিয়ে পড়লে নাকি?

চেঁচিয়ে ডাক দেয় নরেন। কমলা কাছে আসতেই নরেন বলে—আর ভাবনা করি না।

কমলা—কিসের ভাবনা?

নরেন—টাকা-পয়সার ভাবনা।

কমলা—বড়লোক হয়েই গেছ নাকি?

নরেন—হইনি, হবো।

কমলা—হও।

নরেন—হবোই তো।

গলার স্বর একটু নামিয়ে ফিসফিস করে নরেন বলে—আমার কেমন একটা বিশ্বাস হয়ে গেছে কমলা, মানিকের নামে যখন দোকানের নাম দিয়েছি, তখন লাভ হবেই। এ দোকান জমে উঠবেই।

কমলা বলে—আমারও তাই মনে হয়।

মানিক স্টোর্সের প্রথম পাঁচ মাসের বিক্রির হিসেব করতে গিয়ে অনেক যোগ-বিয়োগ আর গুণ-ভাগের অঙ্কে খাতা ভরে ফেলল নরেন। বোঝা গেল, লাভ তেমন কিছু হয়নি, ক্ষতিও তেমন কিছু নয়। কিন্তু প্রথম পাঁচ মাসে এর চেয়ে আর কি বেশি আশা করা যায়?

এক গুচ্ছ ধূপকাঠি জ্বালিয়ে এবং মাটির গণেশের চার দিকে ধুনোর ধোঁয়া বার করে ছড়িয়ে

নরেন তার খেরো বাঁধানো খাতাটার উপর বার বার মাথা ঠেকায়। মনে পড়ে, পূজা আসতে আর বেশি দেরি নেই। এইবার বাজার জমবে। বিক্রির জোর খুব বেশি হলে একটা চাকর না রেখে পারা যাবে না।

পাশের দোকানে আলুওয়ালা অমূল্যকে ডাক দিয়ে নরেন প্রশ্ন করে—ও অমূল্যদা, একটা লোক দিতে পার? শুধু সকাল আর সন্ধ্যেটা আমাকে একটু সাহায্য করবে।

অমূল্য আশ্বাস দেয়—লোকের আর অভাব কি?

কিন্তু পূজাও এল, এবং পূজার বাজারও জমল। তবে মানিক স্টোর্সকে তার জন্য একটুও ব্যস্ত হবার কারণ দেখা দিল না। এদিকে নয়, এ রাস্তাতেও নয়, পূজার সাড়া জাগল গিয়ে একেবারে ঐদিকে, মোড় পার হয়ে, বড় বড় নতুন স্টলের লাইনে।

ছোট মানিক স্টোর্সে গ্যাসবাতি জ্বলে অনেক রাত পর্যন্ত। অনেক ধূপকাঠি পোড়া এবং ধুনোর ধোঁয়াতে ছোট দোকান-ঘরের বাতাস বড় বেশি পবিত্র হয়ে যায়। কিন্তু কোন গ্রাহকের পদধ্বনি এ দোকানের কাছে এসে থামে না। পথচারীর দল যেন সন্ন্যাসীর মতো নির্বিকার দৃষ্টি দিয়ে মানিক স্টোর্সের এত রঙিন সমারোহের দিকে তাকাতে তাকাতে চলে যায়। সবারই লক্ষ ঐ মোড়ের দিকে। সেই বড় বড় স্টল, যেখানে রেডিও বাজে, পাখা ঘোরে, এবং জিনিস তো নয়, জিনিসের পাহাড় যেন থরে থরে সাজানো রয়েছে।

কিন্তু এক পূজাতেই তো বাজারের ইতিহাস ফুরিয়ে যায় না। আসছে বছরও পূজা আসবে। মানিক স্টোর্সের এই ছয় মাসের পরিণামকেই ভাগ্যের চরম বলে মেনে নিতে রাজি নয় নরেন। দুর্বল নয় নরেন। আশা করবার সাহস এত সহজে ফুরিয়ে দেবার মানুষ নয় নরেন।

আর এক পূজা আসবার আগেই এগারই চৈত্র দেখা দিয়ে চলে গেল।

বড় হয়েছে, এবং আরও ফুটফুটে হয়েছে মানিক। এবং মানিক স্টোর্স আর একটু রঙিন হয়েছে, ধারে কেনা নতুন নতুন রাধাবাজারী মনোহারী সম্ভারে। জন্মদিনের উৎসবে চন্দনের ফোঁটা পড়েছে মানিকের কপালে এবং মানিক স্টোর্সের সাইনবোর্ডে।

লাভ-লোকসানের হিসাব খতিয়ে দেখেছে নরেন। হিসাবের অঙ্কগুলির দিকে তাকিয়ে যদিও বিষণ্ন হয়েছে, তবুও আশা ছাড়েনি, বরং আরও বেশি করে ধূপকাঠি জ্বালিয়েছে। বিশ্বাস করে নরেন, এ লোকসানের বিভীষিকা আর বেশি দিন থাকবে না।

লোকসানের বিভীষিকাকে দূরে সরিয়ে দেবার একটা উপায়ও অনেক চিন্তা করে খুঁজে বের করেছে নরেন। এবার থেকে প্রতিদিন সকালে মানিককে কোলে করেই দোকানে নিয়ে আসে। দোকানের মাঝখানে ছোট একটা বাক্সের উপর মানিককে বসিয়ে রাখে। একটা কাঠের ঘোড়া নিয়ে খেলা করে মানিক। ঘন্টাখানেক পরে ঘুঁটেওয়ালি এসে মানিককে কোলে করে বাড়িতে নিয়ে যায়।

বিশ্বাস করে নরেন, মানিক এসে এইভাবে একবার এই দোকানের বাতাস স্পর্শ করে গেলে, দোকানের বিক্রি বাড়বে। এবং বিশ্বাসের পরীক্ষাতেই আরও একটা বছর কেটে গেল। আবার এগারই চৈত্রের সকালবেলায় মানিকের কপালে এবং মানিক স্টোর্সের সাইনবোর্ডে চন্দনের ফোঁটা পড়ল।

কিন্তু বিক্রি বাড়েনি। দোকান ভাড়া বাকি পড়েছে। মহাজন কড়া তাগিদ দিয়ে গিয়েছে। মহাজনের একটা কিস্তি শোধ করতে গিয়ে কমলার গলার হারটা বেচে দিতে হয়েছে।

আজকাল আর মানিককে সঙ্গে নিয়ে আসে না নরেন। কিন্তু আজকাল আরও বেশি ব্যস্ত হয়ে উঠেছে নরেন। ভোর হতে না হতে এসেই দোকানের ঝাঁপ খুলে ধূপ জ্বালে। দিনে দু'বার করে ধুলো-ময়লা মুছে মানিক স্টোর্সকে আরও তকতকে এবং ঝকঝকে করে রাখে। রোগী শিশুর পিতা যেমন মনের উদ্বেগে ঘুমোতে পারে না, প্রায় সেইরকমই দশা হয়েছে নরেনের। ছোট রঙিন মানিক স্টোর্স, শিশুর মতোই তো দেখতে, এবং রোগেও ধরেছে। উদ্বিগ্ন বিষণ্ণ ও ব্যস্ত না হয়ে পারে না নরেন।

কিন্তু কি নিষ্ঠুর রোগ! মুক্তির কোন লক্ষণ দেখা যায় না। ধারের উপর ধার বেড়েই চলেছে। মহাজন মামলার ভয় দেখিয়ে গিয়েছে। বাড়িওয়ালা অপমান করেছে। কমলার গায়ের সোনা এক এক করে বেচে দিয়ে কোনমতে আজও মানিক স্টোর্সকে রঙিন করে রাখবার খরচ যুগিয়ে চলেছে নরেন। আলুওয়ালা অমূল্যদাও বিরক্ত হয়ে বলে—ও নরেন, এমন দোকান কি না রাখলেই নয়?

কি আশ্চর্য, তবুও মানিক স্টোর্সের উপর একটুও রাগ হয় না নরেনের। দোষ মানিক স্টোর্সের নয়। কোথায় যেন একটা ভয়ানক ভুল হয়ে গিয়েছে, তারই জন্য মানিক স্টোর্সের এই দুর্ভাগ্য। যে বিশ্বাসটা বলতে গেলে এতদিন ধরে নরেনের বুকের প্রতি অস্থি জড়িয়ে বড় হয়ে উঠেছিল, সেই বিশ্বাসটাই ভাঙতে আরম্ভ করেছে। তাই সন্দেহ, মানিক স্টোর্সের ভাগ্যের সঙ্গে একটা অপয়া স্পর্শ মিশে রয়েছে নিশ্চয়, নইলে...নইলে...এমন করে সব আশা চূর্ণ হয়ে যাবে কেন?

সন্দেহটাই ক্ষণে ক্ষণে মনের ভিতর প্রশ্ন জাগায়—কিসের অপয়া স্পর্শ? কার স্পর্শ? কালো ছায়া দিয়ে তৈরি একটা কুৎসিত মুখ যেন ফিসফিস করে বলে—নিজের ছেলে হলে হবে কি? ঐ তোমার ছেলেটিই যে অপয়া। হিসেব করে দেখ, সেই এগারই চৈত্রের পর থেকে আজ পর্যন্ত কপাল তোমার পুড়েই চলেছে। ক্ষতি আর ক্ষতি, লোকসান আর লোকসান। ছেলের নামে দোকান করেছে, ঐ নামটা যে অপয়া।

ভাবতে গিয়ে কপাল টিপে ধরে নরেন। কি দুর্ভাগ্য, এমন সন্দেহও মানুষের হয়! মাঝে মাঝে নিজের মাথাটাকেই সন্দেহ করে নরেন, খারাপই হয়ে গিয়েছে বোধহয়।

তবু, এমন সন্দেহের একটা হেস্তনেস্ত করে ফেলাই উচিত। আবার একদিন মানিককে কাজলের টিপ পরিয়ে আর মুখে পাউডার মাখিয়ে দোকানে নিয়ে গেল নরেন।

রঙিন মানিক স্টোর্স। একটু নতুন জগতের আস্বাদ পেয়ে নতুন করে চঞ্চল হয়ে উঠল মানিকের কৌতূহল-দুরন্ত দুটি চোখের দৃষ্টি আর দুটি ছটফটে হাত। প্রথমেই নাটাই-করা লালরঙা রিবন আর ফিতেগুলিকে খুলে তছনছ করে মানিক। তারপরেই সোনালী রঙের কাগজে জড়ানো লজেন্সের বয়ামের মধ্যে হাত ঢুকিয়ে দিল। মানিকের চঞ্চল হাত ক্ষান্ত হয় না। তাকের উপর থেকে কতগুলি টিনের বাঁশি এক থাবা দিয়ে ঠেলে নিচে ফেলে দিল মানিক। নিষ্পলক ও সতর্ক দুই চক্ষুর দৃষ্টি তুলে নরেন লক্ষ্য করতে থাকে, কোন্ কোন্ জিনিস স্পর্শ করছে মানিকের হাত, ঐ মিষ্টি মিষ্টি এবং মায়াকোমল দুটি কচি কচি হাত।

ঘুঁটেওয়ালি এসে মানিককে নিয়ে যায়। সারাদিন ধরে দোকানদারি করে নরেন। সন্ধ্যা পার

হলো, রাতও বেশ হলো। এইবার তার সন্দেহের হিসাবটাও বেশ সাবধানে যাচাই করে নিল নরেন। ঠিকই হয়েছে, কোন ভুল নেই। যে জিনিসগুলি মানিক আজ সকালে ছুঁয়ে দিয়ে গিয়েছে, ঠিক সেই জিনিসগুলিই আজ বিক্রি হয়নি। এক পয়সার একটা টিনের বাঁশিও বিক্রি হয়নি। এইটুকু ছেলের কতটুকু দুটো হাত, কিন্তু ভয়ানক হাত।

ঝাঁপ বন্ধ করার আগেই বাড়িওয়ালা ও রাধাবাজারের তিন মহাজন দোকানের সামনে উগ্রমূর্তি নিয়ে উপস্থিত হয়। মহাজন গালি দিয়েই বলে—একে দোকানদারি বলে, না চুরিবাজি বলে? মহাজনের টাকা আটক করে কারবার ফলাচ্ছ, এ কেমন ধারা কারবার হে?

নরেন বলে—টাকা নেই তো দেব কেমন করে?

মহাজন—তবে মাল ফেরত দাও।

নরেন—তাই দেব।

মহাজন—কবে?

নরেন—কাল সকালে। খুব সকালে।

আলো নিভিয়ে দোকানের ঝাঁপ বন্ধ করার সময় শো-কেসের কাচটা চিক্‌মিক্ করে উঠতেই মুখ ফিরিয়ে পিছনের দিকে তাকায় নরেন। পার্কের মাঝখানে একটা তালগাছ দাঁড়িয়ে আছে, তার উপর একটা ভাঙা চাঁদ, এবং তারই জ্যোৎস্নায় এসে ছুঁয়েছে মানিক স্টোর্সের শো-কেসের কাচ। ব্যস্, এই তো শেষ। মানিক-স্টোর্সের জীবনকে আর কোন রাতের জ্যোৎস্না ছুঁতে আসবে না।

চাঁদটাও চেনা-চেনা। আজ তারিখটা কত? এক মুহূর্তেই মনে পড়ে যায়, আজ হলো দশই চৈত্র এবং চাঁদটা হলো সেই এগারই চৈত্রের আগের রাতের চাঁদ।

রাত ফুরোতেই দেখা দিল সেই প্রত্যাশিত কাল! চৈত্র মাসের এগার। কমলাকে কোন কথা না জানিয়ে, এবং সূর্য ওঠবার আগেই বের হয়ে গেল নরেন।

রাধাবাজারের তিন মহাজন এবং বাড়িওয়ালা আরও ভোরেই এসে দাঁড়িয়েছিল নিঃশব্দ ও ঘুমন্ত মানিক স্টোর্সের সম্মুখে। ঝাঁপ তুলে দোকান খুলেই দু'হাত দিয়ে হিড়হিড় করে জিনিসসুদ্ধ একটা তাক নামিয়ে ফেলে নরেন।

মহাজন বলে—আহা, এলোমেলো করো না। আমরাই লিস্টি করে ফেলেছি, তুমি শুধু দাঁড়িয়ে দাঁড়িয়ে দেখ।

জিনিসপত্রের লিস্টি করতে এবং দামের হিসাব করতে খুব বেশি সময়ও লাগল না। তিন মহাজন ও বাড়িওয়ালা হিসেব করে মাল ভাগাভাগি করে ফেলে। বাড়িওয়ালা বলে—তাহলে নরেন, এইবার তোমার কাছে পাওনা গিয়ে দাঁড়ালো মোটমাট বাষট্টি টাকা বারো আনা।

উত্তর দেয় না নরেন। তাকিয়ে দেখে 'মানিক স্টোর্স' সাইনবোর্ডটা ঝুলছে। যেন চিতায় চড়ানো মানুষের মুখটা এখনো দেখা যাচ্ছে, পুড়ে ছাই হয়ে যায়নি। এক লাফ দিয়ে একটা টুলের উপর উঠে দাঁড়ায় নরেন। এক টান দিয়ে সাইনবোর্ডটাকে খুলে নিয়ে মাটির উপর ছুঁড়ে দেয়। সাইনবোর্ডের লোহার আংটাটা ক্ষীণ আর্তনাদ করে দূরে ছিটকে পড়ে।

আলুওয়ালা অমূল্যদা ডাকে—ও নরেন, এখানে এসো বসো।

বসল না নরেন, বাড়ির দিকেই ফিরে চলল। যেন জীবনের এক রঙিন আকাঙ্ক্ষার শব চিতায়

তুলে দিয়ে ধীরে ধীরে হেঁটে চলে যায় এক শোকার্তের মূর্তি।

ঘরে ঢুকেই মেঝের উপর মাদুর পেতে শুয়ে পড়লো নরেন।

কমলা কাছে এসে বিস্মিতভাবে বলে—শরীর খারাপ হলো না কি?

নরেন—শরীর খুব ভালো।

কমলা—তবে ওঠো?

নরেন—কেন?

কমলা হাসে—কেন, মনে পড়ছে না?

নরেন—না।

শুয়ে শুয়েই পাশ ফিরে অন্যদিকে মুখ ঘুরিয়ে নেয় নরেন।

কমলা বলে—মানিকের জন্য নীল রঙের একটা কামিজ কিনে নিয়ে এস।

নিরুত্তর নরেনের গায়ে হাত দিয়ে ঠেলা দিয়ে কমলা আবার বলে—আর, আধ সের বাতাসা।

নরেন ঘাড় ফিরিয়ে তিক্তস্বরে প্রশ্ন করে—কিসের জন্য?

কমলা বিস্মিতভাবে বলে—আজ তোমার মানিকের জন্মদিন।

মাদুরের উপর উঠে বসে নরেন। কমলার দিকে আর একবার তীব্রভাবে তাকিয়ে বলে—আজ হলো আমার মানিক স্টোর্সের মৃত্যুদিন।

আর্তনাদ করে নরেনের হাত চেপে ধরে কমলা—কি হয়েছে, বলো। বাড়িয়ে বলো না।

নরেন—দোকান উঠে গেল।

আস্তে আস্তে চলে গিয়ে রান্নাঘরে উনানের কাছে এসে বসে কমলা। হাঁটুর উপর কপাল চেপে চুপ করে বসে থাকে। উনানের উপর হাঁড়িতে জল ফুটতে থাকে টগবগ করে। চাল ছাড়তে হবে, একেবারেই মনে পড়ে না। উঠানের দিকে তাকিয়ে কমলার উদাস চোখের দৃষ্টিটাও যেন স্তব্ধ হয়ে থাকে। তারপরেই কেঁদে ফেলে কমলা।

যেন কাঁদছে এগারই চৈত্র। ছেলে-হারানো মায়ের কান্নার মতোই করুণ।

ওদিকে উঠানের উপর ঘুরে ফিরে নিজের মনে খেলা করে মানিক। ঘুঁটেওয়ালির মালতী লতা ধরে একবার ঝাঁকুনি দেয়। প্রজাপতি আর ফড়িং ছটফট করে পাতার আড়াল থেকে উড়ে পালিয়ে যায়। দাওয়ার উপর খাঁচার ভিতর থেকে পোষা টিয়া কর্কশস্বরে মানিককে ধমক দেয়—ওরে ও ছেলে! খবরদার!

যেন একটা অপয়া অলুক্ষুণে দিনকে কর্কশ স্বরে ধমক দিচ্ছে খাঁচার টিয়া। মাদুরের উপর শুয়ে শুধু ছটফট করে নরেন, যেন গাড়ির চাকায় চাপা পড়া একটা আহতের শরীর ছটফট করছে। সেই এগারই চৈত্রকে ভালবাসার শক্তি খুঁজে পাচ্ছে না নরেন, যে এগারই চৈত্রের মায়ালী বাতাস সোনালী স্বপ্ন ছড়িয়ে দিয়েছিল নরেনের চোখে।

বেলা বাড়ে। রোদ তেতে ওঠে। এতক্ষণে কান্না থামিয়েছে কমলা। একেবারে বোবা হয়ে গিয়েছে এই বাড়ির বাতাস। যেন একটা কাঁটা বিঁধেছে এগারই চৈত্রের বুকের ভিতর, তাই তার সব মায়া ফুটো বেলুন-খেলনার বাতাসের মতো বের হয়ে গিয়েছে। মল্লিকবাবুদের অশ্বত্থ ঝির্‌ঝির্‌ করে, তবু কোন উৎসবের ইচ্ছা যেন জেগে উঠতে পারছে না নরেনের চোখের দৃষ্টিতে।

ওঘর থেকে মাঝে মাঝে কমলা উঠে এসে একবার এই ঘরের মাদুরের কাছে দাঁড়ায়। কোন

কথা বলে না কমলা, নরেনও কিছুই জিজ্ঞাসা করতে পারে না। চলে যায় কমলা।

বিকেল হয়ে আসছে, ধীরে ধীরে ফুরিয়ে যেতে চলেছে এগারই চৈত্রের দিনের আলোক। যেন এই বাড়ির বিষাদ দেখে ভয় পেয়ে চুপ করে দূরেই সরে রয়েছে মানিকের জন্মদিনের আনন্দ। নরেন আর কমলা, রাধাবাজারী খেলনারই মতো দুটি প্রাণ ভাগ্যের ফাঁকি সহ্য করতে না পেরে যেন এইবার নিজেকেই ফাঁকি দিয়ে মিথ্যে করে রাখবার চেষ্টা করছে। নাই বা হলো মানিকের জন্মদিন। না হলে ক্ষতি কি? আর হলেই বা লাভ কি?

মাদুরের উপর উঠে বসে নরেন। যেন নিজেরই বুকের ভেতরে একটা লজ্জার আর্তনাদ শুনতে পেয়েছে নরেন। একটা দোকানকে ছেলের মতো ভালোবেসে আর ছেলেকে দোকানের মতো ভালবেসে একি একটা যাচ্ছেতাই মনের অবস্থা হয়েছে, বুঝতে পেরে নিজেরই উপর রাগ করে নরেন।

কিন্তু এমন রাগেই বা লাভ কি? এমন একটা মিষ্টি শব্দও বাজে না এই ঘরের বাতাসে যে, নরেনের মনের এই অদ্ভুত রাগগুলিকে হাসিয়ে দিতে পারে। খাঁচার টিয়াটাও বোধহয় ঝিমোতে শুরু করেছে।

ইচ্ছা করে নরেনের, এখনি উঠে গিয়ে হৈ হৈ করে কমলাকে ব্যস্ত করে তুলতে, আর মানিকের জন্মদিনের আয়োজন করতে। চন্দন ঘষতে, ফুল আনতে আর বাতাসা দিয়ে পায়েস তৈরি করতে। কিন্তু কেমন যেন একটা বিশ্রী অভিমানে মনের ইচ্ছাটাই শক্তি হারিয়ে অবসন্নের মতো পড়ে রয়েছে। বড় অস্বস্তি। ঘর থেকে বের হয়ে ক্লান্তের মতোই ভিতরের দাওয়ার উপর এসে বসে থাকে নরেন।

চমকে ওঠে নরেনের চোখ। দাওয়ার উপর এক কোণে বসে খেলা করছে মানিক। কিন্তু ও কি রকম খেলা! এগারই চৈত্র যেন ঠাট্টা করে নরেনের মনের বাজে শোকগুলিকে একেবারে হাসিয়ে দেবার জন্য খেলা জমিয়ে বসেছে। খাঁচার টিয়াও হঠাৎ চিৎকার করে—ওরে ও ছেলে, ওকি?

টুক্‌রো-টুক্‌রো কাগজ, কতগুলি দেশালাইয়ের খোল, কতগুলি কাঁকর, মালতীলতার কতগুলি পাতা, দুটো ইঁট এবং আরও পাঁচ-সাত রকমের আবর্জনা সাজিয়ে বসে আছে মানিক।

চুপ করে দাঁড়িয়ে দেখতে থাকে নরেন। তার পরেই গলা-ভাঙা স্বরে প্রশ্ন করে নরেন—এ কি হচ্ছে মানিক?

মানিক উত্তর দেয়—আমার দোকান।

হাসতে গিয়ে চোখে হাত দেয় নরেন। মানিক আবার বলে—ভাল চকোলেট আছে বাবা।

নরেন বলে—দাও, দু'পয়সার চকোলেট দাও।

দুটো কাঁকর নরেনের হাতে তুলে দিয়ে মানিক বলে—খাও।

খাওয়ার ভঙ্গি করে নরেন বলে—খেয়েছি।

মানিক প্রশ্ন করে—মিষ্টি?

নরেন বলে—খুব মিষ্টি বাবা।

চোখের কোণ দুটো মুছবার জন্য হাত তুলেই দেখতে পায় নরেন, কমলা এসে দাঁড়িয়েছে।

কমলার বিষণ্ণ মুখ সুস্মিত হয়ে ওঠে।—এ আবার কোন্ খেলা হচ্ছে?

নরেন বলে—দোকান দোকান খেলছি।

তারপরেই ব্যস্ত হয়ে ওঠে নরেন। এলোমেলোভাবে ঘরের এদিক থেকে ওদিক যায় আর আসে। জামার পকেটে হাত দেয়।

কমলা আস্তে আস্তে বলে—বোধহয় ভুলেই গিয়েছ যে...।

নরেন বলে—মোটেই ভুলিনি। কি-যেন কি-রঙের জামার কথা বললে তুমি? নীল রঙের?

কমলা বলে—হ্যাঁ।

মানিকের কপালে জন্মদিনের আনন্দ এঁকে দেবার জন্য চন্দন খোঁজে কমলা, আর নীল-রঙের জামা কিনতে চলে যায় নরেন।

## শিবালয়

সম্মুখে শালের বন, পেছনে তাল আর খেজুরের ছোট ছোট কুঞ্জ, বড় সড়কটা এইখানে এসে ডানদিকে খুব জোরে বেঁকে গেছে। এই বাঁকের ওপর একটা বস্তি। বস্তির মধ্যে সবচেয়ে বড় ঘরটা হলো মুদি অনন্তরামের দোকান।

এই পথের মোড়, এই নতুন সরাই নামে ছোট বস্তিটার মধ্যেই অনন্তরামের দোকান। পথের উত্তরে ও দক্ষিণে পঁচিশ মাইলের মধ্যে এই একটি পান্থশালার ছায়া ও আলোক।

নামে মুদির দোকান, কিন্তু চাল ডাল ছাতু আর কেরোসিন তেল নয়—জঙ্গলের পথে যত যাত্রী যায়, সবারই পক্ষে এই দোকানটি সকল প্রয়োজনের কল্পতরু। এখানে যা আছে, তা তো পাওয়া যাবেই। তা ছাড়া যা আশা করা যায় না, তাও পাওয়া যায়, শুধু অনন্তরামের কাছে অনুরোধ করলেই হলো।

যাত্রী বোঝাই বাস থামে। চা, সরবত, ছাতু, যা দরকার সবই পাওয়া যাবে। কেউ হয়তো জ্বরের জ্বালায় ধুঁকছেন, শুধু বিশ্বাস করে চাইলে অনন্তরামের কাছে দু'চারটে কবরেজী বড়ি পাওয়া যাবে। এক-একদিন মোটর বাস পৌঁছতে অনেক দেরি হয়ে যায়। নিষ্ঠাবান কোন পাঁড়েজীর আহ্নিকের সময় পার হয়ে যেতে বসে। কিন্তু চাইলেই অনন্তরামের কাছে পুজোর উপকরণ সবই পাওয়া যায়—কোশা কুশী ঘট গঙ্গাজল।

হ্যাঁ, পয়সা নেয় অনন্তরাম। কিন্তু শুধু পয়সা রোজগারের জন্যই সে সব সময় তৈরী হয়ে রয়েছে, একথা বিশ্বাস করা উচিত নয়। নইলে গ্রীষ্মের সময়, সকাল থেকে সন্ধ্যা পর্যন্ত তৃষ্ণার্ত যাত্রীর জন্য কলসী ভরে এত জল সাজিয়ে রাখতো না অনন্ত। জল দিতে দিতে অনন্তরাম এত ক্লান্ত হয়ে পড়তো না। এই শ্রান্তির বিনিময়ে কিছুই সে পায় না। বরং, মাঝরাতে যখন ছোট প্রদীপের আলোকে সারাদিনের বিক্রীর হিসাব করতে বসে, তখনই শুধু আবিষ্কার করে অনন্ত—সারাদিন শুধু জল বিলানো সার হয়েছে, বিক্রী ফাঁকিয়ে গেছে, পয়সার বাক্সটা ফাঁকা।

কিন্তু কে বলবে অনন্তরাম সুখী নয়? তার ছোট মুদিখানার দোকানটার মতই তার সুখের রূপ, সবই হাতের কাছে, সবই মুঠোর মধ্যে। তা ছাড়া, প্রমীলার দুটি কালো চোখের ডুবুডুবু বিস্ময় আর দুটি অভিমানভরা ঠোঁটের দিকে তাকালেই অনন্তরামের সুখী সংসারের আর একটা রূপ চোখে পড়ে, যেন মহাসাগরের একটি টুকরো। সীমা আছে, কিন্তু বৈচিত্র্যের সীমা নেই। কত ঢেউ, কত কলরোল! প্রমীলা যখন অভিমান করে কাঁদে, মনে হয় এ কান্না কখনো শেষ হবে না। যখন খুশি

হয় হাসে, তখন সে হাসিরও যেন সীমা থাকে না।

আজও এইমাত্র হিসেব শেষ হয়, রাত্রি ঘনায়। প্রদীপের আলো মৃদুতর হয়। কিন্তু অনন্তরাম চুপ করে বসে থাকে। ঘরের ভেতর থেকে কোনো সাড়া আসে না। প্রমীলা এতক্ষণে ঘুমিয়ে পড়েছে। ইচ্ছে করে, অভিমান করে ঘুমিয়ে আছে। আজ আর কোনো সাড়া দেবে না প্রমীলা।

ঘরের ভেতর উঠে যেতে চায় না অনন্ত। পিলসুজের কাছেই হয়তো খাবারের থালাটা পড়ে আছে, একরাশ পুড়ে-মরা পোকা ছড়িয়ে আছে থালার ওপরে, চারদিকে। এখন মনে হয়, সংসার সাগরের সুখ শুধু লোনা জলের মত। অনন্তের চিন্তায় একটা অকারণ শাস্তি ও অপমানের জ্বালা যেন ধীরে ধীরে বেদনা ছড়াতে থাকে। এতদিনেও যেন প্রমীলাকে ঠিক চিনতে পারা গেল না। প্রমীলা জীবনে কি চায়, কি সম্পদ সে খুঁজে খুঁজে হয়রান হচ্ছে, কোথায় তার শূন্যতা, কি তার না-পাওয়া, আজও তার পরিচয় আবিষ্কার করে উঠতে পারেনি অনন্ত। মুখ ফুটে বলুক প্রমীলা—কি পেলে সে সুখী হবে।

কিন্তু জীবনে কোনদিনই বোধহয় প্রমীলা বলবে না। সকাল থেকে সন্ধ্যা পর্যন্ত কত শত অচেনা নরনারী, কত যাত্রী, সাধু ভিখারী অনন্তের কাছে কত জিনিস দাবী করে—কত আবদারের সুরে, কত আশীর্বাদের ভঙ্গীতে, কত কৃতজ্ঞতায়! কিন্তু প্রমীলা কিছু দাবী করে না। প্রমীলাই শুধু অনন্তের কাছে কিছু চাইতে পারে না!

প্রদীপের সলতে আর-একটু উস্কে দেয় অনন্তরাম। গভীর রাত্রির অন্ধকারে শালবনের জংলী হিংসাগুলি যেন ঘুমিয়ে পড়েছে। মাঝে মাঝে এক-একটা হাল্‌কা ঝড় ছুটছে। এক অখণ্ড স্তব্ধতার মধ্যে ক্লান্ত পৃথিবীর ফুসফুসটা শুধু হাঁসফাঁস করছে।

তুলসীদাসের রামচরিতখানা সামনে টেনে নেয় অনন্তরাম—

আজহুঁ কছু সংশয় মন মোরে
করহু কৃপা বিনাউ কর জোরে

...করজোরে মিনতি করি হে কৃপাময়, আজও যে আমার মনে কিছু সংশয় রয়ে গেছে।

বুঝি না, কিসে এই সংশয়? কেন মন অকারণে উদাস হয়ে যায়? এই তো মাত্র দুটি মাস, প্রমীলা হাসতে হাসতে এই সংসারে এসে দাঁড়ালো। কিন্তু কিসের এই মেঘ, অভিমানী চাঁদের মত প্রমীলা যার আড়ালে ক্ষণে ক্ষণে লুকিয়ে পড়ে? কিসের দুঃখ?

অনন্তের গলার স্বরের রেশ ধীরে ধীরে অবসন্ন হয়ে আসে, দু'চোখে ঘুমের আরাম নিয়ে প্রমীলার চুড়ির নিক্বণ যেন আর একটা স্বপ্নের ভেতর ছটফট করে পালিয়ে বেড়াচ্ছে—তাই শব্দ শুনতে পায় অনন্ত।

আর একবার মনের শেষ উৎসাহ দিয়ে গলার স্বর সজীব করে তুলতে চায় অনন্তরাম—

রাকারজনী ভকতি তব
রামনাম সোই সোম

তোমার ভক্তি পূর্ণিমা রাতের মত; রামনামই তো চন্দ্র! না, মিথ্যা এ সংশয়, অন্ধকার আসবে না, সবই স্বচ্ছ ও উজ্জ্বল হয়ে উঠবে। সব দেখতে পাবে তুমি।

এত শূন্যতার রহস্যকে ধরার জন্য, একটা আশ্বাস ও সান্ত্বনাকে অনন্তরামের মিষ্টি গলার সুর যন চারদিক অন্বেষণ করে বেড়ায়। শ্রান্ত ও ক্লান্ত হয়ে পড়ে। ঘুমিয়ে পড়ে অনন্ত।

সূর্য ওঠবার অনেক আগেই যেন হঠাৎ একটা আলোর ধাঁধায় জেগে ওঠে অনন্ত। রাত্রি শেষ হয়ে এসেছে। ডাকের গাড়ি আসবার সময় হলো। পোড়া প্রদীপটা আবার নতুন শিখার আলোকে জ্বলে উঠেছে, প্রমীলা উঠে এসেছে, অনন্তের হাত টানছে—ছি ছি, আশ্চর্য মানুষ তুমি! এভাবে আমাকে শাস্তি দিতে হয়?

একটু অপ্রস্তুত হয়ে অনন্ত উঠে বসে। কাঁচা ঘুমের নেশা তখনো চোখমুখের ওপর ছড়িয়ে রয়েছে। এলোমেলো চুল। অনন্তের মুখটা যেমন সুন্দর তেমনি করুণ দেখায়।

তার চেয়ে করুণ হয়ে ওঠে প্রমীলার মুখ—ছি ছি, তুমি কাল রাত্রে খাওনি। আমাকে এত জব্দ করে তোমার কি সুখ, বল তো?

অনন্তের ক্ষুব্ধ অন্ধ মনটা যেন আবার চক্ষুষ্মান হয়ে ওঠে। আবার তার ছোট সংসারের হৃদয়টার চেহারা নতুন করে চোখে পড়ে। সেই সমুদ্রের মতই তো, সেই নীল জল আর কত ঢেউ। প্রমীলার চোখ দুটো ছলছল করে, তবুও হাসছে, নীল জলের ওপর চাঁদের আলোর মতন। এই তো, সবচেয়ে সত্য যা, তা একেবারে মুখোমুখি দেখা যাচ্ছে।

প্রমীলা অনন্তরামের গলা জড়িয়ে ধরে—ওঠ, ওঠ, এত রাগ করতে নেই, লোকে দুষমনের ওপরেও এত রাগ করে না।

প্রমীলার নজরে পড়লো, তুলসীদাসের রামচরিতখানা সামনে পড়ে রয়েছে। বইটা খোলা। প্রমীলা বইটা বন্ধ করে দূরে সরিয়ে রাখলো। অনুযোগের সুরে কথা বলে—এই বইটাই তো আমার দুষমন।

অনন্তরাম চমকে প্রমীলার দিকে তাকায়। প্রমীলা কিছুমাত্র অপ্রতিভ হয় না। বরং তার প্রতিবাদ আরও স্পষ্ট হয়ে ওঠে—আমার হাতের তৈরি খাবার খেতে তোমার মনে পড়লো না, আমাকে একবার ডাকলে না। সারা রাত তুলসীদাসের দোঁহা খেয়ে পেট ভরিয়েছ। আর এসব চলবে না বলে দিচ্ছি।

অনন্তরাম বিরক্ত হয়ে উত্তর দেয়—তাহলে কি হবে?

প্রমীলা—তাহলে আমিও আমার শিবালয় নিয়ে থাকবো।

অনন্তরাম আশ্চর্য হয়ে বললো—শিবালয়? কোথায় তোমার শিবালয়?

প্রমীলা—কৈলাস ভাইয়া বলেছে, আমার জন্যে ছোট একটি শিবালয় তৈরি করে দেবে। কত টাকা আর লাগবে? তুমি যদি না দাও, কৈলাস ভাইয়া দেবে।

অনন্তের মুখটা ধীরে ধীরে নিষ্প্রভ হয়ে আসতে থাকে। রহস্যটার কোন অর্থভেদ করতে পারে না। কবে এত শিবভক্ত হয়ে উঠলো প্রমীলা। কৈলাসই বা কবে থেকে শিবের মহিমা উপলব্ধি করে ফেললো?

প্রমীলা বলে—কথা বলছো না যে?

অনন্ত—আমার বলবার কিছু নেই।

—তাহলে আমার শিবালয় তৈরি করে দিচ্ছ?

অনন্ত—আমার সাধ্যি নেই।

প্রমীলা—বেশ, তাহলে কৈলাস ভাইয়াকে বলি।

অনন্ত প্রমীলার মুখের দিকে তীব্রদৃষ্টি ছড়িয়ে কিছুক্ষণ তাকিয়ে থাকে। একসঙ্গে যেন কয়েক শত প্রশ্ন সেই দৃষ্টির ভেতর সুতীক্ষ্ণ শরের মত ছুটাছুটি করছে। তারপর একটু শান্তভাবেই বলে—শিবালয় চাও শিবপূজার জন্য, না শিবকে অপমান করার জন্য?

প্রমীলা—এ কিরকম কথা হলো?

অনন্ত—বেচারা রামচন্দ্রজীর ওপর রাগ করে কি তুমি শিবের পুজো ধরবে?

প্রমীলা চুপ করে রইল। অনন্ত বললো—এরকম ভুল করো না প্রমীলা। রামজী হোক বা শিবজী হোক, মন থেকে যাঁকে চাও, তাঁরই পুজো কর। কিন্তু আমার ওপর রাগ করে কিংবা...

প্রমীলা—কিংবা, কি?

অনন্ত—কিংবা কৈলাস শিখিয়ে দিয়েছে বলেই তোমার শিবালয়ের সখ যদি হয়ে থাকে, তবে...

প্রমীলা একটু বেশীমাত্রায় উত্তপ্ত হয়ে উঠলো—কৈলাস ভাইয়া শিখিয়ে দিলেই কি শিবজী খারাপ হয়ে গেল? কি এমন খারাপ কাজের কথা বলেছে?

অনন্ত—কিন্তু কৈলাস কি সত্যিই...

প্রমীলা চোখ বড় বড় করে একটু বিদ্রূপের ভঙ্গীতে কথা বলে—বুঝেছি, তোমার বিশ্বাস হচ্ছে না। তোমার মতে, কৈলাস একটা মানুষই নয়। সে কি আর শিবভক্ত হতে পারে?

অনন্ত—কিন্তু সেদিন তো দেখেছি কৈলাসের মুখে মদের গন্ধ।

প্রমীলা যেন দৃপ্তভাবে উত্তর দেয়—হ্যাঁ, তোমার কথা সত্যি। কিন্তু সে কৈলাস আর নেই। সে আর মদ খায় না।

অনন্তকে আরও আশ্চর্য করে দিয়ে প্রমীলা ঘরের ভেতর চলে গেল এবং পরমুহূর্তে কতগুলি ছোট ছোট স্তোত্রের বই আর একটি বড় বই সশ্রদ্ধভাবে তুলে নিয়ে এসে অনন্তের সামনে রাখলো—এই দেখ শিবের মহিমা, আর এইগুলি সব স্তোত্র আর ভজন।

ফ্যালফ্যাল করে তাকিয়েছিল অনন্ত। তার সংশয়ভরা প্রশ্নের পাহাড়টা নিজের মিথ্যায় চূর্ণ হয়ে যাচ্ছে। কৈলাস আর সে-কৈলাস নয়। বোধহয় প্রমীলা আর সে-প্রমীলা নয়। সত্যি সত্যি জীবনের ধূলিকে এক নতুন বিশ্বাসে ভিজিয়ে দিয়ে ওরা শিবালয়ের পথটি তৈরি করে ফেলেছে। যে কৈলাসের মতন মানুষ দেবতার জন্য মদ ছেড়ে দিয়ে আত্মশুদ্ধি করেছে, সে কৈলাসের নিষ্ঠা ও ত্যাগের মূল্যকে ছোট করবার মত সাহস খুঁজে পায় না অনন্ত।

অনন্তের চোখে পড়ে, প্রমীলার মাথায় বিনুনি নেই। এলোমেলো রুক্ষ চুল ছিন্ন স্তবকের মত ছড়িয়ে রয়েছে। সেই টিপ আলতা পান, গয়না আর রঙীন ওড়নার সমারোহ থেকে যেন বিদায় নিয়ে প্রমীলার মূর্তিটা রক্তশূন্য ও সাদাটে হয়ে গেছে।

তবে কি সত্যি সত্যি যাত্রা শুরু হয়ে গেছে? তবে কি অনন্তের সংসারে শুধু রামচরিতমানসের দোঁহাগুলি গম্ভীর স্বরে বাজতে থাকবে? ক্রীড়াচঞ্চল শিশু-রামের দুষ্টু পায়ের নূপুর এ-ঘরের আঙিনায় কখনো যে বেজে উঠবে, তার কোন আকাঙ্ক্ষার ছায়া নেই প্রমীলার মুখে। এক মহাশ্বেতার উদাস ছায়ামূর্তি প্রমীলাকে যেন অগোচর থেকে ইঙ্গিতে আহ্বান করছে। প্রমীলা সরে যাচ্ছে। ওর আত্মা শুধু উপোস করে থাকতে চায়।

এই সাধনায় প্রমীলা একা নয়। কৈলাসের সাধকতা আর উপদেশের গুণে এই নতুন শুচিতা লাভ করেছে প্রমীলা। ভাবতে গিয়ে সব গোলমাল হয়ে যায়। সমস্ত ঘটনা আরও জটিল হয়ে পড়ে। যেন তার ছোট সংসার রামের কৃপা আর শিবের বরে এক অদ্ভুত সংঘর্ষ বেধেছে। কিন্তু বাধবার কথা তো নয়, শাস্ত্রেও এ-কথা বলে না।

অনন্ত জিজ্ঞাসা করে—কৈলাস কি আজ আসবে?

প্রমীলা—না, আজ তার সারাদিন উপোস। গয়া গেছে, কাল ফিরবে।

অনন্ত—কৈলাসের কারবার?

প্রমীলা—কারবারে আর মন নেই কৈলাস ভাইয়ার। ট্যাক্সিটাকে অন্য লোকের কাছে ঠিকে দিয়ে দিয়েছে।

কিছুক্ষণ যেন সমাধিস্থের মত চুপ করে বসে থাকে অনন্ত। ডাকগাড়ি পৌঁছে গেছে, বাইরে হর্ণ বাজছে। প্রমীলা অনন্তের হাত ধরে আর একবার আগ্রহ করে টানলো—ওঠ, না খেয়ে রয়েছ। কিছু খেয়ে নাও। তাড়াতাড়ি কর, আমার অনেক কাজ আছে।

অনন্ত —কি কাজ তোমার?

প্রমীলা—আজ আমারও উপোস। গয়া থেকে যতক্ষণ না প্রসাদ আসবে, ততক্ষণ উপোস করে থাকতেই হবে। এরই মধ্যে পুজোর যোগাড়ও করে রাখতে হবে।

কৈলাস ভাইয়া নামে ও কাজে সত্যিই ভাই। নিকট-সম্পর্কে সে অনন্তরামের ভাই, দূর-সম্পর্কে প্রমীলারও ভাই। কিন্তু এই সম্পর্কের চেয়ে অনেক বড় তার আচরণ। কোথাও ফাঁকি নেই, নিজের সম্বন্ধে তার ধারণা রীতিমত ছোট।

জেলাবোর্ডের আঁকাবাঁকা অফুরান পথের পীচঢালা আবেগের মত কৈলাসের ট্যাক্সি হু-হু করে দৌড়ে গড়িয়ে চলে যায়—উত্তর থেকে দক্ষিণ, দক্ষিণ থেকে উত্তরে। কখন যায় আর কখন আসে কোনো ঠিকঠিকানা নেই। ওর স্থিরতা নেই, নিশ্চয়তা নেই। কৈলাসের জীবনটা যেন পথে পথে ছুটোছুটি করে ফুরিয়ে যাচ্ছে। বিশ্রাম নেবার মত কোন কঠিন ঠাঁই আজও সে খুঁজে পায়নি। আসুক ঝড় বা বর্ষা. মধ্যাহ্নের সূর্য জ্বলে উঠুক মাথার ওপর, শীতের হিম আর কুয়াশায় আড়ষ্ট হয়ে যাক সারা শালবন—কৈলাসের ট্যাক্সির কোন ভাবনা-চিন্তা নেই। হঠাৎ হর্ন বাজিয়ে, দীর্ঘ দৌড়ের মত্ততায় গোঁ গোঁ করে অরণ্যের বুক চিরে ছুটে আসে এই পথের মোড়ে; ক্ষণিকের জন্য বেগ একটু মন্দ হয়, তার পরেই আবার উধাও হয়ে যায়।

মোড়ের ওপর মাঝে মাঝে কৈলাসের ট্যাক্সি থামতো। কৈলাস কখনো গাড়ি থেকে নামতো না। গাড়ির ওপর বসে বসেই চেঁচিয়ে একটা ডাক দিত—কেমন আছ অনন্ত দাদা?

হেসে ইসারায় জবাব দিত অনন্ত—ভাল আছি।

অনন্ত জানে কৈলাস কখনো গাড়ি থেকে নেমে কাছে আসবে না। কৈলাসের গাড়ির ট্যাঙ্কে যেমন পেট্রল, তেমনি ওর পেটে মদ আর তাড়ি টলমল করছে।

অনন্ত জানতো, ডাকলেও কাছে আসবে না কৈলাস। কৈলাস জানে, অনন্ত ডাকলেও সে তার কাছে যেতে পারে না; বড় সাদাসিধে সাত্ত্বিক মানুষ ঐ অনন্ত দাদা। ঐ ছোট দোকানের দেড়-দু-টাকার বিক্রি, পিপাসিতকে জলদান আর রামচরিত মানসের আনন্দে মজে আছে অনন্ত। কেমন

একটা শুদ্ধ মনুষ্যত্ব। সজ্জনতা আর শুচিতায় অনন্তদাদা একটু অসাধারণ হয়ে আছে। মদের ঢেঁকুর তুলে এমন মানুষের কাছে এগিয়ে যেতে পারে না কৈলাস, এটা তার নিজের বিবেকেরই বাধা।

অনন্ত এক-একবার ভোরে উঠে দেখেছে, পথের ওপর গাড়ি থামিয়ে, দারুণ শীতের রাত্রিটা গাড়ির সীটের ওপরেই কুকুরের মত ঘুমিয়ে পার করে দিয়েছে কৈলাস, তবু অনন্তের ঘরে এসে আশ্রয় নেয়নি। অনন্ত রাগ করে ধমক দিয়েছে, অনুযোগ করেছে। কৈলাস হেসে চুপ করে থাকতো।

কৈলাসের ট্যাক্সি নতুন সরাইয়ের পথের ওপর অনেকবার থেমেছে আবার চলে গেছে! কিন্তু কিছুদিন আগে একবার থামতে গিয়ে যেন কিছুক্ষণের জন্য স্টার্ট বন্ধ হয়ে গেল। দুপুরে এসে, চলি-চলি করেও চলে যেতে অনেক দেরী হয়ে গেল। অনন্তরামের ঘরেই খাওয়া-দাওয়া সেরে নিল কৈলাস। এই প্রথম!

এই প্রথম দেখলো কৈলাস, প্রমীলা আজকাল এখানেই থাকে।

তারপর আবার অনেকদিন কৈলাসের দেখা নেই। প্রমীলা হঠাৎ একদিন জিজ্ঞাসা করে, কৈলাস ভাইয়ার খবর কি? আর যে একদিনও এল না।

অনন্ত বলে—রোজই তো ওকে দেখতে পাই।

প্রমীলা আশ্চর্য হয়—কোথায়?

অনন্ত—এই পথেই যায়, রোজই ওর ট্যাক্সি যায়।

প্রমীলার চেহারাটা ঈষৎ বিষণ্ণ হয়ে পড়ে। যেন একটা উদাস নিঃশ্বাসকে লুকিয়ে ফেলবার জন্যই বলে ওঠে—রোজ যায়, তবুও আসে না।

অনন্ত—কি করে আসবে বল? যা ভয়ানক মদ খায়? এই লজ্জাতেই আসতে পারে না। বড় দুঃখ হয় ওর জন্য। সবই তো ভাল, দেখতে শুনতে ভাল, পয়সাও ভালই রোজগার করে, কিন্তু ঐ কতগুলি পাপ ঢুকেছে। একেবারে নষ্ট হয়ে যেতে বসেছে।

এত স্পষ্ট করে শুনেও সমস্ত ঘটনার ঘৃণাগুলি যেন হঠাৎ একটা মমতার ছোঁয়ায় আরও হেঁয়ালি হয়ে ওঠে। আকাশের সূর্যটা যেন ক্ষণিকের দুঃখে নিবে যায়, জেলাবোর্ডের সড়কটা অন্ধকারের চাপে মুছে যায়। আর পথ দেখা যায় না। কৈলাসের আসা-যাওয়া বোধহয় চিরদিন এই অন্ধকারের আড়ালে দূরে সরে থাকবে।

কিন্তু অনন্ত জানে না, প্রমীলাও কল্পনা করতে পারেনি, এই আসা-যাওয়ার পথটুকু অটুট রাখার জন্যেই কৈলাস তখন যেন সবার অগোচরে সরে গিয়ে এক কঠোর তপস্যা করছে, মদ ছাড়বার চেষ্টা করছে। গয়া থেকে আসতে আসতে তিনবার মদের বোতল মুখের কাছে তুলে ধরে তিনবার হাত কাঁপে, নিজেকে হুঁসিয়ার করে। তারপর আর মদ খেতে পারে না। বোতলটা ছুঁড়ে জঙ্গলের মধ্যে ফেলে দেয়।

ঝড়ের মত ট্যাক্সি নিয়ে ছুটে চলে কৈলাস। নতুন সরাই এগিয়ে আসে। গাড়ির গতি অকারণে মন্থর হয়ে আসে। নতুন সরাই পৌঁছবার আগেই একবার হঠাৎ থেমে যায়। কিছুক্ষণ ছটফট করে কৈলাস, তারপর আর সামলাতে পারে না। একটা মদের বোতল মুখের কাছে তুলে ধরে ঢক্‌ঢক্ করে খায়।

কৈলাসের প্রতি শোণিতকণায় ও স্নায়ুতে যেন নিজের দীনতার লজ্জাও পালিয়ে যাবার নেশায় চন্‌চন্‌ করে ওঠে। আবার স্টার্ট নিয়ে জোরে এক্সিলেটার চাপে কৈলাস। নতুন সরাইয়ের মোড়টুকু কয়েকটি মুহূর্তের মধ্যে পার হয়ে চলে যায়। অনন্ত দোকানঘরের চৌকিতে বসে দেখতে পায়—ঐ, কৈলাস চলে গেল।

যেন নতুন সরাইয়ের ধুলোর ছোঁয়াচ বাঁচবার জন্যই কৈলাস এভাবে পালিয়ে যায়। কৈলাসের অদ্ভুত কাণ্ডকারখানা দেখলে তাই মনে হয়। কিন্তু অনন্ত জানে না, প্রমীলা জানে না, নতুন সরাইয়ের মাটিতে স্থির হয়ে দাঁড়াবার জন্য জীবনের যত উদভ্রান্ত পথিকতার যাতনার মধ্যে এক সত্যিকারের বিশ্রান্তির গ্যারেজ খুঁজে বেড়াচ্ছে কৈলাস। একটা যোগ্যতার লাইসেন্স চাই, যেন তারই জন্য বড় কঠিন ট্রায়াল দিচ্ছে কৈলাস।

দূর গয়া রোড়ের ধারে, নতুন সরাইয়ের মোড়ে অনন্তরামের দোকানঘরে বাতি জ্বলে। ওদিকে ধানবাদ স্টেশনের ট্যাক্সি-স্ট্যান্ডে গাড়ির পর্দা ফেলে দিয়ে পেছনের সীটের উপর কুণ্ডলি পাকিয়ে ঘুমোবার চেষ্টা করে কৈলাস। মদ ছোঁয় না। নিকটেই বাজারের বীভৎস গলিগুলির ভেতর ছোট ছোট কালিমাখা ল্যাম্পের পাশে এক একটা মেয়েমানুষের শরীর এখনো ফাঁদ পেতে সাগ্রহে দাঁড়িয়ে আছে। ওরা আশা করে আছে, এখুনি কৈলাস ওস্তাদ আসবে এই পথে। কিন্তু রাত গভীর হয়, ওস্তাদ কৈলাস আসে না।

গাড়ির ভেতর উসখুস করতে করতে ঘুমিয়ে পড়ে কৈলাস। ভোর হয়। হাতমুখ ধুয়ে মুসাফিরখানায় চায়ের দোকানে বসে চার কাপ চা খায়।

যেন রোগ থেকে সেরে উঠছে কৈলাস। এইবার যেন চোখ খুলে তাকাতে পারা যায়। তাকালেই পথ চেনা যাবে। যে কটি যাত্রী পাওয়া যায়, ভাড়া যা-ই দিক্—এখুনি একটানা দৌড় দিয়ে সোজা পৌঁছে যাওয়া যায় নতুন সরাই। অনন্ত যদি ডাকে, সাড়া দিতে আর কোন বাধা নেই। হয়তো এইবার এগিয়ে যেতেও পারা যায়।

কৈলাসের ট্যাক্সি যাত্রী নিয়ে ছুটতে থাকে। বেলা বাড়ে, রোদ চমকায়, বরাকর নদীর শুষ্ক বালিয়াড়িতে অভ্রের রেণু ঝিক্‌ঝিক্‌ করছে।

রামভক্ত সাত্ত্বিক মানুষ অনন্ত এতক্ষণে পুজো সেরেছে, পাঠ শেষ করেছে, পথের পিপাসীদের জলছোলা খাওয়াবার প্রথম পালা শেষ করেছে। নতুন সরাই এসে পড়ে।

হঠাৎ কী ভেবে গাড়ির স্পীড বাড়িয়ে দেয় কৈলাস। না, থামতে পারা যাবে না। কোন লাভ নেই। অনন্তের ঘরটা বড় বেশি পবিত্র। কোন ধুলো নেই, ধোঁয়া নেই। যেন দেবতাদের সঙ্গে বসে আছে অনন্ত। স্নান না করে, শুদ্ধ না হয়ে ওখানে কোন মতেই যাওয়া উচিত নয়।

সত্যি ওরা দু'জন যেন রামসীতার মত। যেন ইচ্ছে করে এই গরীবানার বনবাস গ্রহণ করেছে। অনন্তের মনটা এত নিষ্কলঙ্ক, এত সাদা—তাই তো প্রমীলা এত রঙীন।

তা ছাড়া, কৈলাস আজ বিশ্বাস করে, একা একা অনন্তের ঘরে ঢুকতে পারা যাবে না। এত শক্তি নেই তার। কোন দেবতার হাত ধরেই এগিয়ে যেতে হবে। নইলে অনন্তের ঘরের কপাট খুলবে না। খুললেও, এক মুহূর্ত টিকতে পারবে না কৈলাস।

ধূলো আর ধোঁয়ার একটি ছোট ঘূর্ণি ছুটিয়ে কৈলাসের ট্যাক্সি যেন তার সকল মালিন্যের পশরা নিয়ে পালিয়ে যায়।

অনন্ত প্রমীলাকে ডেকে আর একবার বলে—দেখলে কাণ্ড কৈলাসের, আজও এল না।

প্রমীলা বলে—একটা কথা জিজ্ঞাসা করি?

অনন্ত—বল।

প্রমীলা—তুমি কি ওর কখনো নিন্দে-টিন্দে করেছ?

অনন্ত—কখনো না। নিন্দে করবো কেন? ও তো নিজেই ভয়ে ভয়ে পালিয়ে বেড়ায়।

প্রমীলা—চিরকাল এভাবে পালিয়ে বেড়াবে?

অনন্ত—না। যেদিন রামজীর কৃপা হবে, সেদিনই সুস্থির হয়ে যাবে। সব ভুল বুঝতে পারবে।

রামজীর কৃপা নয়, মহাদেবের আশীর্বাদ পেয়ে গেল কৈলাস। গয়া পৌঁছে ধর্মশালার আঙ্গিনায় ট্যাক্সিটাকে রেখে দিয়ে পথে বের হলো। এক জোড়া গরদের চাদর আর ধুতি কিনলো। শহরের ভিড় ছাড়িয়ে যেন একটা সঙ্কল্পের আবেগে ধীরে ধীরে পথের পর পথ পার হয়ে বিরাট ফল্গুর বালিয়াড়ির ওপর এসে দাঁড়ালো। অস্ত যাবার আগে পশ্চিমের সূর্য ঠাণ্ডা ও লালচে হয়ে উঠছে। বালিয়াড়ির ওপর দিয়ে হেঁটে হেঁটে এক জায়গায় এসে থামলো কৈলাস। দু'হাত দিয়ে বালি খুঁড়ে একটা গর্ত তৈরী করলো। যেন এতদিনের ধোঁয়া আর ধুলোর জীবনের সমাধি খুঁড়ছে কৈলাস।

সূর্য ডুবে গেছে। চারিদিক আবছা হয়ে গেছে। কৈলাস হাত দিয়ে ছুঁয়ে দেখলো, তার সমাধির কূপ ঠাণ্ডা জলে ভরে উঠেছে।

স্নান সেরে নিয়ে কৈলাস আবার ফিরে চললো। পথের ওপর একটা মন্দিরের সিঁড়ির কাছে আলো জ্বালিয়ে একটা লোক হরেক রকম ধর্মের বই বিক্রী করছিল। কৈলাস কিছুক্ষণ দাঁড়াল, কিছুক্ষণ তাকিয়ে রইলো। তারপরেই একখণ্ড শিবমহিমা কিনে ধর্মশালার দিকে ফিরে চললো।

এরপর আর কৈলাসকে ডাকতে হয়নি। কৈলাসের ট্যাক্সি এসে নতুন সরাইয়ের পথের মোড়ে নিয়ম মত থেমে গেছে। গাড়ি থেকে নেমে সোজা অনন্তের ঘরে এসে বসেছে কৈলাস। গল্প হয়, তর্ক হয়, সন্ধ্যা পার হয়ে যায়, তবু কৈলাসকে বসে থাকতে হয়, যতক্ষণ প্রমীলার রুটি তৈরী সারা হয়। রুটি গুড় খেয়ে কৈলাস আবার চলে যায়।

এ পথে আসতে যেতে আর থামতে কোন বাধা নেই। এমন কি অনন্ত যখন ঘরে থাকে না, তখনো কৈলাস অনায়াসে ঘণ্টার পর ঘণ্টা এখানে এসে বসে থাকতে পারে। সব ভীরুতার সঙ্কোচ পুরনো ধুলো আর ধোঁয়ার মতই উবে গেছে।

কোন ভয় নেই কৈলাসের, কোন অপারধের কুণ্ঠা নেই তার মনে। বড় কঠিন পরীক্ষা সহ্য করে, যোগ্য হয়ে, তৈরি হয়ে তবে সে এসেছে।

ধানবাদ ট্যাক্সিস্ট্যাণ্ডে আজও যাত্রীর অপেক্ষায় বসে থাকতে হয় কৈলাসকে। কিন্তু এই সময়টুকু বৃথা যায় না। সীটের পাসে শিবমহিমার বইটি রাখা আছে। স্টিয়ারিংয়ের ওপর বই খুলে ধরে কৈলাস। মাথাটা ঝুঁকিয়ে এক মনে পড়তে থাকে।

কৈলাসের বেয়াড়া বিবেকটা যেন একেবারে জব্দ হয়ে গেছে। মনের এই ক্ষমাহীন দেবতাটি ভ্রূকুটি করে এখন আর এ-কথা বলতে পারে না—অন্যায় করছো কৈলাস।

কৈলাসের অন্তর জুড়ে এক পরম আশ্বাসের বাতাস বইতে থাকে—হে স্মরহর, তুমি শ্মশানে খেলা করে বেড়াও, পিশাচেরা তোমার সহচর, চিতাভস্ম তোমার অনুলেপ, নরকপালসমূহ তোমার

মালা। তোমার আচরণ এই রকমই অপবিত্র। কিন্তু তবুও, হে বরদ শিব, যে তোমাকে স্মরণ করে তার কাছে তুমি মঙ্গলস্বরূপ।

কৈলাস আশ্চর্য হয়, এর চেয়ে আপন কোন্ দেবতা আছেন? ঘৃণিতের হাত ধরে বুকে টেনে তুলবার জন্য তিনি স্বয়ং সাজ পরেছেন। তবু ইনিই তো চন্দ্রোদ্ভাসিতশেখর, ইনিই তো গঙ্গাফেনসিতাজটা। এমন দেবতা আর কে আছেন, যাঁর নয়নে বহ্নি স্ফুরিত হয়?

চারদিকের চাঞ্চল্য ও কলরবের মধ্যেও কৈলাস যেন এক নিবিড় প্রশান্তির আস্বাদে মুগ্ধ থাকে। ধীরে ধীরে শিবভক্তের মনের আকাশে একটা নতুন গর্বের ছটা জেগে উঠতে থাকে। রাম-সীতার যুগলস্বরূপের মধ্যে কি এমন বিস্ময় আছে? এর চেয়ে বড় রূপ কি আর নেই?

কৈলাসের বুকের শোণিত হঠাৎ উষ্ণ হয়ে ওঠে। পৃথিবীর যেখানে যত যুগল মূর্তি আছে, তার সব রূপ, রং আর আভরণ আজ চূর্ণ হয়ে যাক্। বড় শান্ত, বড় নিষ্ঠুর, বেমানান আর বে-আইনি এই মূর্তিগুলি। শুধু হরগৌরী ছাড়া আর কোন মিলনের মূর্তিকে আজ পুজো করতে চায় না কৈলাস।

কোথায় তুমি হরগৌরী, পার্বতী পরমেশ্বর! সেই অঙ্গে অঙ্গে বাঁধা রূপ। অর্ধ অঙ্গে কস্তুরীচন্দন, অর্ধ অঙ্গে শ্মশানভস্ম, অর্ধাঙ্গে মন্দারমালা, অর্ধাঙ্গে করোটিমালা—অর্ধাঙ্গে দিব্যাম্বর, অপরার্ধ উলঙ্গ। অর্ধাঙ্গ স্বর্ণচম্পকের বর্ণ, অপরার্ধ কর্পূরধবল—অর্ধাঙ্গে মেঘশ্যামল কুন্তল, অপরার্ধে বিভূতি-ভূষিত জটা। শিবের অর্ধ এবং শিবার অর্ধ নিয়ে রূপের ঈশ্বর এই মূর্তিতে পূর্ণ হয়ে উঠেছেন।

প্রমীলা উপোস করেই দিনটা কাটালো। রাতটাও উপোসে কাটলো। ভোরবেলা গয়া থেকে ফিরলো কৈলাস। হাতে একটা ঠোঙায় কতকগুলি ফুল-বেলপাতা আর প্রসাদ। কৈলাসের কপালে একটা ছাইয়ের টিপ, গায়ে গরদের চাদর। শালবনের মাথার ভিড় ঠেলে সূর্য মাত্র উপরে উঠেছে, কৈলাসের মুখের ওপর আলো ছড়িয়ে পড়েছে।

কী শাণিত পবিত্র ও ভাস্বর হয়ে উঠেছে কৈলাসের মূর্তিটা। সারা মুখটা ঝকঝক করছে। কৈলাসের দিকে তাকিয়ে অনন্তর বুকটা হঠাৎ টিপটিপ করে উঠলো। কোথা থেকে একটা ভয়ার্ত স্পন্দন অনন্তের দেহমনে ঠেলে উঠছে—চেষ্টা করেও কিছুক্ষণের মত সুস্থির হতে পারলো না অনন্ত।

প্রমীলাও উঠে এসে বাইরে দাঁড়িয়েছিল। অনন্ত আবার ভাল করে দেখলো, প্রমীলার মাথার চুলগুলি কত রুক্ষ হয়ে উঠেছে। গায়ে কোন গয়না নেই, শুধু হাতে দু'গাছি চুড়ি। প্রমীলার চেহারাটা যেন কৃষ হয়ে আরও প্রখর হয়ে উঠেছে, চোখ দুটো এক নতুন অভ্যর্থনার আনন্দে চিক্চিক্ করে হাসছে।

কৈলাস এগিয়ে আসছিল, অনন্ত এগিয়ে যাচ্ছিল। অনেকগুলি প্যাসেঞ্জার বাস মোড়ের ওপর এসে পৌঁছে গেছে। যাত্রীদের কলরব শোনা যায়।

কৈলাসের দিকে তাকিয়ে অনন্ত একটু ব্যস্তভাবে বললো—শুনলাম, কাল থেকে উপোস করে রয়েছ। একটু জিরিয়ে নাও, না খেয়েদেয়ে চলে যেও না।

কথাগুলি বলেই অনন্ত যেন ছটফট করে দৌড়ে চলে গেল। মোড়ের কাছে পৌঁছে তার প্রিয় জলছত্রটির কাছে দাঁড়ালো। একটা ঘটিতে জল ঠেলে নিয়ে তৈরী হলো অনন্ত।

তৃষ্ণার্তেরা একে একে ছুটে আসছে। বালক বৃদ্ধ যুবক যুবতী, কেউ অঞ্জলি ভরে জল খায়, কেউ পাত্র পূর্ণ করে নিয়ে চলে যায়। কেউ বা পা ধোওয়ার জন্য লজ্জিতভাবে একটু জল চায়। অনন্ত এক ঘটি জল নিয়ে তার পায়ের ওপরেই ঢেলে দেয়। লোকটি অপ্রস্তুত হয়ে পা সরিয়ে নিয়ে কুণ্ঠিতভাবে বলে—থাক থাক। অনন্ত বলে—নাও, একটু জল নাও, ভাল করে ধোও।

একটা জয়ধ্বনির উল্লাস। সকালবেলায় শালবনের শান্তি শিউরে দিয়ে একটা ব্যাকুল হর্ষ যেন দক্ষিণ দিক থেকে ছুটে আসছে। কৌতূহলী হয়ে অনন্তরাম দূর পথের বাঁকের দিকে তাকিয়ে রইল।

একটু পরেই দেখা গেল। সড়কের ঢালু ধরে তারা যেন উর্ধ্বলোক থেকে চলে আসছে। দল বেঁধে তারা আসছে। সম্মুখে একটা পড় পতাকা উড়ছে। দু'পাশে শালবনের সবুজ, পায়ের নীচে শিশিরভেজা কালো পীচঢালা পথ, মাথার ওপর রোদের আভা—তারই মধ্যে অভিযাত্রী জনতার খদ্দরের সাজ যেন শুভ্রতায় প্রচণ্ড হয়ে উঠেছে।

মোড়ের যাত্রীরা চেঁচিয়ে উঠল—এসে গেছে,—এসে গেছে। এখানেও তুফান পৌঁছে গেল!

জনতা মোড়ের কাছে পৌঁছে গেল, বার বার জয়ধ্বনি করলো। সবাই ডাক দিল—চল চল, সবাই চল।

আজাদীর লড়াই শুরু হয়ে গেছে। জনতা এক মুহূর্তও অপেক্ষা করলো না। একটা মরণপণ প্রতিজ্ঞা যেন ঝড় হয়ে ছুটে চলে গেল—তসীল-কাছারির দিকে। পরশাসনের যত গ্লানি আর গ্লানির চিহ্নকে আজ ওরা অগ্নিসাৎ করবে। যজ্ঞের আগুন জ্বালতে ওরা চলে যাচ্ছে।

জনতা চলে গেল। অনন্তরামের কানে তখনো জনতার মিলিত কণ্ঠের গানের রেশ জাদুমন্ত্রের মত বাজছিল—জান হাজির হ্যায় অগর্ কর্ দো ইসারা গান্ধী। —হে গান্ধী, তুমি যদি মাত্র ইসারা কর, তাহলেই এ প্রাণ উৎসর্গ করতে আমরা প্রস্তুত আছি।

এ যে তার রামচরিতমানসের বাণী! কতবড় কী নিবিড় বিশ্বাসে, কী শ্রদ্ধাললিত স্বরে এই আত্মদানের গান গেয়েছে অনন্তরাম।

হ্যাঁ, শুধু গান গাওয়াই সার হয়েছে। কিন্তু দেখে হিংসে হয়, এই জনতা যে নিজেরাই গান হয়ে গেছে। গান্ধীজী. গান্ধীজী। রামজীর আত্মাটি বুঝি নতুন করে আবির্ভূত হয়েছেন। কী ভাগাবান তারা, যারা তাঁর পুণ্য স্পর্শ পেয়েছে, তাঁর বাণীতে আত্মহারা হয়ে গেছে।

অনন্তরামের প্রতিদিন অভ্যস্ত কাজের জীবনটা যেন আজকের ঝড়ে শুকনো ডালপালার মত ভাঙবার আগে মড়মড় করে বেজে উঠলো!

তবু কাজ করে যায় অনন্ত। মোটর বাস, মোষের গাড়ি এসে মোড়ের ওপর থামে। পালকি থামিয়ে ক্লান্ত বেহারার দল হাঁপায় আর হাওয়া খায়। দোকানের চৌকিতে বসে অনন্তরাম বিক্রী করে—আটা, ছাতু, কেরোসিন, কুইনিন, আমলকীর আচার, ভাস্কর লবণ, হরধনুর্ভঙ্গের ছবি। এই বিকিকিনির তুচ্ছ সংসার ক্রমেই নিরাস্বাদ হয়ে আসছে, মোটেই ভাল লাগে না। তবু যেন অন্যমনস্কের মত এই ধরাবাঁধা কাজের ওপর শুধু হাত ছুঁইয়ে চলে যায় অনন্ত, শুধু নিজের মনকে হাতের কাছে পায় না।

জীবনে এই প্রথম. এক নিঃস্বতার অভিমানে অনন্তরামের চিরকেলে আশাবিশ্বাসের সত্তাটি যেন কুণ্ঠিত হয়ে রইল। রামচরিত-মানস তো পরশমণি, যাঁর ছোঁয়ায় সব ভাবনা সোনা হয়ে যায়।

কিন্তু কই? মন যে তার ধুলো হয়ে ঝরে পড়ছে। যেন ঘুণ ধরে গেছে।

কংগ্রেস জিন্দাবাদ। আর একটা জয়রোলের স্রোত পথের ওপর আচমকা কোথা থেকে এসে গড়িয়ে পড়ে। বিহ্বলের মত অনন্তরাম পথের মোড়ে তাকিয়ে থাকে, জনতার উল্লাস যেন নতুন সরাইয়ের সকল দীনতার ধূলি-গ্লানি মুছে দিয়ে চলে যায়। ধীরে ধীরে মোড়ের ওপর একটা ভিড় জমে উঠতে থাকে। অনন্ত দেখতে পায়—ঐ রঘুনাথ আহীর, ঐ বুড়ো মাহাতো কাশীনাথ। ঐ যে তাদেরই সঙ্গে রাজপুত বাড়ির সব ছেলেগুলিও এসে দাঁড়িয়েছে। আরও আসছে। কী অদ্ভুত কাণ্ড! যেখানে শুকনো ডাঙা ছিল, হঠাৎ কোন প্লাবনে সেখানে যেন জলে ভরে উঠলো। আরও দেখতে পাওয়া যায়, সেই জলে ঢেউ জাগছে, মত্ত ফেনিল ঢেউ। নয়া সরাইয়ের জনতা নীল আকাশের দিকে হাত ছুঁড়ে জয়ধ্বনি করলো—স্বতন্ত্র ভারত কি জয়!

অনন্তরাম জানে, লড়াই শুরু হয়ে গেছে। কিন্তু কী মনোমোহন এই লড়াইয়ের রূপ। স্তবে গানে শুচিতায় ও শুভ্রতায় এক অনুপম উৎসবের মত।

অনন্তরাম তাড়াতাড়ি হাতের কাজ সেরে ফেলতে চায়। ওরা যেন চলে না যায়। একটু অপেক্ষা করুক। আর কিছুক্ষণ। আর একটু সময় দিক অনন্তরামকে। মন স্থির করে নিক অনন্তরাম। কিসের এক ভীরুতায়, কেমন এক লজ্জায় কতগুলি একেবারে নতুন অভিমানে ও মায়ায় তার মন আজ এই ঘরের ভেতরেই যেন হারিয়ে গেছে। ছুটে চলে যাবার আহ্বান পৌঁছে গেছে, সম্মুখে কোন বাধা নেই। এক অবারিত ও আলোকিত পথ। তবু...

তবু পেছন থেকে যেন একটা অন্ধকারের শিকল অনন্তরামের পা দুটো জড়িয়ে ধরেছে। প্রমীলাকে চিনতে পারা গেল না, আরও দুর্বোধ্য কৈলাস। আজ ওরা শুধু একবার অনন্তরামের সম্মুখে এসে দাঁড়াক, স্পষ্ট করে নিজের মুখেই বলে দিক, ওরা কে? তারপর আর কোন বাধা থাকবে না অনন্তরামের পথের মোড়ে ত্রিবর্ণ পতাকা দুলছে, এক দৌড় দিয়ে এই রঙীন যুদ্ধের আঙিনায় ছুটে চলে যেতে পারে অনন্ত।

ঘরের ভেতর থেকে ব্যস্তভাবে বের হয়ে এল প্রমীলা—ভাল ধূপ আছে?

অনন্ত—কেন?

প্রমীলা—পাঠ শুরু হয়েছে, ধূপ শেষ হয়ে গেছে, আরও চাই।

অনন্ত—কিসের পাঠ?

প্রমীলা—কৈলাসভাই শিব স্তোত্র পড়ছে। তুমিও এস, একবার শুনে যাও, কী সুন্দর পড়ছে কৈলাসভাই।

এক মুঠো ধূপ তুলে নিয়ে প্রমীলার দিকে এগিয়ে দিল অনন্ত। তার পরেই অন্য দিকে মুখ ঘুরিয়ে নিল।

ধূপ হাতে নিয়ে ব্যস্তভাবে চলে যেতে গিয়েই প্রমীলা থমকে দাঁড়ায়। এক-পা দু'পা করে এগিয়ে এসে অনন্তরামের একেবারে গা ঘেঁষে দাঁড়ায়। অনন্ত আশ্চর্য হয়ে প্রমীলার দিকে তাকাতেই দু'হাত দিয়ে মাথাটা বুকে জড়িয়ে ধরলো প্রমীলা—এত গম্ভীর হয়ে বসে আছ কেন? কি হয়েছে?

অপরাধীর মত সঙ্কোচে হঠাৎ বিব্রত হয়ে অনন্ত উত্তর দিল—না-না, সত্যিই কিছু হয়নি।

প্রমীলা হেসে হেসে চোখ দুটো বড় করে নকল শাসনের ভঙ্গীতে কথা বলে—কথা সত্যি বলছো তো?

অনন্ত—হ্যাঁ।

ব্যস্তভাবেই আবার ঘরের ভিতর অদৃশ্য হয়ে গেল প্রমীলা।

ধীরে ধীরে একটা স্বাচ্ছন্দ্যের টানে কিছুক্ষণ ঘুরে ফিরে পায়চারি করে অনন্ত। বুকের ভেতর যেন এতক্ষণ একটা নির্লজ্জ অবিশ্বাসের বাতাস আটকে ছিল। মনের কপাট খুলছে, বদ্ধ হাওয়ার গ্লানি উড়ে উড়ে সরে যাচ্ছে। প্রমীলাকে একবার ডাকতে ইচ্ছে করে।

কেন?

প্রশ্ন করলে এখনো ঠিক উত্তর দিতে পারবে না অনন্ত। নিত্য দোকানদারীর স্থাবর জীবন যেন নিছক সুস্থিরতার চাপে মরচে ধরে গেছে। ওদিকে রামচরিতের সব মহিমা আজ পুঁথির বন্ধন ছিঁড়ে হিন্দুস্থানের আকাশে বাতাসে ছড়িয়ে পড়েছে। শালবনের চঞ্চল সবুজে, ঘূর্ণিহাওয়ার আবেগে, জয়ধ্বনির গর্বে। প্রমীলাকে একবার আশীর্বাদ করতে চায় অনন্ত।

কেন?

এখনো স্পষ্ট বুঝতে পারে না অনন্ত। মোড়ের ওপর জনতার সামনে দাঁড়িয়ে রাজপুতবাড়ির সবচেয়ে ছোট ছেলেটা বক্তৃতা করছিল—এই ঝাণ্ডা আর এই বুক, এই আমাদের সম্বল। ব্যস্, এইবার আমরা রওনা হয়ে যাই। এই ঝাণ্ডার গায়ে আমাদের বুকের রক্তের ছিটে লাগবে। স্বরাজ নিতে হবে, আজ প্রাণের হিসাব করতে নেই। চলো চলো চলো....

চলে যেতেই হবে। অনন্তরাম যেন এতক্ষণে মনের ভেতর একটা প্রশ্নের উত্তর শুনতে পায়। কিন্তু আরও অনেক প্রশ্ন যে রয়ে গেল। এখনো উত্তর পাওয়া গেল না।

যাবার আগে রামচরিতখানা আর একবার কোলের উপর তুলে নিল অনন্তরাম। যাত্রার আগে পথিক যেন রত্নপেটিকা খুলে তার পথের সম্বল বেছে বেছে তুলে নিচ্ছে।

গুন্ গুন্ করে পড়তে থাকে অনন্ত, যেন একটা তন্দ্রাচ্ছন্ন স্বর—

রাম সিন্ধু ঘন সজ্জন ধীরা
চন্দন তরু হরি সন্ত সমীরা

রামচন্দ্র তুমি সমুদ্রের মত, সজ্জনের মেঘ। হে রাম, তুমি চন্দন তরু, সজ্জনেরা বাতাস।

হ্যাঁ, মোড়ের উপর জনতার মূর্তি প্রতিজ্ঞায় গম্ভীর হয়ে উঠেছে—ওরা মেঘের মত। হ্যাঁ, কোথাও যেন চন্দন তরুর মাথায় ঝড়ের মন্ত্র লেগেছে, ওরা বাতাস হয়ে ছুটে যাচ্ছে!

মনে মনে প্রমীলাকে আশীর্বাদ করে অনন্ত। তাকে চিনতে পারেনি অনন্ত, বড় ভুল হয়েছিল। মন বড় নোংরা হয়ে গিয়েছিল। বড় অহঙ্কার ছিল মনে মনে। আজ হৃদয়ের সব বিশ্বাস সঁপে দিয়ে অনন্ত পড়তে থাকে—

ভয়উ মনোরথ সুফল তব
শুনু গিরিরাজকুমারী
পরিহরু দুসহ কলেস সব
অব মিলিহহিঁ ত্রিপুরারি।

গিরিরাজকুমারী শোন, তোমার ইচ্ছা সফল হয়েছে। এখন সকল দুঃসহ ক্লেশ ছেড়ে দাও, শিবকে পাবে।

তাড়াতাড়ি পুঁথির পাতার পর পাতা উল্টে যায় অনন্ত। রামজীর কৃপা যেন তার জীবনে এতদিনে সত্য হয়ে উঠেছে। সব প্রশ্নের উত্তর পাওয়া যাচ্ছে, সব সংশয় একে একে দূরে যাচ্ছে—

...ভরত হৃদয় সিয়া রাম নিবাসু

এহঁ কি তিমির জহঁ তরণি প্রকাসু

ভাই ভরতের হৃদয়ে সীতারাম বাস করে। যেখানে সূর্য আছে, সেখানে কি অন্ধকার থাকতে পারে?

কৈলাস ভাই! আবেগ বোধ করতে না পেরে চেঁচিয়ে ডাকতে যায় অনন্ত। ছি ছি, কী ভয়ানক ভুল, কী নোংরা মনের প্রবঞ্চনা! তাই ভরতকে এতদিন চিনতে পারেনি অনন্ত।

অনন্তের চেয়ে বেশী সুখী কেউ নেই। তার সীতা আছে, ভরত আছে। অন্ধ হয়েছিল বলে এতদিন দেখতে পায়নি, তার ছোট সংসারে রামচরিতের পুণ্য জীবন্ত হয়ে রয়েছে।

করেঙ্গে ইয়া মরেঙ্গে! পথের মোড়ে আর একটা ধ্বনি, আর একটি জনতা, আর একটা নতুন জলপ্রপাতের হর্ষ।

অনন্তরামের গলার সুরও নতুন এক আবেগের বন্যায় একেবারে ভেসে যায়—

....রাম কাজ কারণ তনুত্যাগী

হরিপুর গয়উ পরম বড় ভাগী।

রামের কাজে জীবন বলি দাও। তুমি হরিধামে যাবার মত পরম ভাগ্য লাভ করবে।

রামচরিতখানা বন্ধ করে রেখে দোকানের চৌকি থেকে একা লাফ দিয়ে নেমে পড়ে অনন্ত। খড়ম জোড়া পরে নিয়ে সবুজ ঘাসের ওপর দিয়ে দৌড় দেয়। পথের মোড়ে পৌঁছে যায়। ত্রিবর্ণ পতাকার প্রমত্ত ছায়া অনন্তরামের মাথার ওপর যেন চরম সমাদরের আবেগে হুটোপুটি করতে থাকে।

শিবপুরাণের একটা অধ্যায় পড়েছিল কৈলাস। ঘরের ভেতর একটা জায়গা পরিষ্কার করে নিকিয়ে দিয়েছে প্রমীলা। তারই ওপর আসন পেতে কৈলাস শান্তভাবে বসেছিল। সামনে একটু তফাতে মুখোমুখি বসেছিল প্রমীলা। ঘরের ভেতর রোদের আলো এসে পড়েছে, তবু একটা ঘিয়ের প্রদীপ জ্বলছিল। ধূপ পুড়ছিল।

কৈলাস পড়ছিল—সেই মহাদেবই ভাস্কর, সেই মহাদেবীই প্রভা। এই শঙ্কর-শঙ্করী-ই আকাশ ও পৃথিবী, সমুদ্র ও বেলা, বৃক্ষ ও লতা...

প্রমীলা হঠাৎ অনুরোধ করে...একটু থামুন কৈলাসভাই। আমি এখনি আসছি।

পড়া থামিয়ে কৈলাস বলে—কেন?

প্রমীলা ব্যস্তভাবে দাঁড়িয়ে বলে—জল ফুটছে, ডাল ছেড়ে দিয়ে আসি, নইলে রান্না দেরী হয়ে যাবে। ডাকগাড়ী এসে গেলে ওর আবার খাবার সময় হবে না।

প্রমীলা চলে যায়। কৈলাস বইটা একেবারে বন্ধ করে দিয়ে চুপ করে বসে থাকে। এক মুঠো ধূপের গুঁড়ো নিয়ে আগুনের সরার ওপর ছড়িয়ে দেয়। ভুর ভুর করে সুরভিত ধোঁয়ায় ঘরের বাতাস আচ্ছন্ন হতে থাকে। কৈলাসের মূর্তিটা যেন তার মধ্যে অত্যন্ত অবাস্তব ও অস্বাভাবিক হয়ে ওঠে।

কিছুক্ষণ পরই ফিরে আসে প্রমীলা। নিজের জায়গাটিতে বসে। আগ্রহ করে বলে—পড়ুন।

শিবপুরাণের অধ্যায়টা খুঁজে বের করতে অনেক সময় লাগে কৈলাসের, হাতটা অকারণে কাঁপতে থাকে।

হঠাৎ প্রমীলার দিকে চোখ তুলে তাকায় কৈলাস। দৃষ্টিটা বড় প্রখর, শিবভক্তেরও চোখে যেন আগুনের আভা ঝলকায়।

কৈলাস বলে—শিবের আরাধনায় কোন ফাঁকি রাখতে নেই প্রমীলা।

তারপরেই পড়তে আরম্ভ করে কৈলাস—যিনি ভূমি নহেন, জল নহেন, আকাশ নহেন। যাঁর তন্দ্রা নেই, নিদ্রা নেই, গ্রীষ্ম নেই, শীত নেই। যাঁর দেশ নেই, ঘর নেই, সেই, সেই শিবকে...

কৈলাসের গলার স্বর যেন এক কান্নার আবেগে ভেঙে পড়তে চায়। প্রমীলা স্থির দৃষ্টি তুলে দেখতে থাকে, পাঠ শোনে।

কৈলাস যেন ব্যাখ্যা করার জন্যই বলে—তার কিছু নেই প্রমীলা! সে একেবারে শূন্য।

প্রমীলা বলে—পড়ুন।

কৈলাস পড়ে—সে শুধু বিষপান করে, তাই সে নীলকণ্ঠ। সাপ তার গলা জড়িয়ে ধরেছে। তবু তারই বাম অঙ্গের শোভা হয়ে রয়েছেন স্বয়ং পার্বতী।

পড়তে পড়তে কৈলাস হঠাৎ থেমে যায়। অনেকক্ষণ মুখ নীচু করে বসে থাকে।

প্রমীলা বলে—পড়ুন।

কৈলাস তাকায় প্রমীলার দিকে। অন্তরের সমস্ত বিশ্বাস চরম আবেদনের মত ফুটে ওঠে, বুকভরা আগ্রহ নিয়ে কৈলাস ডাকে—কাছে এস প্রমীলা। পাসে বসো।

প্রমীলা সেইখানেই নিশ্চলভাবে বসে থেকে বলে—পড়ুন।

একটা ধোঁয়ার পুঞ্জ কৈলাসের ওপর দিয়ে ছিন্নভিন্ন হয়ে উড়ে চলে গেল। সঙ্গে সঙ্গে কৈলাসের মূর্তিটাকেও বদলে দিয়ে গেল। যেন কৈলাসের মাথায় আগুন ধরে গেছে। মুখটা একেবারে কালো হয়ে গেছে। চোখের দৃষ্টিটা নীরব হাহাকারের মত, এক রিক্ত জগতের চারদিকে অসহায়ের মত ছুটাছুটি করছে।

এত সেয়ানা শক্ত মানুষ কৈলাস যেন ছেলেমানুষ হয়ে গেছে। আবোল-তাবোল বক্‌ছে—আমি শিবের পুজো কেন করি, তা আমি নিজেই জানি না প্রমীলা। বোধ হয় জীবনে কোনো গৌরীর মূর্তিকে স্বচক্ষে দেখতে পাব, সেই লোভে...

প্রমীলার নিশ্চল মূর্তিটা যেন একটা আঘাত লেগে আচমকা নড়ে উঠলো। তার পরেই আবার স্থির হয়ে রইল।

কৈলাস বলে—দেবতা হোক আর মহাপুরুষ হোক, জীবনে কারও গৌরী-লাভ হয় না জানি। মহাদেবও গৌরীর অর্ধেকটুকু পেয়েছিলেন প্রমীলা। আমি কোন ছার।

চিরকালের বোকা মেয়ে প্রমীলা চমকে উঠলো। মাথা হেঁট করে মাটির দিকে তাকিয়ে রইল।

কৈলাস যেন বুদ্ধিসুদ্ধি হারিয়ে একেবারে পাগল হয়ে গেছে—অনন্ত ভাইয়ের কাছে আমি কোনো দোষ করতে চাই না প্রমীলা, তার কিছুই কাড়তে চাই না। আমি চোর নই।

মাথা হেঁট করেই ভয়ার্ত স্বরে প্রমীলা বলে—তবে আপনি কি?

কৈলাস—আমি ভক্ত। সত্যিই আমি শুধু ভক্ত, প্রমীলা। শিব আমার ভরসা।

প্রমীলা—আপনার কথা বুঝতে পারছি না, কৈলাস ভাই।

কৈলাস—শুধু তোমার ভালবাসার অর্ধেকটুকু প্রমীলা।

প্রমীলা মুখ তুলে তাকলো—কি বললেন?

কৈলাস—আমার যেটুকু পাওনা, তাই বললাম।

প্রমীলা আর মাথা হেঁট করলো না। যেন একটা জ্বালার আঁচ লেগেছে, চোখ দুটো বন্ধ করে কিছুক্ষণ বসে থাকে প্রমীলা।

প্রমীলার চোখ নিংড়ে বড় বড় জলের ফোঁটা ঝরে পড়ছিল। হঠাৎ ভয় পেয়ে উঠে দাঁড়ালো কৈলাস। কোথায় গৌরী? গৌরীরূপের কোন চিহ্ন নেই এই মেয়ের মুখে। আকুল হয়ে কাঁদছে, এ যে সীতার মূর্তি। অতি বোকা, অতি ছিচকাঁদুনে অথচ অত্যন্ত টিট মেয়ে এই রামায়ণের সীতা।

একটা তাচ্ছিল্যের ঠেলা দিয়ে শিবপুরাণ পাশে সরিয়ে রাখলো কৈলাস, এই ব্যর্থ অপদার্থ মন্ত্রের জঞ্জাল। একটা ছলনার সিঁড়ি, মানুষকে ঝুটা দেবত্বের গাছে তুলে দিয়েই দূরে সরে যায়।

পালিয়ে যাবার আগে প্রমীলার সামনে একবার দাঁড়ালো কৈলাস। কৈলাসের হাত-পা কাঁপছে। শুধু একটা কথা বলার চেষ্টা করতে গিয়ে কৈলাস বুঝলো—গলা কাঁপছে।

আর মুহূর্ত দেরী করল না কৈলাস। ভেতর ঘর থেকে বারান্দায়, বারান্দা থেকে দোকান ঘর। তারপরেই ছোট মাঠের ওপর দিয়ে এক দমে হন্‌হন্‌ করে হেঁটে পথের মোড়ে এসে পৌছাল কৈলাস।

একেবারে নির্জন হয়ে রয়েছে মোড়টা। কোনো সাড়াশব্দ নেই। বস্তির ঘরগুলির কপাট বন্ধ। কোনো গাড়ি দাঁড়িয়ে নেই, গাড়ির চলাচলও নেই। নতুন সরাইয়ের জীবনের সাড়া যেন শালবন ভেদ করে দূরান্তরে পালিয়ে গেছে। এক বৈরাগীর ছাড়াভিটার মত নতুন সরাইয়ের শব্দমুখর পথের মোড় আরও গভীর শূন্যতায় উদাস হয়ে রয়েছে।

তসীল-কাছারির ফটকটা কেল্লার দরজার মত। কাছারির চারিদিক বেঁটে পাঁচিল দিয়ে ঘেরা। একটা কাঁচা সড়ক নানাদিক ঘুরে ফিরে ফটকের কাছে এসে শেষ হয়েছে, প্রাচীরে ঘেরা এই ভূখণ্ডের ওপর ছোট ছোট সবুজ ঘাসের আঙিনা আর কাছারি ঘর। শুধু তসীল কাছারি নয়, কাছাকাছি আশেপাশে এক সৌভ্রাত্রের আবেগে অনেকগুলি অফিস দাঁড়িয়ে আছে। একটা খাজনাখানা আর জঙ্গল অফিস, একটা আবগারী অফিস, একটা ডাকঘর। ছোট একটা কৃষি অফিসও আছে—একটা অকেজো ট্র্যাক্টরের মরচে-পড়া কঙ্কাল কাত হয়ে পড়ে আছে সম্মুখের ঘাসের ওপর। ফটক পার হয়ে প্রথম দালান হলো থানাবাড়ি। ছোট ছোট অফিস আর ছোট ছোট আমলা, কিন্তু খুব বড় বড় কাজ হয়। এক বছরের ঘুষের টাকা এক সঙ্গে জমা করলে ইঁটের বদলে তাই দিয়ে আর একটা পাঁচিল তোলা যায়। সার্কেলের পেয়াদাটার মুখে শুধু একটু খুশি মেজাজের হাসি ফুটিয়ে তুলতে হলেও চার আনা ঘুষ দিতে হয়। কথা বলতে আট আনা—আর টেবিলের ওপর দরখাস্ত পৌঁছে দিতে এক টাকা। কয়েকটা গাঁ ডিহি বস্তি আর সরাই, কয়েকটা জঙ্গল পাহাড় ঝর্ণা আর ক্ষেত, কয়েক হাজার দীন মানুষের পাপ-পুণ্য সুখ-দুঃখ শোক ও উৎসবের মধ্যে নিতান্ত অবান্তর এই তসীল কাছারি। তারই ফটকে কয়েক শত মানুষ আজ হানা দিয়েছে, যেন এক দুঃস্বপ্নের সঙ্গে

বোঝাপড়া করতে, হিসেব নিকেশ করতে।

সমস্ত কাছারি বাড়িটার পাগড়ী আর উর্দি গরম হয়ে উঠেছে। লাঠিধারি পুলিসেরা সার বেঁধে পাঁচিলের ওপর দাঁড়িয়ে আছে যেন পাঁচিল টপকে কেউ ভেতরে না ঢুকতে পারে। ফটকের পথ রুখে প্রথম দফায় দাঁড়িয়ে ছিল একদল গুর্খা সৈনিক, সঙ্গে একজন গোরা মেজর। টেলিগ্রাম পাওয়ামাত্র চটপট মোটর লরী দাবড়িয়ে চলে এসেছে। সদর থেকে এক রায় বাহাদুর এস-ডি-ও পত্রপাঠ দলে এসেছেন। ভুঁড়ির ওপর বেল্ট, বেল্টের সঙ্গে রিভলভার। ভুঁড়িতে যতই স্নেহপদার্থ থাকুক রিভলভারটি একেবারে স্নেহবর্জিত। থানা-ইনচার্জ দারোগাবাবু হাতে বন্দুক তুলে নিয়েছেন।

মাত্র তিন শত গ্রাম্য মানুষের একটা জনতা। কারও হাতে একটা লাঠিও নেই। মনের ভুলে লাঠি ছেড়ে দিয়েছে তা নয়, ইচ্ছে করেই ওরা আজ লাঠি ছোঁবে না। কারও মাথার খুলি ভাঙতে ওরা আসেনি। ওদের দাবীটা বড়ই অদ্ভুত। শুনতে খুবই সামান্য, বলতে খুবই সোজা, বলছেও খুব স্পষ্ট করেই। কিন্তু ভাবতে বড় ভয়ানক। এক চরম বিপর্যয়ের মন্ত্র যেন ওদের দাবীতে গা-ঢাকা দিয়ে রয়েছে। তসীল কাছারির সমস্ত নথিপত্র, কয়েক শত বছরের অপমানের ইতিহাসকে আজ শুধু ওরা হাতের মুঠোয় পেতে চাইছে। এই নথিপত্র নিয়ে ওরা চলে যাবে, কোন্ এক অলক্ষ্য বৈতরণীর জলে চিরকালের মত ভাসিয়ে দেবে কে জানে?

সবচেয়ে আশ্চর্য, অস্ত্রে আয়ুধে ও হিংস্র দম্ভে কণ্টকিত এই ফটকের মুখেই এসে ওরা ভিড় করেছে। থরে থরে সাজানো এই মৃত্যুর ভ্রূকুটি ভেদ করে, এই পথেই ওরা কাছারি এলাকায় ঢুকতে চায়। পাঁচিল টপকে ভেতরে যাবার কোনো স্পৃহা নেই কারও মনে। সস্তা পথে কোনো লাভ নেই, চালাকির কেউ ধার ধারে না। ওরা ফাঁকির তক্ষক নয়। পিস্তল বন্দুকের ঔদ্ধত্য অবাধে তুচ্ছ করে, এই দুঃস্বপ্নকে বিদ্রূপে ব্যর্থ করে দিয়ে ওরা চলে যাবে। তাই ওরা এগিয়ে যাবে। এগিয়ে চললো।

থানার জমাদার গর্ গর্ করে গলার রগ কাঁপিয়ে হুঁসিয়ারী চিৎকার ছাড়লেন—হঠ্না হ্যায় তো হঠ্ যাও, নেহি তো মর যাওগে।

ঝটপট সঙ্গীন চড়িয়ে গুর্খা রাইফেলস্ শক্ত হয়ে দাঁড়ালো।

—হঠ্ যাও হিন্দুস্থানসে! মত্ত ঝড়ের গর্জনের মত প্রত্যুত্তর দিয়ে জনতা ফটকের দিকে কয়েক পা এগিয়ে গেল।

—হঠ্না হ্যায় তো হঠ্ যাও, নেহি তো মর যাওগে। আবার সেই গলার শিরা কাঁপানো মৃত্যুর

টোটাভরা রাইফেলগুলি নিশানা করে যেন ফণা তুলে স্থির হয়ে রইল।

—করেঙ্গে ইয়া মরেঙ্গে। নবীন মেঘের ভেরীর মত জনতার সংকল্প আবার প্রত্যুত্তর দেয়।

এস-ডি-ও অর্ডার হাঁকলেন—ফায়ার!

এক রাউণ্ড গুলি বারুদের গন্ধ উড়িয়ে সশব্দে ছিটকে পড়লো। জনতা যেন আচমকা ছন্নছাড়া হয়ে সড়কের উল্টো দিকে বহু দূর পর্যন্ত পিছিয়ে গেল। কেউ পথের পাশে দাঁড়িয়ে কাঁপলো, কেউ হতভম্বের মত তাকিয়ে রইল, কেউ আতঙ্কে দৌড় দিল।

বারুদের প্রথম দফা ধোঁয়া আর গন্ধ মিটে যেতে না-যেতেই এই পিছে হঠে-যাওয়ার দৃশ্যের

মধ্যে মাত্র একটি বেপরোয়া আত্মার ছবি ফটকের উপর হানা দেবার জন্য একলা ছুটে এগিয়ে গেল।

—করেঙ্গে ইয়া মরেঙ্গে! করেঙ্গে ইয়া—

অনন্তরামের মন্ত্রের অনুচ্চারিত সংকল্প পূর্ণ হলো। মেজরের রিভলবারের গুলি এক নিমেষে ছুটে এসে অনন্তরামের বুকের পাঁজর ফুটো করে দিয়েছে।

কয়েকটি মুহূর্তের মত, এক স্পন্দনহীন মূক পৃথিবীর স্তব্ধতার মধ্যে মাটিতে লুটিয়ে ছটফট করে নিজে রঙীন হয়ে উঠলো অনন্ত, মাটি রঙীন হলো।

এর পরের ঘটনার হিসেব অনন্তরাম জেনে গেল না। সবার আগে কারও কাছে বিদায় না নিয়েই সে চলে গেছে। কিন্তু ঐ জনতা অনন্তরামকে বিদায় দেবার জন্য কিছুক্ষণ পরে আবার ফিরে এসে তসীল কাছারির ফটকে দাঁড়িয়েছে। লাঠি তরবারি বল্লম বন্দুক ইঁট পাটকেল চালিয়েছে। প্রাণ দিয়েছে, প্রাণ নিয়েছে। তসীল কাছারির ফটকে শোণিতের উৎসব কিছুক্ষণের জন্য ভয়াল হয়ে উঠেছে। সমস্ত কাছারি এলাকা আগুনে পুড়ে গেছে। শুধু দালানের কালো কালো দেয়ালগুলি বিধ্বস্ত প্রেতালয়ের চিহ্নের মত দাঁড়িয়ে থাকে। অঢেল ফুলের স্তবকে শবাধার সাজিয়ে অনন্তরামকে তারা তুলে নিয়ে চলে যায়।

তসীল কাছারির ফটকে ঐ যে একখণ্ড ভূমি, অনন্তরাম যার মাটিকে রঙীন করে দিয়ে গেল, সেই মাটিই এখ-এক খাবলা লোকে তুলে নিয়ে গেল। শক্ত পাথুরে মাটি, লোকে জল ঢেলে নরম করে নিয়ে এক-এক মুঠো কাদা নিয়ে যায়, যেন এক মুঠো পুণ্যের পরমাণু।

শোণিত আর আগুনের খেলা থেমেছে। কিন্তু সকাল সন্ধ্যে লোক আসছে তসীল কাছারির ফটকে, এ গাঁ থেকে, ও গাঁ থেকে—ভিন্ন জেলার বাজার ও বস্তি থেকে—মাটি নিতে। শুধু এক মুঠো মাটি।

পোড়া কাছারির ফটকে দিনকয়েক পরে আবার দেখা দিল পুলিস আর ফৌজের লোক। আর পাহারা দেবার মত কিছু নেই। কিন্তু বাধা দেবার মত আর একটা কাজ তারা পেয়ে গেছে। ঐ একখণ্ড ভয়ানক জমির মাটিকে তারা ঘিরে ধরলো—কেউ মাটি নিতে পারবে না।

সত্যি কেউ মাটি নিতে পারে না। লোকে একটু ঘুরে দাঁড়িয়ে সাগ্রহে তাকিয়ে থাকে। তারপর হতাশ হয়ে চলে যায়।

একদিন, দু'দিন, তিনদিন—সপ্তাহ কেটে যায়। তারও পরে শালবনের মাথার ওপর দিয়ে প্রতি রাত্রিতে কৃষ্ণা তিথির ক্ষীণ চাঁদের রূপ ধীরে ধীরে ভরে উঠতে থাকে। হঠাৎ একদিন ভোরের আলোকে দেখা যায়, ঐ একখণ্ড মাটির গায়ে সবুজ ঘাসের আবির্ভাব সাড়া দিয়ে উঠেছে। পুলিস আর ফৌজের মানুষগুলিকে হঠাৎ দেখতে নতুন রকমের লাগে। যেন তীর্থভূমির পবিত্রতাকে ওরা পাহারা দিয়ে সযত্নে আগলে রেখেছে। ওরা এখনো জানে না যে ভবিষ্যতের কোনো পথিক হয়তো দেবালয় দেখবার জন্য ঠিক এইখানে, এই ভয়ানক মাটির কাছে এসে এমনি এক সকালবেলায়...

এমনি এক সকালবেলায় মাত্র কয়েকটা দিন পরে তীর্থযাত্রীর মত কয়েকটি মানুষ হেঁটে হেঁটে তসীল কাছারির ফটকের প্রায় কাছাকাছি কাশফুলে ছাওয়া মাঠের ওপরে এসে দাঁড়ালো। প্রমীলা, প্রমীলার বাবা নন্দলাল, প্রমীলার ছোট ভাই বাসুদেব আর কৈলাস।

কি দেখতে ওরা এসেছে তা নিজেরাই ভাল করে জানে না। তবু এরা তাকিয়েছিল ফটকের দিকে। বুড়ো নন্দলালের একজোড়া হতভম্ব চোখ চলে ভিজে গিয়েছে। বোধহয় লক্ষ বছরের ধৈর্যে কঠিন, পিতা হিমাদ্রির বুকের বরফে আবার নতুন করে পুত্রশোকের জ্বালা লেগেছে।

ছোট ছেলে বাসুদেব যেন কান্না লুকোবার জন্যে এদিক ওদিক ঘুরে বেড়াচ্ছিল। হিন্দুস্থানে দেবদারু বনের একটি শিশু-ঝড় হঠাৎ বড় আকাশের মেঘের দিকে তাকাতে গিয়ে চোখে জলের ঝাপটা লেগেছে, ভাল করে বুঝতে পারছে না বলেই অভিমান হয়েছে।

সবার পেছনে দু'হাত দিয়ে মুখ ঢেকে ফুঁপিয়ে কাঁদছিল কৈলাস।

শুধু কাঁদতে পারলো না বিধবা প্রমীলা। প্রমীলা যেন এক তপস্বিনী সিদ্ধার্থিকার সত্তা লাভ করেছে। জীবনের এত বড়ো ক্ষতিটার হিসেব খতিয়ে দেখবার কোনো গরজ নেই। কোনো দুঃখকে আজ যেন আমল দিচ্ছে না প্রমীলা। কেমন দেবী-দেবী ভাব। যেন একটা চন্দন-চর্চিত কঠিন আত্মাভিমানের মূর্তি। যাবার আগে একটা মুখের কথা পর্যন্ত না বলে যে চলে গেল, তার দেওয়া শাস্তি সে নিশ্চয় গ্রহণ করবে। কিন্তু কেঁদে কেটে নয়, হেসে হেসেও নয়—একেবারে শূন্য হয়ে গিয়ে। এই কয়টা দিন, সকাল সন্ধ্যা ও রাত্রি, শুধু গভীর বিশ্বাসে শিবনাম জপেছে আর শিবস্তোত্র পড়েছে প্রমীলা। শূন্যতার ভগবান তাকে কৃপা করে পথ দেখিয়ে দিয়েছেন।

ঘরে ফেরবার আগে প্রমীলা একবার কৈলাসের কাছে গিয়ে দাঁড়ালো—আর কাঁদবেন না, কৈলাসভাই।

এই সান্ত্বনাকে সইতে না পেরে কৈলাস যেন অভিমানী ছেলেমানুষের মত আরও বেশী আবোল-তাবোল বকতে আরম্ভ করলো—আমি শিবভক্ত। প্রমীলা বহিন তুমি বিশ্বাস কর, আমি সত্যিই ভক্ত, শুধু ভক্ত।

তপস্বিনীর হৃদয়ভরা শূন্যতার গায়ে নেহাত অসাবধানে যেন এক টুকরো মেঘের সজলতা লাগে। প্রমীলার গলার স্বর আর-একবার যেন ভুল করে মমতার ছোঁয়ায় স্নিগ্ধ হয়ে ওঠে— হ্যাঁ কৈলাসভাই।

কৈলাস—তাই তো আমি শিবালয় দেখতে এখানে এসেছি।

শিবালয়! প্রমীলার শুকনো চোখের দৃষ্টি তসীল কাছারির ফটকের একখণ্ড ঈষৎ শ্যামল মাটির বেদীর ওপর গিয়ে লুটিয়ে পড়লো। দুটো পুলিস তখনো জায়গাটা পাহারা দিচ্ছে। লম্বা লম্বা লাঠির ছায়া পড়েছে মাটির ওপর।

প্রমীলাদের সামনে অনেকগুলি কৌতূহলী পথচারী লোক একটা বিস্ময়ের ভিড় সৃষ্টি করে দাঁড়িয়েছিল। তারা শুধু বুঝতে চেষ্টা করছিল—কে এরা?

হঠাৎ বুকফাটা শোকের বিলাপ বাতাসে ছড়িয়ে, সুর করে টেনে টেনে, মাথা কুটে, ক্ষমা চেয়ে, কেঁদে উঠলো প্রমীলা। গৌরী নয়, সীতাও নয়। কৌতূহলী জনতা শুধু বুঝতে পারলো, নতুন সরাইয়ের অনন্ত মুদির বউ কাঁদছে।

# জঞ্জালীর জ্বালা

ওই যে রূপসী নারী, যার নাম মুক্তাকণা, যাকে আজ এক বছর ধরে সদাসর্বদা চোখের সামনে দেখছেন ছোট কুমারসাহেব, অর্থাৎ রায়জাদা অবনীশ রায়, তাকেই আজ মাঝরাতের অথবা শেষরাতের কোন প্রহরে হঠাৎ ঘুমভাঙা চোখ তুলে দেখতে গিয়ে তিনি চমকে ওঠেন। এবং চমকে উঠলেও অনেকক্ষণ ধরে একটু আড়ালে দাঁড়িয়ে মুক্তাকণা নামে ওই নারীর মুখের দিকে অপলক চোখে তাকিয়ে থেকে কি যেন বুঝতে চেষ্টা করেন ছোট কুমারসাহেব। অর্থাৎ মজ্জিলনগরের রাজবাড়ির সেই শৌখিন আর ফূর্তিবিলাসী মানুষটি, সেই রায়জাদা অবনীশ রায়।

ইনি হলেন সেই অবনীশ রায়; যিনি স্কচ-হুইস্কি, কবুতরের মাংস, ডিটেকটিভ গল্প আর তাসের রং-মিল খেলা ছাড়া পৃথিবীতে আর কিছু ভালবাসেন কিনা, তা কেউ জানে না। হ্যাঁ, এই এক বছর ধরে আর একটি বস্তু তাঁর ফূর্তিময় জীবনের নতুন বিলাস হয়ে উঠেছে। সে হলো ওই মুক্তাকণা। অবনীশ রায়ের ঘরনী নয় মুক্তাকণা, শুধু সঙ্গিনী, যদিও সে এক বছর ধরে দিন ও রাতের সকল মুহূর্তে অবনীশ রায়ের ঘরের শোভা আর মোহ হয়ে রয়েছে।

মাঝরাতে ও শেষরাতের কোন প্রহরে অবনীশের হুইস্কির নেশা যখন একঘুমের পর ফিকে হয়ে যায়, তখন ধড়ফড় করে জেগে উঠে দেখতে পায়, ঘরের খোলা জানালার কাছে চুপ করে দাঁড়িয়ে আছে মুক্তাকণা। জানালার বাইরে শুধু নিরেট অন্ধকার, তা ছাড়া আর-কিছুই দেখবার নেই; তবু সেই অন্ধকারের দিকে তাকিয়ে আছে মুক্তাকণা, দু'চোখের পলক পড়ে না।

অবশ্য রোজই নয়, মাঝে মাঝে, এবং বিশেষ করে কোন নতুন জায়গায় এসে আশ্রয় নেবার পর প্রথম কয়েকটি রাত্রিতে অবনীশের সঙ্গিনী ওই নারীর মন যেন একটা নিশির ডাক শুনতে পায়। আরও আশ্চর্যের ব্যাপার, যে-রাতে আকাশে আর মাটিতে ধবধবে চাঁদের আলো ছড়িয়ে থাকে, সে-রাতে কখনও এমন ঘটনা ঘটে না। চাঁদনী রাতের সঙ্গে যেন একটা আড়ি আছে মুক্তাকণার। যে-রাতে বাইরে আকাশভরা চাঁদের আলো, সে-রাতে ঘরের ভিতর ফরাসের উপর পড়ে অঘোরে ঘুমোতে থাকে মুক্তাকণা।

প্রথম দেখা গিয়েছিল, আগ্রার সেই হোটেলের ঘরে। তারপর একবার সাসারামের ডাক-বাংলোতে। তারপর মধুপুরে অবনীশের নিজেরই এস্টেটের সেই প্রকাণ্ড বাড়িতে, যার চারদিকে বসরাই গোলাপের মস্ত বড় বাগান। কে জানে কখন, বোধহয় ঠিক যখন গভীর ঘুমে অসাড় হয়ে পড়ে থাকে অবনীশ রায়ের নেশাড়ে শরীর, আর বাইরের কালো অন্ধাকরে ক্লান্ত জোনাকির পাখাও আর মিটমিট করে জ্বলে না, তখন হয় এই ঘর, নয় ওই ঘরের কোন একটা খোলা জানালার কাছে গিয়ে দাঁড়িয়ে থাকে মুক্তাকণা। আরও অদ্ভুত ব্যাপার, মুক্তাকণার সারা মুখ জুড়ে সেই সময় একটা কৌতুকের হাসি থমথম করে। যেন বাইরের অন্ধকারের সঙ্গে মনে মনে একটা ঠাট্টার খেলা খেলছে মুক্তাকণা।

মধুপুরের বাড়িতে যে-দৃশ্য দেখতে হয়েছিল, সেই দৃশ্য হীরাপুরের বাড়িতে এসেও অবনীশের দেখতে হলো। ঠিক সেই রকম আবার মাঝরাতে ঘরের খোলা জানালার কাছে গিয়ে বাইরের অন্ধকারের দিকে তাকিয়ে রয়েছে, আর মনে হয়, সেই রকম ভঙ্গিতে হাসছে মুক্তাকণা।

দেখতে পেয়ে অবনীশের নেশালস্ মনের দুঃসহ বিস্ময় যেন ক্ষুব্ধ হয়ে কঠোর স্বরে চিৎকার

করে ওঠে : "কে তুমি? কি করছ ওখানে দাঁড়িয়ে?"

মুক্তাকণা যেন এত শক্ত ধমকের শব্দটাকে শুনতে পায়নি। আস্তে আস্তে মুখ ফিরিয়ে আর আনমনার মতো অবনীশের মুখের দিকে একটা শূন্য চাহনি নিয়ে তাকিয়ে থাকে। তারপরেই চমকে উঠে বলে, "আমি, আমি, আমি।"

আস্তে আস্তে মুক্তাকণার দিকে এগিয়ে যায় অবনীশ। গম্ভীরভাবে বলে, "কী ব্যাপার মুক্তা? ও-রকম করে হাসছ কেন? তোমাকে এত অদ্ভুত দেখাচ্ছে কেন?"

সত্যিই মুক্তাকে বড় অদ্ভুত দেখায়। খোলা জানালা দিয়ে শুধু বাইরের ঘন অন্ধকারের ভয়াল চেহারাটা দেখা যায়। দিগন্ত জুড়ে ঠেসে রয়েছে সেই নিরেট অন্ধকার। আকাশে তারা ঝিকমিক করে; মনে হয় তারাগুলি ভয় পেয়ে কাঁদছে। দেখা যায় না, নিকটে বা দূরে কোথায় গাছপালার ভিড় মুখ লুকিয়ে রয়েছে। শুধু বড় বড় তালের মাথাগুলিকে এক-আধটুকু ঠাহর করা যায়। তালের পাতায় বোধহয় মাথা ঠুকছে কোন রুগ্ন শকুন। তাই একটা ক্ষীণ আর্তনাদ যেন আছাড় খেয়ে কাঁপতে থাকে। আর শোনা যায়, দূরের ঝাউবনের একটানা হাঁপানির শব্দ। বাতাস কখনও মৃদু হয়ে, আবার কখনও বা এলোপাথাড়ি ঝড়ের মতো হয়ে সেই অন্ধকারের জগৎ থেকে যত আক্ষেপ আর যত অদ্ভুত কাতরানির শব্দ ছড়িয়ে বেড়ায়। মুক্তাকণা চুপ করে আর দু'চোখ অপলক করে বাইরের সেই অন্ধকার দেখে, আর কাতরানির স্বর শোনে।

ঘরের ভিতরে আলো জ্বলে, তাই মুক্তার মুখটাকে খুব স্পষ্ট দেখা যায়। দেখতে পায় অবনীশ, বাইরের অন্ধকারের দিকে তাকিয়ে মুক্তার চোখ দুটো যেন দপদপ করে হাসে। অত যত্ন করে বাঁধা খোঁপা, তাও যেন একেবারে ভেঙেচুরে ঝরে পড়তে চায়। ফুরফুর করে উড়তে থাকে উসকো-খুসকো চুল। মুক্তার কপালটা লালচে হয়ে ওঠে, যেন আগুনের আঁচ লেগেছে। দাঁতে দাঁতে ঘষা লেগে বিশ্রী শব্দও হয়। পান-খাওয়া ঠোঁট, মুক্তার সেই ঠোঁটের ফাঁক দিয়ে যেন রক্তমাখা লালা ঝরে পড়তে চায়। বড় অস্বাভাবিক মুক্তার মূর্তি। মাঝে মাঝে থরথর করে কাঁপে মুক্তার শরীরটা। ওর চোখ মুখ ঠোঁট, সবই যেন ওই অন্ধকারের সঙ্গে এতক্ষণ ধরে নিঃশব্দে কথা বলছিল। কে জানে কোন ভয়ানক রহস্যের কথা! সেই রহস্য যেন একটা ভাষ্যহীন কৌতুক। তাই মুক্তার চোখ দুটো ও রকম দপদপ করে হেসে উঠছে।

অবনীশের গম্ভীর গলার স্বর শুনে আস্তে আস্তে মুখ ফেরায় মুক্তা। কিন্তু তবু মনে হয়, অবনীশের কথাগুলির অর্থ যেন সে বুঝতে পারছে না। তেমনই দুই চোখ অপলক করে অবনীশের মুখের দিকে তাকিয়ে থাকে।

ঘুমভাঙা চোখের ভীত বিস্মিত শিহর মুছে ফেলবার জন্য দু'হাতে চোখ ঘষে মুক্তার চোখের দিকে ভাল করে তাকায় অবনীশ রায়। কিন্তু কী অদ্ভুত, সত্যিই মুক্তাকে যে মুক্তা বলেই মনে হয় না। সারাটা দিন, সকাল থেকে সন্ধ্যা পর্যন্ত, কত গানে-গল্পে আর হাসি-ঠাট্টায়, কত রঙে-ঢঙে ও রগড়ে কুমারবাবুর ফূর্তির জীবনকে মাতিয়ে রেখেছিল যে নারী, সে-নারী এখন এই মাঝরাতের স্তব্ধ প্রহরের কোন্ অভিশাপে এমন এলোমেলো হয়ে বোবা নিশাচরীর মতো অন্ধকারের দিকে তাকিয়ে থাকে, আর দু'চোখের তারা নাচিয়ে দপদপ করে হাসে?

অবনীশ রায়ের বিস্ময় এইবার ভয় পেয়ে শিউরে ওঠে। চেঁচিয়ে ওঠে অবনীশ, "কথা বলছ না কেন? শীগগির কথা বলো। উত্তর দাও মুক্তা।"

মুক্তার চোখ দুটো এইবার ভয় পেয়ে চমকে ওঠে। যেন এতক্ষণে অবনীশের কথাগুলি কানে

শুনতে পেয়েছে মুক্তা। ব্যস্তভাবে শাড়ির আঁচল গায়ে জড়িয়ে মূর্তিটাকে একটু স্বাভাবিক করে নিয়ে মুক্তা বলে, "কী বলব? কী শুনতে চাও তুমি?"

ভ্রূকুটি করে চেঁচিয়ে ওঠে অবনীশ, "সত্যি করে বলো।"

এইবার শিউরে ওঠে মুক্তার চোখের তারা। অবনীশের ওই প্রশ্নটা যেন তীক্ষ্ণ ছুরির মত একটা ধারালো অস্ত্র। মুক্তার জীবনের এই সুন্দর ছদ্মবেশটাকে এই মুহূর্তে ছিন্নভিন্ন করে দেবার জন্য উদ্যত হয়েছে ওই প্রশ্ন। যদি উত্তর দিতে একটুও ভুল করে মুক্তা, যদি মনের ভুলে কিংবা হঠাৎ ভয়ে সত্য কথাটা বলেই ফেলে, তবে এক মুহূর্তে মুক্তার এত বড় সুখের প্রাসাদ ধুলো হয়ে যাবে। এত টাকা, এত সমাদর, এত আহ্লাদ আর এত সোনা ও জরোয়ার উপহারে ধন্য-হাওয়া ঝকঝকে জীবনের সব উল্লাস স্তব্ধ হয়ে যাবে। শুধু তাই বা কেন? অবনীশ নামে খামখেয়ালী ওই বড়লোকের মেজাজ হয়তো এই মুহূর্তে পাগল হয়ে গিয়ে তার এত আদরের মুক্তাকে ঘেন্না করে পিস্তলের একটি গুলিতে শেষ করে দেবে।

অবনীশের এই প্রশ্নটা কি তার মর্মভেদী একটা সন্দেহ? মুক্তাকণাও জানে, অবনীশের মনে মাঝে মাঝে একটা সন্দেহ বড় তীব্র হয়ে ওঠে। ভয় হয় মুক্তার, সেই সন্দেহের আঘাতে মুক্তার উপর অবনীশের এত মায়া আর ভালবাসার নেশাটাই বুঝি চুরমার হয়ে যাবে।

খিলখিল করে হেসে ওঠে : "সত্যি করে বলছি, আমি তোমারই মুক্তাকণা, শুধু তোমারই।"

হ্যাঁ, ঠিক সেই রকম ঝরণার জলের মতো উচ্ছল স্বরে হেসে উঠেছে অবনীশের সঙ্গিনী মুক্তাকণা। সকাল থেকে সন্ধ্যা, তারপর রাত, এই রূপসী নারী হেসে গেয়ে অবনীশের ফূর্তি-পিপাসাকে তৃপ্তি দিয়েছে। স্কচ-হুইস্কির নেশা কোন নেশাই নয়, যদি মুক্তাকণা নিজের হাতে গেলাস তুলে নিয়ে অবনীশের হাতের কাছে এগিয়ে না দেয়। ডিটেকটিভ গল্পের পাতার পর পাতায় ছড়ানো ঘটনার শত রহস্য নিংড়েও কোন রসের স্বাদ অনুভব করা যায় না, যদি অবনীশের বই পড়বার সময় তার গা ঘেঁষে মুক্তাকণা না বসে থাকে। বাজি রেখে মুক্তাকণারই সঙ্গে তাসের রঙ-মিল খেলে অবনীশ রায়। মুক্তাকণার কাছে মুঠো মুঠো টাকা হেরে যেতে অবনীশ রায়ের ভালই লাগে। একদিন জাগা-চোখে স্বপ্ন দেখেছে অবনীশ, মুক্তাকণার মুখটা যেন ফুলদানির উপর রাখা রয়েছে। হাসছে মুক্তাকণার সুন্দর মুখ, কাঁপছে রঙীন ঠোঁট আর চোখের কালো তারা। মনে হয় অবনীশের, মুক্তাকণা যেন তার জীবনের চিরটা কাল এইভাবে মধুর মাদক হাসিতে ভরা অফুরান যৌবনের রক্তমাংস নিয়ে থাকবে।

খুশি হয়েছে, সুখী হয়েছে অবনীশ। তাই অজস্র অঢেল উপহারে মুক্তাকণার সব সুখের দাবিকেও পূর্ণ করে দেবার জন্য সর্বক্ষণ তৈরি রয়েছে। মুক্তাকণার নিজের ব্যবহারের আলমারিতে তিনটে মখমলের বাক্স সোনার অলংকারে আর জড়োয়াতে ভরে গিয়েছে। একটা সুগন্ধ সাবান দুবার স্পর্শ করে না মুক্তা। অবনীশ নিজেই আপত্তি করে। বাসী সাবান গায়ে মাখলে মুক্তাকণার গায়ের চামড়া খসখসে হয়ে যেতে পারে, ভয় আছে অবনীশের মনে। আগ্রাতে থাকতেই মুক্তাকে কড়া হুকুম দিয়েছিল অবনীশ, "এখন থেকে রোজ আতর-জলে স্নান করবে মুক্তা। সাবধান, যেন ভুলেও কোন ভুল না হয়।"

এত বড় আদরের সিংহাসনে বসিয়ে রাখা হয়েছে যে-নারীকে, তাকে আজও মাঝে মাঝে সন্দেহ করতে হয়! অবনীশ নিজেরই উপর রাগ করে। মিছামিছি হঠাৎ ভয় পেয়ে এ-রকম সন্দেহ মনের ভিতর থেকে ডেকে আনবার দরকার ছিল না। পালিয়ে যাবে না মুক্তা, চলে যাবার কোন

লক্ষণও দেখা যায় না। কোনদিন কোন ভরা-দুপুরের আলোতে জানালার পর্দা সরিয়ে পথের মানুষের মুখের দিকে তাকায়নি মুক্তা। কাউকে চিঠি দেয় না মুক্তা; পৃথিবীর কোন আনাচ-কানাচ থেকে মুক্তার নামে কোন চিঠি আসে না। অবনীশের আদরের জগৎ থেকে মুক্তাকণাকে চুরি করে নিয়ে যাবার কোন অভিসন্ধি এই পৃথিবীতে কারো নেই। মুক্তাকণার প্রাণটাকে কিনে ফেলেছে অবনীশ। মুক্তাকণাও স্বীকার করে, মেয়েমানুষকে এমন করে এত বেশী ভালবাসা কোন স্বামীও বাসে না।

ওসব ভয় নয়। তবু কেমন যেন মনে হয়, এবং মাঝরাতের এই মুক্তাকণাকে জানালার কাছে ওই মূর্তিতে ওভাবে দপদপ করে চোখের তারা নাচিয়ে হাসতে দেখে অবনীশের মনের ভিতরটা যে শিহর সহ্য করে, সেটা একরকমের ভয়েরই শিহর। মুক্তাকণার মনের গভীরে নিশ্চয়ই কোন বেদনা লুকিয়ে আছে। নিশ্চয়ই অবনীশকে প্রাণ ঢেলে ভালবাসতে মনের ভিতর বাধছে। এবং একদিন এই বেদনার টানেই অবনীশকে ছেড়ে সন্ন্যাসিনী হবার জন্য কোথায় কোন আশ্রমের দিকে ছুটে চলে যাবে মুক্তাকণা।

মুক্তাকণার খিলখিল হাসির স্বর শুনে অবনীশের চোখের তীব্র সন্দেহ ধীরে ধীরে ফিকে হয়ে যায়। সেইসঙ্গে সরে যায় ভয় এবং ভয়ের বেদনাও।

মুক্তাও বড় বুদ্ধিমতী। চট করে একটি মিনিটের মধ্যে কেমন সুন্দর আবার নতুন করে পরিপাটি সেজে অবনীশের সামনে এসে দাঁড়ায়। মুক্তাকণার গা-ভরা গহনার উপর আলোর আভা ঝলমল করে। মুক্তাকণার হাত ধরে সোফার উপর বসে অবনীশ।

মুক্তা হাসে : "তুমি হঠাৎ ঘুম থেকে উঠে আর ছুটে এসে আমার মুখের দিকে ওরকম রাগ করে তাকাও কেন. বলো তো?"

অবনীশ হাসে : "তুমি কথা দাও, আর কখনও ওভাবে মাঝরাতে একা একা খোলা জানালার কাছে দাঁড়িয়ে আর অন্ধকারের দিকে তাকিয়ে হাসবে না?"

আশ্চর্য হয় আর ফ্যালফ্যাল করে অবনীশের দিকে তাকায় মুক্তা : "কি বলছ তুমি? যত সব মিথ্যে কথা।"

"খুব সত্যি কথা বলছি।"

মুক্তা রাগ করে : "তা হলে বলো, আমি একটা পাগল, আমার মাথায় রোগ আছে।"

আনমনার মতো আক্ষেপ করে অবনীশ : "কে জানে?"

তারপরেই হেসে ওঠে অবনীশ : "তবুও ভাল।"

কোন উত্তর দেয় না মুক্তা। শুধু কুটিল একটা ভ্রূভঙ্গী, তার মধ্যে তীব্র একটা চতুরতার ছায়া লুকোচুরি খেলতে থাকে। জানে মুক্তাকণা, এবং আজও আবার অবনীশের ওই আক্ষেপ আর অভিযোগের ভাষা শুনে বুঝতে পারে, কিসের সন্দেহে অবনীশের মাঝরাতের ঘুম-ভাঙা চোখ ওভাবে চমকে ওঠে। এক বছর ধরে এত টাকা আদর গহনা আর ভালবাসা দিয়ে কাছে ধরে রাখা নারীর মনটাকে কাছে পাওয়া গেল না, এই তো অবনীশের সন্দেহ। সাসারামের ডাকবাংলোতে সেই শীতের রাতে অবনীশ স্পষ্ট ভাষায় মুক্তাকণার কাছে এই অভিযোগ করতে গিয়ে ফুঁপিয়ে উঠেছিল। সত্যিই বড় ব্যথা পায় ছোট কুমারসাহেব। মুক্তাকণার ভালবাসায় কোন ঘাটতি কমতি ফাঁকি কিংবা ভেজাল আছে, ভাবতেই চমকে শিউরে আর চেঁচিয়ে প্রায় আধ-পাগলের মতো হয়ে যায় ভদ্রলোক।

যেমন আগ্রার হোটেলে, সাসারামের ডাকবাংলোতে আর মধুপুরের গোলাপবাগে তেমনই আজও হীরাপুরের এই বাড়িতে মাঝরাতের প্রহরে সোফার উপর বসে ফূর্তিময় জীবনের সবচেয়ে বড় সাধের সঙ্গিনী এই মুক্তাকণাকে হঠাৎ ব্যাকুলভাবে বুকে জড়িয়ে ধরে প্রশ্ন করে অবনীশ, "সত্যি করে বলো মুক্তা।"

এই প্রশ্ন শোনবার জন্য মনে মনে তৈরি ছিল মুক্তা। এই প্রশ্নের কি উত্তর দিতে হবে, তাও জানে মুক্তা, এবং মনে মনে সেই উত্তর তৈরি রেখেছে। তাই প্রশ্ন শোনবার সঙ্গে সঙ্গে খিলখিল করে হেসে বলতে থাকে : "সত্যি করে বলছি, তুমি আমার ভালবাসার দেবতা গো। আমার স্বামী তোমার চেয়ে ঢের বড়লোক ছিল, কিন্তু সে মানুষটা তো তোমার মত ভালবাসতে পারেনি কোন দিন। তাই তো ভাবি....ভাবলে আমার পরাণটাই যে হেসে ওঠে গো, কী ভাগ্যির জোরেই না তোমাকে পেয়েছি!"

আর বেশি কিছু বলবার দরকার হয় না। অবনীশের ক্লান্ত নেশার সব উদ্বেগ দূর হয়ে যায়। ওই নারী, মুক্তাকণা যার নাম, যার দুই চোখের কোলে সরু কাজলের টান এখন আরও মায়াময় হয়ে অবনীশের বুকের নিঃশ্বাসে টান ধরিয়ে দিচ্ছে, সেই নারী হলো বিচিত্র এক কাহিনীর নারী। ওই কাহিনীটা না থাকলে মুক্তাকণা আজ মজিলনগরের ছোট কুমারসাহেব রায়জাদা অবনীশ রায়ের শৌখিন জীবনের সর্বক্ষণের আমোদের কাছে এত বড় আদরের জিনিস হয়ে উঠতে পারত না নিশ্চয়। বেশ উঁচু বংশের অতি বনেদী এক পরিবারের মেয়ে হলো মুক্তাকণা। দিনাজপুরের মস্ত এক জমিদার বাড়ির বধূ হলো এই মুক্তাকণা। যেমন বড়লোক, তেমনিই শিক্ষিত সেই জমিদার। কিন্তু মুক্তাকণার দুর্ভাগ্য, স্বামী তাকে ভালবাসতে পারেনি। লেখাপড়া জানে না মুক্তাকণা, এই তার অপরাধ। একদিন শ্রাবণের এক ভয়ানক ঝড়ের রাতে স্বামী হঠাৎ হিংস্রমূর্তি ধারণ করে ঘুমন্ত মুক্তাকণাকে হাত ধরে টেনে হেঁচড়াতে হেঁচড়াতে ঘরের বাইরে ঠেলে দিয়েছিল, আর মুক্তার হাতে তুলে দিয়েছিল বিষের শিশি : "যাও আত্মহত্যা করে আমাকে নিশ্চিন্ত করে দাও।" শুধু এই কথা বলে ঘরের দরজা বন্ধ করে দিয়েছিল সেই জমিদার স্বামী।

তারপর? সে-কাহিনীও শুনেছে অবনীশ। তারপর স্বামীর বিতাড়িতা ওই মুক্তাকণা সন্ন্যাসিনী হবার জন্য কাশী রওনা হয়ে গেল। কিন্তু টাকা-পয়সার অভাবে কাশী পর্যন্তও পৌঁছতে পারেনি। গয়া পর্যন্ত এসে এবং এক সরাইখানার কুঠুরির ভিতরে আশ্রয় নিয়ে, আর ঘরের কপাট বন্ধ করে দু'দিন ও দু'রাত শুধু কেঁদেছিল।

তারপর? তারপর এক অদ্ভুত ঘটনার অনুগ্রহে অবনীশের সঙ্গে মুক্তাকণার দেখা হয়ে গেল। ভাগ্য ভাল, সেই সময়ে গয়া শহরের কাছে ফল্গুর ধারে অবনীশ রায় তার সেই নতুন বাংলোবাড়িতে ছিল। ভাগ্যিস সরাইখানার দারোয়ান সেই বাবুলালকে আগে থেকেই জানত অবনীশ। আরও ভাগ্যের কথা, বাবুলাল নামে সেই লোকটাও অনেকদিন থেকেই জানত, কি চান, কি খুঁজছেন এবং কোনটি পেলে খুশি হবেন ছোট কুমারসাহেব।

বাবুলাল এসে প্রথম খবরটা দিয়েছিল, "আপনি যেমনটি চান ঠিক তেমনটি জিনিস পাওয়া গেছে হুজুর।"

"কোথায়? কে সে?" হুইস্কির ঢেঁকুর তুলে প্রশ্ন করে অবনীশ।

"সরাইখানার ঘরে দরজা বন্ধ করে কাঁদছে সে। মস্ত বড় এক জমিদারের বউ। দেখতে যেমন সুন্দর, শরীরটিও তেমনি ডাগর, আর চলন-বলন বড়ই শরিফ, বহুত বহুত মিঠা।"

"কেন? কিসের দুঃখে কাঁদছে?"

"স্বামী তাড়িয়ে দিয়েছে। তাই কাশী চলে গিয়ে সন্ন্যাসিনী হতে চায়।"

চেয়ার ছেড়ে উঠে দাঁড়ায় অবনীশ। চোখ জুড়ে তীব্র একটা পিপাসার উল্লাস জ্বলজ্বল করে। বাবুলালের হাতে এক শো টাকার নোট তুলে দিয়ে অনুরোধ করে অবনীশ : "চেষ্টা কর মুন্সী; যেন কোনমতেই হাতছাড়া না হয়।"

না, হাতছাড়া হয়নি। তাই তো আজ সেই নারী ছোট কুমারসাহেব অবনীশ রায়ের ফূর্তিময় জীবনের সঙ্গিনী হয়ে এই হীরাপুরের বাড়িতে সোফার উপর বসে আছে, আজ তার গা-ভরা গহনা আলোর আভায় ঝলমল করছে।

মুক্তাকণার মুখের হাসিও ঝলমল করে ওঠে। মুক্তা বলে, "যাও, এইবার ভাল করে একটা ঘুম দিয়ে মেজাজ ভাল করে নাও।"

হ্যাঁ, হীরাপুরের কালো অন্ধকারের রাত বোধহয় এইবার শেষ হয়ে যাবে। তালগাছের পাতায় মাথা ঠুকে কোন রুগ্ন শকুন আর কাঁদে না। দূরের শালবনের দিক থেকে কাকের ডাকের সাড়া শোনা যায়।

বিছানার দিকে লক্ষ্য রেখে এগিয়ে যায় অবনীশ, আর মুক্তাকণা, তেমনি সারা মুখের ঝলমল হাসি নিয়ে পান জরদার ডিবে খোঁজবার জন্য অন্য ঘরে চলে যায়।

হাঁফ ছেড়ে হেসে ফেলে মুক্তাকণা। বোধহয় সরাইখানার দারোয়ান সেই বাবুলালের ধূর্ত চোখ দুটোকে মনে পড়ে যায়। বুদ্ধি আছে লোকটার। কী চমৎকার পরামর্শই না দিয়েছিল, আর কেমন সুন্দর একটা গল্পও তৈরি করেছিল লোকটা! মুক্তাকণার কাছ থেকেও একশো টাকা দস্তুরি আদায় করেছে বাবুলাল। করুক, ভালই করেছে। বাবুলালের পরামর্শ না শুনলে এতদিনে বোধহয় আবার তারকেশ্বরের সেই গলির ভিতরে ফিরে যেতে হত; কিংবা বেনারসের দালকামণ্ডি; নয়তো কয়লাখনির দেশ ঝরিয়ার বাজার। যত কিপটে ইয়ার আর লুচ্চার সঙ্গে দুটো টাকার জন্য দরাদরি করে হয়রান হবার জীবন! যত ভ্যানতাড়া মাতালের খিস্তি সহ্য করা আর টাইমের বাবুর হাতে মার খাওয়ার জীবন! বাড়িউলির ফাইন দিতে দিতে, দালালের দস্তুরি আর পুলিসের বখরা যোগাতে যোগাতে ফতুর হয়ে যাবার সেই জীবন কল্পনা করলে এখনও বুকের ভিতরটা ভয়ে শিউরে ওঠে।

জরদার সুগন্ধে নিঃশ্বাসের বাতাস মেতে উঠলেও মুক্তার মনের ভিতরটা যেন আবার হঠাৎ মিইয়ে যায়। কাজল-আঁকা চোখ আর পান-চিবানো রাঙা ঠোঁট থেকে সব হাসির শিহর ঝরে পড়ে যায়। দুরদুর করে বুক। যদি কোন মুহূর্তে কোন কথার ভুলে ধরা পড়ে যায় মুক্তা! যদি একবার বুঝে ফেলতে পারে অবনীশ যে, এই মুক্তা হলো তারকেশ্বরের মুকতো, আর ঝরিয়া বাজারের মুকতাবাঈ? তবে? থরথর করে কাঁপতে থাকে মুক্তার গায়ের ঝকঝকে সোনার গয়নাগুলি। কখনই ক্ষমা করবে না, এক মুহূর্তও বোধহয় আর দ্বিধা করবে না ওই শৌখিন কুমারসাহেব; পিস্তল তুলে নিয়ে এসে এক মুহূর্তের মধ্যে মুক্তার এই ভয়ানক ছলনার হিসেব-নিকেশ করে দেবে।

খুব সাবধান! যেন কখনই ধরে না ফেলতে পারে অবনীশ! মুক্তা তার ভীরু মনটাকে সাবধান করে দিয়ে, আবার চোখের চাহনিটাকে চতুর করে তুলতে থাকে। জানুক অবনীশ, চিরকাল জানুক, পৃথিবীর একটা বাজে-গলির বাজে-মেয়েমানুষ নয়, মস্তবড় এক জমিদারবাড়ির ঘরছাড়া বধূ তার ফূর্তিময় জীবনের একটা অদ্ভুত শখের ক্ষুধা মেটাবার জন্য তারই সঙ্গিনী হয়েছে।

নিজেকে আরও ভাল করে বুঝিয়ে আরও সাবধান করে রাখে মুক্তাকণা। যদি কোনদিন অবনীশের মনের কোন চালাক সন্দেহের কাছে এই ছলনা ধরা পড়ার মত হয়, তবে সেদিন আরও ভাল করে হেসে ঢলে লোকটাকে ভুলিয়ে, আরও মদ গিলিয়ে এবং আরও আদর করে ঘুম পাড়িয়ে শুধু গয়নার বাক্স আর টাকাগুলি নিয়ে সরে পড়তেই হবে। বড়লোকের পিস্তলের গুলি খেয়ে মরতে হবে কেন? কী আমার সোহাগের পিস্তল রে!

আর কিছুক্ষণ পরে, যখন সকালের ঘুমের পালা শেষ করে আবার উঠে বসবে অবনীশ, তখন আতর-জলে স্নান করে আর ভিজে চুল এলিয়ে দিয়ে অবনীশের চোখের সামনে গিয়ে দাঁড়াতে হবে। দেখে মুগ্ধ হয়ে যাবে অবনীশের চোখ। জয়ীর মতো মস্ত বড় ঘরের এক নারীর দেহ আর মন কিনে ফেলা গর্বের আবেগে বিহুল হয়ে মুক্তার মুখের দিকে তাকিয়ে থাকবে অবনীশ।

ঠিকই ভেবেছে মুক্তা। সকাল হতেই আবার সেই গল্প গান আর হাসির পালা; সেই হুইস্কি, কবুতরের মাংস, ডিটেকটিভ গল্প আর তাসের রঙ-মিল। শৌখিন ফূর্তিবাজের জীবনে সব আমোদের মেজাজ রঙ-ঢঙে মাতিয়ে তুলতে একটু ভুল করে না মুক্তা।

অবনীশ বলে, "তুমি কিন্তু আজ আবার মাঝরাতে ও রকম ভূতে-পাওয়া মানুষের মতো চেহারা নিয়ে খোলা জানালার কাছে দাঁড়িয়ে হাসবে না।"

ভ্রূকুটি করে মুক্তা : "এ রকম একটা মিথ্যে কথা কেন বলছ গো?"

অবনীশ বলে, "মিথ্যে কথা নয়। খুব সত্যি কথা বলছি।"

মুক্তা জানে, মিথ্যা বলেছে অবনীশ। সন্দেহের মানুষ নেশার চোখে ওই রকমই দেখে থাকে। মুক্তাও তার ভ্রূকুটিতে একটু অভিমানের ভান করে দিয়ে অভিযোগ করে : "তুমিও মাঝরাতে ঘুম থেকে উঠে ও-রকম চেঁচিয়ে চেঁচিয়ে আমাকে সন্দেহ করতে পারবে না।"

অবনীশ হাসে। কিন্তু মুক্তা আরও গভীর অভিমানে যেন ভেঙে পড়তে চায় : "উঃ, তুমি যখন 'কে তুমি' বলে চেঁচিয়ে ওঠ, তখন আমার যে কী ভয় করে, কী আর বলব!"

অবনীশ বলে, "না, আর কখনও ওকথা বলব না মুক্তা।"

কিন্তু সন্ধ্যা পার হলেই এই দুই জীবনের সব আমোদের মেজাজ ধীরে ধীরে থিতিয়ে আসে। তারপর আরও কিছুক্ষণ, এবং তারপর আরও কিছুক্ষণ, এবং তারপরেই যখন স্তব্ধ পৃথিবীর বুক জুড়ে ঘন অন্ধকার থম থম করে, তখন মাঝরাতের প্রহরটা আবার ঠিক সেই রহস্যময় অভিশাপ নিয়ে দেখা দেয়। দিনের বেলার এত শক্ত প্রতিজ্ঞাটা যেন অলস অবসাদে ঝিমিয়ে পড়ে। খোলা জানালার কাছে দাঁড়িয়ে ঘন অন্ধকারের দিকে তাকিয়ে মুক্তার চোখ দুটো দপদপ করে হাসে। হঠাৎ ঘুম-ভাঙা চোখে চমকে ওঠে অবনীশ। তারপর, সেই সব প্রশ্ন। সেই সন্দেহ আর ভয়, সেই অভিযোগ, শেষে সেই খিলখিল হাসি এবং আবার নিশ্চিন্ত মনে সোফার উপরে বসে দু'জনের সেই রকমের গল্প।

অবনীশ বিরক্ত হয়ে বলে—"নাঃ, এই বাড়িটাও একটা অপয়া বাড়ি। ভাবছি এইবার কোন একটা গেঁয়ো বাগানবাড়িতে গিয়ে থাকব।"

ছোট কুমারসাহেবের এস্টেটের অনেক বাগানবাড়ি আছে। তার মধ্যে সবচেয়ে ভাল বাগানবাড়ি হলো এই বাড়ি। চারবিঘা জুড়ে বাতাবীলেবুর বাগান। দুটো বড় পুকুর, একটা পুকুরে মাঝখানে জলটুঙ্গি আছে, ছোট একটা পানসিও সে পুকুরের এককোণে জলের উপরে ভাসে।

মুক্তাকণার হাত ধরে মোটরগাড়ি থেকে অবনীশ যখন বাগানবাড়ি ফটকের মাটিতে দাঁড়ায় তখন সন্ধ্যা প্রায় শেষ হয়ে এসেছে। দূরে কানা-দামোদরের কিনারায় কাশবনের সাদার ভিড় তখনও একটু একটু চেনা যায়। বাতাবীফুলের গন্ধে শুধু সন্ধ্যার বাতাস নয়, সন্ধ্যার অন্ধকারটাও যেন ভরে গিয়েছে। অবনীশের মনে হয়—ভালই হলো, এ রকম সুগন্ধভরা অন্ধকারকে বোধহয় মাঝরাতের কোন প্রহরের অভিশাপ সহ্য করতে হবে না। মুক্তাকণার মাথার রোগ সেরে যাবে।

মুক্তা বলে, "এটা আবার কেমন জায়গায় এলাম গো!"

"এটা আমার সবচেয়ে বেশি পছন্দের বাগানবাড়ি, নাম প্রিয়নিকুঞ্জ।"

"গাঁয়ের নাম কি?"

"ভুবনপুর।"

চমকে ওঠে মুক্তা : "সে কি গো!"

অবনীশ হাসে : "হ্যাঁ গো, আর ওর যে একটু দূরে নদীটাকে এখন খুব স্পষ্ট দেখা যাচ্ছে না, ওটা হলো কানা-দামোদর।"

ভয় পেয়ে ফিসফিস করে মুক্তা : "সে কি গো!"

ছোট কুমারসাহেবের প্রিয়নিকুঞ্জে ফূর্তিময় জীবনের কোন উপাদানের অভাব ছিল না। ছিল স্কচ-হুইস্কি, ছিল কবুতরের মাংস, ডিটেকটিভ গল্প আর তাস। তার উপর ছিল শালুক-ছড়ানো বড় পুকুরের জলের উপর ভেসে বেড়াবার পানসি, আর বাতাবীলেবুর ফুলের গন্ধে আকুল হওয়া অন্ধকার।

প্রিয়নিকুঞ্জের একটি ঘরে ফরাশের উপর বসে অবনীশের সঙ্গে যখন তাসের রঙ-মিল খেলে মুক্তা, তখন তার গা-ভরা সোনার গয়না তেমনি ফূর্তির উল্লাসে ঝলমল করে। তারপর অবনীশের হাতে হুইস্কি-ভরা গেলাস শিথিলভাবে যখন কাঁপতে থাকে, তখন নীরব হয়ে যায় রাত্রিটা। এবং তারপরেই, কে জানে কতক্ষণ পরে, মাঝরাতের প্রহরে ঘুম-ভাঙা চোখ তুলে তাকাতে গিয়ে দেখতে পায় অবনীশ, কাছে নেই মুক্তা।

আজ আর চেঁচিয়ে ওঠে না অবনীশ, মায়া বোধ করে। চেঁচিয়ে ধমক দিতে ইচ্ছা করে না। মুক্তার মাথার রোগটা বড় নিষ্ঠুর। বড় বেশি কষ্ট পাচ্ছে বেচারা।

আস্তে আস্তে উঠে দাঁড়ায় অবনীশ। পা টিপে-টিপে চলতে থাকে। ঘরের পর ঘর পার হয়ে খুঁজতে খুঁজতে শেষে দেখতে পায় অবনীশ—হ্যাঁ, ঠিকই, দক্ষিণের খোলা জানালার কাছে দাঁড়িয়ে বাইরের অন্ধকারের দিকে তাকিয়ে আছে মুক্তা।

সত্যিই বড় সুগন্ধ-ভরা অন্ধকার। মুক্তাকণার মুখটাকে দেখতে একটুও আশ্চর্য লাগে না, ভয় তো দূরের কথা; বড় বেশি করুণ দেখাচ্ছে মুক্তাকে। চোখ দুটি হাসি-হাসি, কিন্তু চোখের কাজল ভিজে গিয়েছে মনে হয়। বেচারা! কে জানে কেমন একটা মনের রোগে রোজ এই কাণ্ড করে কিন্তু নিজে কিছুই বুঝতে পারে না। এটাও বোধহয় নিশির ডাক শোনার মতো একটা রোগ।

পা টিপে-টিপে মুক্তার ঠিক পিছনে এসে দাঁড়ায় অবনীশ। আরও ভাল করে মুক্তার মুখটাকে দেখতে পাওয়া যাচ্ছে। দেখতে থাকে অবনীশ। কিন্তু কী আশ্চর্য, মুক্তা যেন জাগা চোখে ঘুমোচ্ছে। দেখতে পাচ্ছে না মুক্তা, কত কাছে দাঁড়িয়ে আছে অবনীশ।

কি দেখছে মুক্তা? কিই-বা বুঝতে পারছে মুক্তা? এই যে কানা-দামোদরের কিনারায় কাশবনের হাওয়ায় শ্বাসটানা শব্দের মতো একটা স্বর ছুটে ছুটে বেড়ায়, তারই পাশে শ্মশান। দশ গাঁয়ের মড়া ওখানে এসে পুড়ে ছাই হয়। আরও একটু দূরে, ওই যে একটা বাতি মিটমিট করছে, ওটা হলো লক্ষ্মীহাটি কলুবাড়ির বাতি। গাঁয়ের আর-সব ঘরের চেহারা এখন আর দেখা যায় না। আর, আরও দূরে ওই যে মাঠের জায়গায় অন্ধকার লাল হয়ে রয়েছে, ওটা হলো নায়েবডাঙ্গা, চাষীরা আখের রস জ্বাল দিচ্ছে। এই সবই, কানা-দামোদরের এপার আর ওপারের বিশটা গ্রাম হলো অবনীশ রায়ের জমিদারী।

কানা-দামোদরের কিনারায় কাশের বনে একটা ঝড় উথলে উঠছে বলে মনে হয়। শ্মশানের আশেপাশে দপ-দপ করে নেচে নেচে একটা আলেয়া দৌড়োদৌড়ি করতে থাকে। দেখতে পায় অবনীশ, দু'চোখ অপলক করে তাকিয়ে আছে মুক্তা।

"মুক্তা!"

ডাক শুনে মুখ ফেরায় মুক্তা, তারপরেই চমকে উঠে উত্তর দেয়, "কি বলছ?"

অবনীশ হাসে, "ওই যে দপদপ করে একটা আলো নেচে নেচে দৌড়চ্ছে, ওটা কি?"

"জানি না।"

"ওটা একটা আলেয়া।"

"আলেয়া!" ভয়ে শিউরে উঠে অবনীশের বুক ঘেঁষে দাঁড়ায় মুক্তা।

অবনীশ হাসে : "গাঁয়ের লোক বলে, ওটা হলো জঞ্জালীর হাসি।"

"কি বললে? চেঁচিয়ে ওঠে মুক্তা। থরথর করে কাঁপতে থাকে মুক্তার গলার স্বর।

অবনীশ বলে, "জঞ্জালীর হাসি।"

অবনীশের হাত ধরে কাঁপতে কাঁপতে কেঁদে ফেলে মুক্তা, "সত্যি করে বলো, আমাকে একটু বুঝিয়ে বলো গো, আলেয়াটা জঞ্জালীর হাসি কেন হবে?"

মুক্তার মাথায় হাত বুলিয়ে সান্ত্বনা দেয় অবনীশ : "এটা একটা গল্প, তুমি মিথ্যে ভয় পেয়ো না মুক্তা।"

চোখ টান করে তাকায় মুক্তা : "গল্প?"

"হ্যাঁ। লক্ষ্মীহাটি নামে ওই গাঁয়ে একটা লোক থাকত, কে জানে কোন্ একটা বুনো কিংবা বেদে জাতের লোক। লোকটার বউটা কিন্তু দেখতে বড় সুন্দর ছিল।"

"কি করত লোকটা?"

"লোকটা যত শিকড়বাকড় আর সাপের কামড়ের ওষুধ হাটে হাটে বিক্রি করে বেড়াত। কিন্তু লোকটাকে রোগে ধরল। আর খাটতে পারত না লোকটা। তখন বউটাই খেটে বেড়াতে শুরু করল।"

মুক্তা যেন স্বপ্নের মধ্যে বিড় বিড় করে, "তা, কী আর করবে বলো। দুটো পেটে খেয়ে বাঁচতে হবে, আর সোয়ামিটাকেও বাঁচাতে হবে তো?"

"হাঁ, তাই তো। কিন্তু শাক বেচে, পরের বাড়িতে ঢেঁকি কুটেও কিছু হলো না। তখন বউটা..."

"বউটার নামটা কি?..."

"হ্যাঁ, ওই বউটার নাম জঞ্জালী। শেষে বউটা প্রায়ই গাঁ ছেড়ে গঞ্জের দিকে চলে যেত। মাঝে মাঝে বাইরে রাত কাটিয়ে ঘরে ফিরত।"

"মেয়েমানুষ হয়ে জন্মাবার দুর্ভাগ্যি হলে, আর কোন উপায় না থাকলে, ও-পথে না গিয়ে কোন্ পথে যাবে বলো?"

"তাই তো বলছি। টাকাপয়সা নিয়ে ঘরে ফিরত জঞ্জালী। স্বামীর জন্য কবরেজী ওষুধ আর ভাল ভাল ধুতি-গামছাও নিয়ে আসত। কিন্তু স্বামীটা কত বার জঞ্জালীর হাত ধরে বলেছে, 'আমাকে সুখে মরতে দে জঞ্জালী, তুই আর বাইরে যাসনে।' কিন্তু কে শোনে কার কথা? তারপর একদিন..."

কানা-দামোদরের কিনারায় কাশবনের ধারে শ্মশানের আশেপাশে তখনও সেই আলেয়া দৌড়োদৌড়ি করছে। সেই দিকে তাকিয়ে অবনীশ বলে, "গাঁয়ের লোকেরা বলে, পুরো সাতটা দিন আর রাত বাইরে কাটিয়ে একদিন ঠিক মাঝ রাতের সময় গা-ভরা গয়না বাজিয়ে ঘরে ফিরে এলো জঞ্জালী।"

মুক্তাকণার দু'চোখের তারা দুটো দপ করে জ্বলে ওঠে : "মিথ্যে কথা, ভয়ানক মিথ্যুক গাঁয়ের লোকগুলো। গা-ভরা গয়না অত সস্তা নয়।"

"যাই হোক। জঞ্জালী ঘরে ফিরে আসতেই গাঁয়ের লোকে লাঠি হাতে নিয়ে তেড়ে এসে বলে— ঘরে নয় ঘরে নয়, হোই শ্মশানের দিকে চলে যা জঞ্জালী।"

দু'চোখের দৃষ্টি উদাস করে তাকিয়ে, আর যেন দম বন্ধ করে অবনীশের গল্প শুনতে থাকে মুক্তা। অবনীশ বলে, "স্বামীটা সেদিনই দুপুরে মরে গিয়েছিল। অনেকক্ষণ ধরে শ্মশানের অন্ধকারের দিকে তাকিয়ে ছিল জঞ্জালী। ওর স্বামীর চিতার আগুন তখনও ধিকিধিকি জ্বলছিল।"

"তারপর কি করল জঞ্জালী?" মুক্তাকণা যেন দাঁতে দাঁত ঘষে প্রশ্ন করে।

অবনীশ বলে, "গাঁয়ের লোক বলে, অনেকক্ষণ ধরে বেশ শান্তভাবে দাঁড়িয়ে তারপর একগাল হাসি হেসে গাঁয়ের এতগুলি লোকের চোখের সামনেই হঠাৎ যেন হাওয়ায় মিলিয়ে গেল জঞ্জালী।"

কিছুক্ষণ চুপ করে থাকে, সিগারেট ধরায় অবনীশ। তারপর হো হো করে হেসে উঠে বলে, "কিন্তু গাঁয়ের লোকগুলো বলে কি জান? পালিয়ে যায়নি জঞ্জালী। এখনও মাঝরাতে ওই শ্মশানের আনাচে-কানাচে ঘুরে বেড়ায় জঞ্জালী। ওই যে আলেয়া, ওটা আলেয়া নয়, ওটা হলো জঞ্জালীর হাসি।"

গল্প শেষ করেই চমকে ওঠে অবনীশ। এ কি করছে মুক্তা? মাথা হেঁট করে আঁচলে মুখ লুকিয়ে, এমন করে ফুঁপিয়ে ফুঁপিয়ে কাঁদছে কেন মুক্তা?

"কী হলো মুক্তা?" মুক্তার মাথাটা তোলে অবনীশ।

মুক্তা বলে, "গাঁয়ের লোক বড় মিথ্যে কথা বলতে পারে গো? কী সব্বনেশে মিথ্যে কথা!"

অবনীশের চোখের চাহনি হঠাৎ এক ভয়ানক দুঃসহ ও তীব্র সন্দেহের জ্বালায় যন্ত্রণাক্ত হয়ে ছটফট করে। চিৎকার করে অবনীশ, "কি বললে মুক্তা?"

মুক্তা বলে, "ওটা জঞ্জালীর হাসি নয় গো, ওটা জঞ্জালীর জ্বালা।"

"কি বললে? তুমি এ-কথা বলছ কেন? কে তুমি?" বলতে বলতে, হিংস্র পাগলের মতো মূর্তি ধরে ভিতরের দিকে ছুটে যায় আর পিস্তল হাতে নিয়ে ফিরে এসে মুক্তার চোখের সামনে শক্ত হয়ে দাঁড়ায় অবনীশ।

"কে তুমি?" অবনীশের গর্জনের মধ্যে যে আগুনের জ্বালা ঝলক দিয়ে ওঠে।

"আমিই তো সেই, আমি জঞ্জালী।" শান্ত ও অবিচল স্বরে উত্তর দেয় মুক্তা। একটুও ভয় পায় না, একটুও কাঁপে না, অদ্ভুত একটা গর্বের আবেগে মাথা তুলে তাকিয়ে থাকে।

ছোট কুমারসাহেবের সেই প্রিয়নিকুঞ্জে মাঝরাতের বাতাসে পিস্তলের শব্দ বেজে উঠবার পর বারুদের ধোঁয়ার ক্ষীণ গন্ধও অল্পক্ষণ পরে মিলিয়ে গেল। কী আশ্চর্য, একটা আর্তনাদও করেনি মুক্তাকণা। রক্তমাখা বুকে হাত রেখে, চোখ বন্ধ করে, খুব জোরে একটা হাঁপ ছেড়ে, সেই সুগন্ধভরা অন্ধকারের দিকে শেষবারের মতো তাকিয়ে যেন ঘুমিয়ে পড়ল মুক্তাকণা। বাগানবাড়ির চাকরেরা সেই রাতেই মুক্তাকণার লাশটাকে খালের কাছে টেনে নিয়ে গিয়ে পুড়িয়ে ছাই করে দিল। থানাতে পুলিসের রিপোর্টে লেখা হলো, আত্মহত্যা।

কানা-দামোদরের কিনারাতে কাশবন আজও আছে। তার পাশেই সেই শ্মশানে আজও মাঝরাতের আলেয়া ছুটাছুটি করে। কিন্তু প্রিয়নিকুঞ্জ আর নেই, সেখানে শুধু কয়েকটা পুরনো ইঁটের দেয়াল দাঁড়িয়ে আছে। ছোট কুমারসাহেব রায়জাদা অবনীশ রায় প্রায় পঞ্চাশ বছর হলো বাতাবীলেবুর ফুলের সুগন্ধে আকুল এক সন্ধ্যায় ছটফট করে মারা গিয়েছেন।

কিন্তু কেমন করে আর কবে, গাঁয়ের লোকের মুখে গল্পটা ভাষা বদল করে ফেলেছে। হাসিটা জ্বালা হয়ে গিয়েছে। লক্ষ্মীহাটির শ্মশানে মাঝরাতে আলেয়াকে দৌড়তে দেখলে আজকের গাঁয়ের লোক গম্ভীরভাবে বলে, "হোই দেখ, জঞ্জালীর জ্বালা আবার ছটফটিয়ে ছুটতে নেগেছে।"

## রামগিরি

—ঐ যে রামটেক পাহাড়, ওর আসল নামটা বলতে পার?

—না।

প্রশ্ন করে ফরসা ছিপছিপে ছোকরা বয়সের যে মানুষটি, সে হলো এই স্টেশনের তার-বাবু। আর উত্তর দেয়, দেখতে বেশ সুন্দর যে মেয়েটি, সে হলো স্টেশনমাস্টারের মেয়ে।

নাগপুর থেকে কিছু দূর উত্তরে সুলতানপুর নামে এই স্টেশনে প্রথম চাকরি নিয়ে এসেছে অনুপম। এই তো মাত্র মাস চারেক হলো এসেছে এখানে, টেলিগ্রাফি পাস করে বছর খানেক ঘরে বসে থাকার পর।

স্টেশনমাস্টার পরেশবাবু সপরিবারে এখানে আছেন এক বছরেরও বেশি সময়। বদলি হবার চেষ্টা করেন, কিন্তু চেষ্টার কোন ফল হয় না। বাংলা দেশের কাছাকাছি অঞ্চলের দিকেই বদলি হবার ইচ্ছা। কারণ, মেয়ের বিয়ে দেবার দরকার দেখা দিয়েছে, বয়স হয়েছে মেয়ের।

বাংলাদেশের কাছাকাছি থাকলে, ঝট করে একটা দিন কলকাতায় গিয়ে দু'একটা সম্বন্ধের খোঁজ-খবর আনা যায়। এমন কি, দরকার হলে মেয়েটাকে সঙ্গে নিয়ে ধীরেনের বাড়িতে একটা দিন থাকাও যায়, আর পাত্রপক্ষ এসে মেয়ে দেখেও যেতে পারে।

পরেশবাবু আর একটু দুশ্চিন্তিত হয়েছেন, ঐ ছোকরা তারবাবু অনুপম এখানে আসার পর থেকে। ছেলেটা দেখতে শুনতে মন্দ নয়, কিন্তু...কিন্তু প্রশ্ন হলো এত অল্প মাইনের একটা মানুষের সঙ্গে তাঁর প্রথম মেয়ে রেণুর বিয়ে? না, সম্ভব নয়।

অনুপমের সঙ্গে রেণুর বিয়ের কথাই বা তাঁর মনে আসে কেন?

মনে না এসে পারে না। কারণ, দুজনের মধ্যে বেশ একটা ভাব হয়েছে বলে মনে হয়।

পরেশবাবু জানেন, এ রকম ভাবের ব্যাপার ঐ বয়সে আপনা হতেই এসে যায়। শুধু একটু চোখে চোখে রাখতে হয়, যেন মাত্রার বাইরে না চলে যায়। রূঢ়ভাবে বাধা দিতে গেলে ফল ভাল হয় না। সবচেয়ে ভাল হলো, ভালয় ভালয় এবং যত শীঘ্র সম্ভব অন্য কোথাও সরে যাওয়া। কিছুদিন অ-দেখার পর এই ধরনের ভাব আপনা হতেই আবার অ-ভাব হয়ে যায়।

অফিস ঘর থেকে বাইরে এসে পরেশবাবু দেখতে পান, হ্যাঁ, ঠিক তাই। প্ল্যাটফর্মের শেষ প্রান্তে দুজনে পাশাপাশি দাঁড়িয়ে রামটেক পাহাড়ের গম্ভীর চেহারার দিকে তাকিয়ে কি জানি কি দেখছে।

সন্ধ্যা হবার ঠিক আগে রেণু বেড়াতে বের হয়ে যাবার আগে একবার এখানে এসে এই প্ল্যাটফর্মের উপর কিছুক্ষণ ঘোরাফেরা করত। একটু পরেই পার্সেল-ক্লার্ক যোশির চারটে ছোট ছোট ছেলে-মেয়ে কোথা থেকে লাফাতে লাফাতে ছুটে আসত রেণুর কাছে। রেল-ডাক্তার নাইডুর কোয়ার্টারের জানালায় দাঁড়িয়ে নাইডুর স্ত্রী ও বোনেরা হাততালি দিয়ে রেণুকে ডাকত। রেণু তার দল নিয়ে প্ল্যাটফর্ম ছেড়ে চলে যেত। তারপরেই নাইডুর কোয়ার্টারে মেয়েদের আড্ডা জমে উঠত। এমন কি গুভারসিয়ার যশোবন্তর মা'ও এক জোড়া তাস হাতে নিয়ে চলে আসতেন, এবং আড্ডার গল্প নষ্ট করে দিয়ে খেলা জমিয়ে তুলতেন।

এই তো ছিল রেণুর প্রতি সন্ধ্যার নিয়মিত অভ্যাস। কিন্তু এ নিয়ম ভেঙে গিয়েছে এবং অভ্যাসও বদলে গিয়েছে ঐ ছোকরা তারবাবু আসবার পর থেকে। নাইডুর কোয়ার্টারের জানালায় দাঁড়িয়ে নাইডুর স্ত্রী ও বোনেরা শুধু তাকিয়ে থাকে। হাততালি দিয়ে রেণুকে আর ডাকে না।

পরেশবাবু চুপ করে রামটেক পাহাড়ের দিকে তাকিয়ে রইলেন অনেকক্ষণ, তারপর অফিসঘরের ভিতর থেকে একটা চেয়ার তুলে আনতে বললেন হেডকুলিকে। অডিটরের জরুরি চিঠির ফাইলটাকেও অফিসঘরের টেবিল থেকে আনিয়ে নিয়ে চেয়ারের উপর বসেন পরেশবাবু।

ফাইলটা কোলের উপরেই পড়ে থাকে। পরেশবাবুর চোখের দৃষ্টি থাকে প্ল্যাটফর্মের শেষ প্রান্তে দাঁড়ানো দুটি মূর্তির দিকে। সূর্য ডুবে আসছে। রামটেকের মাথাটা দেখায় জমাট মেঘের মতো, আর দু'পাশে লাল আলোকের ছটা দিয়ে তৈরি দুটো ডানা। কি দেখছে ওরা? এত মুগ্ধ হয়ে কি দেখছে? আর মুগ্ধ হলেও এতক্ষণ ধরে এত কথাই বা কি আছে বলবার মতো আর শুনবার মতো?

শুধু অনুমানই করতে পারেন পরেশবাবু, কিন্তু শুনতে পান না নিশ্চয়ই, কি কথা বলছে অনুপম আর রেণু।

অনুপম বলে—ঐ রামটেক পাহাড়ই হলো রামগিরি। সেই কালিদাসের সময়ের রামগিরি; ভাবতে সত্যিই আশ্চর্য লাগে।

রেণু—রাজা বিক্রমাদিত্যের নবরত্নের কালিদাস?

অনুপম—হ্যাঁ, কালিদাস। মেঘদূত পড়েছ?

রেণু—না।

অনুপম—ঐ রামগিরিতে থাকত এক যক্ষ। মেঘের কাছে তার মনের ব্যথার কথা বলত।

রেণু—যক্ষের মনে ব্যথা ছিল কেন?

অনুপম হাসে—প্রিয়াকে দেখতে না পেয়ে।

হঠাৎ অন্য দিকে কথার মোড় ঘুরিয়ে কালিদাসের যুগ থেকে একেবারে রেলের যুগে এসে পড়ে অনুপম। কথাগুলি অবশ্য রেলের যুগেরই কথা, কিন্তু চোখের মধ্যে কালিদাসের যুগের বা তারও আগের কালের সেই মেঘের দিকে তাকিয়ে থাকা দুটি চক্ষুর ব্যথাই যেন দেখতে পাওয়া যায়।

অনুপম প্রশ্ন করে—পরেশবাবু কি সত্যিই দূরের কোন স্টেশনে বদলি হয়ে যাবার চেষ্টা করছেন?

রেণু বলে—হ্যাঁ।

অনুপম—তাহলে?

কোন উত্তর দেয় না রেণু। আনমনার মতো রামটেক পাহাড়ের গম্ভীর চেহারার দিকে তাকিয়ে থাকে। জমাট মেঘের মতো দেখতে রামটেকের মাথার উপর দিয়ে যেন শ্বেতহংসের পালক দিয়ে তৈরি একটা মেঘ আস্তে আস্তে ভেসে চলেছে। ডুবন্ত সূর্যের গায়ের রঙের গুঁড়ো গুঁড়ো আভা এসে পড়েছে সাদা মেঘের উপর।

অনুপম বলে—তোমার সঙ্গে আমার দেখা না হওয়াই ভাল ছিল রেণু।

উত্তর না দিয়ে রেণু আসন্ন সন্ধ্যার ছায়ায় ঢাকা পুবের পাহাড়টার দিকে তাকিয়ে থাকে। পাহাড়ের পায়ের কাছে যেন অদৃশ্য একটা রুষ্ট মেঘ গর্-গর্ শব্দ করছে। ছুটে আসছে ডাউন এক্সপ্রেস। ইঞ্জিনের ধোঁয়া একটা ক্রুদ্ধ লালরঙা আলেয়ার মতো দপ দপ করে নাচতে নাচতে ছুটে আসছে।

অনুপম বলে—দেখা হয়েছিল, কিন্তু কথা না হলেই বোধহয় ভাল ছিল।

রেণু হঠাৎ বলে—আপনি আমার উপর রাগ করেন কেন? বাবাকে বললেই তো পারেন।

অনুপম—বলতে পারি, তুমি যদি সাহস দাও।

রেণু—বলুন, কি সাহস দেব?

অনুপম—বলো, তোমার একটুও আপত্তি নেই।

রেণু—আপনার কি মনে হয় যে, আমার আপত্তি আছে?

অনুপম—আমার এই পঁচাশি টাকা মাইনের চাকরি, তার ওপর এখনো পার্মানেন্ট হইনি।

রেণু—ওসব কথা আমার মনেই আসে না।

অনুপম—বলো, সত্যিই আমাকে তোমার ভাল লাগে?

রেণু—বলবো না। যদি এখনো না বুঝে থাকেন, তবে বললেও কোনদিনই বুঝতে পারবেন না।

রেণুর একটা হাত ধরবার জন্য অনুপমের হাতটা হঠাৎ চঞ্চল হয়েই আবার শান্ত হয়ে যায়। চোখে পড়ে, অফিসঘরের বাইরে প্ল্যাটফর্মের উপরেই চেয়ারে বসে আর ফাইল হাতে নিয়ে পরেশবাবুও যেন রামটেক পাহাড়ের শোভা দেখবার জন্য এইদিকে তাকিয়ে রয়েছেন। অনুপমের ডিউটির সময়ও হয়ে এসেছে, বড়জোর আর পাঁচ মিনিট বাকি।

বিব্রতভাবে অফিসঘরের দিকে ফিরে আসতে থাকে অনুপম। ওদিকে নাইডুর কোয়ার্টারের জানালায় দাঁড়িয়ে নাইডুর স্ত্রী অনেকক্ষণ থেকে রেণুকে ঘুসি দেখিয়ে ঠাট্টা করছিল। ছোট

ওভারব্রিজের উপর দিয়ে আস্তে আস্তে হেঁটে, বেড়াতে নাইডুর কোয়ার্টারের দিকে চলে যায় রেণু।

এসেছেন ডিভিসনাল ডেপুটি, সুলতানপুর স্টেশনের জীবন ব্যস্ত হয়ে উঠল। ঝাড়ুদার থেকে শুরু করে স্টেশনমাস্টার পরেশবাবু পর্যন্ত সকলেই উদ্বিগ্ন, উৎকণ্ঠ, পরিচ্ছন্ন পোশাক, সময়-নিষ্ঠ ও কর্মব্যস্ত।

ডিভিসনাল ডেপুটি সাহেব হলেন মিস্টার মিটার অর্থাৎ শ্রীযুক্ত মিত্র। বয়স পঁয়তাল্লিশ হয়ে গিয়েছে বলে মনে হয়। দেখতে সত্যিই বেশ সদাশয়। বেশ হেসে হেসেই কথা বলেন, চোখে অফিসারী-ভ্রূকুটি কদাচিৎ দেখতে পাওয়া যায়।

শ্রীযুক্ত মিত্রকে উদারচেতাও বলা যায়। নিজের থেকেই ব্যবস্থা করে নাইডু, যশোবন্ত আর যোশিকে নিয়ে সন্ধ্যার সময় ব্যাডমিন্টন খেললেন। এবং নিজের থেকেই যেচে নেমন্তন্ন নিয়ে পরেশবাবুর বাড়িতে রাত্রিবেলা ভাত খেলেন। ডিভিশনাল ডেপুটি মিস্টার মিটারের আচরণে উপরওয়ালা অহমিকা একেবারে নেই বললেই চলে।

সুতরাং পরেশবাবু তাঁর দাবি একটু মন খুলে বলতে সাহস পেয়ে গেলেন—বড়ই অসুবিধায় পড়া, যদি আমাকে তাড়াতাড়ি অন্তত খড়্গপুরের কাছাকাছি কোথাও বদলি না করে দেন।

—বদলি হবার জন্য এত ব্যস্ততা কেন আপনার? খড়্গপুরের কাছাকাছিই বা যেতে চাইছেন কেন?

—বড় মেয়েটি অনেক বড় হয়ে উঠেছে, এইবার বিয়েটা আর না দিলেই নয়। পাত্রের খোঁজখবর নেওয়া অথবা মেয়ে-দেখানো, এই সব ঝঞ্ঝাটগুলো একটু সহজেই সেরে ফেলতে পারতাম, যদি বাংলাদেশের একটু কাছাকাছি জায়গায় থাকতে পেতাম।

হেসে ফেললেন শ্রীযুক্ত মিত্র—তাই বলুন।

ট্রের উপর চায়ের কাপ আর খাবারের প্লেট সাজানো, দু'হাতে ট্রে ধরে আস্তে আস্তে ঘরের ভিতরে ঢুকে শ্রীযুক্ত মিত্রের সামনে ট্রে নামায় রেণু। তারপরেই হাত তুলে শ্রীযুক্ত মিত্রকে নমস্কার জানিয়ে পরেশবাবুর পাশে গিয়ে দাঁড়িয়ে থাকে।

পরেশবাবু বলেন—এই হলো আমার বড়মেয়ে রেণু।

শ্রীযুক্ত মিত্র বেশ সম্ভ্রমের সঙ্গেই হাত তুলে রেণুকেও একটা ছোট নমস্কারে পাল্টা অভিবাদন জানান।

চা খেতে খেতে কেমন যেন হয়ে গেলেন শ্রীযুক্ত মিত্র। কখনো মনে হয়, একেবারে আনমনা হয়ে রয়েছেন, কখনো চিন্তাকুল। পরেশবাবু একটা প্রসঙ্গ তুলতেই কথার মাঝখানে দু'একবার হাসলেন শ্রীযুক্ত মিত্র, কিন্তু হাসিটাও যেন নিতান্ত খামকা একটা লজ্জায় এলোমেলো হয়ে গেল।

রেণু অন্য ঘরে চলে যাবার পরেও শ্রীযুক্ত মিত্র অনেকক্ষণ বসে রইলেন, পরেশবাবুর সঙ্গে আলাপ উপভোগ করার জন্যই নিশ্চয়। কিন্তু আলাপটাই বাদ পড়ল সবচেয়ে বেশি। দু'বার জল চাইলেন শ্রীযুক্ত মিত্র। চাকরে এসে জল দিয়ে গেল। আর একবার সামান্য একটু মশলা চাইলেন শ্রীযুক্ত মিত্র—এই একটা এলাচ আর দুটো লবঙ্গ হলেই হবে। পরেশবাবুর ছোটমেয়ে বুলি এসে মশলার কৌটা শ্রীযুক্ত মিত্রের সামনে রেখে দিয়ে চলে গেল।

ঘরের দরজার দিকে শ্রীযুক্ত মিত্রের চোখের দৃষ্টিটা হঠাৎ এক একবার যেন তৃষ্ণার্তের মতো ছুটে যায়। কখনো বা একেবারেই আনমনা হয়ে যেন নিজের মুগ্ধ মনের একটা কল্পনার দিকেই

তাকিয়ে থাকেন! দুটি বড় বেণী, বেণীর প্রান্তে নার্গিসের কুঁড়ি, একটা সুন্দর মুখ আর চোখের বড় বড় পাতা, আসমানী নীল একটা শাড়ি, আর অদ্ভুত ভঙ্গিতে রেশমী জালির একটা ওড়না জড়ানো গায়ে। কল্পনাকেও মুগ্ধ করে দেবার মতো একটি মূর্তি বটে।

ওঠবার সময় শ্রীযুক্ত মিত্র বললেন—মনে রইল আপনার অনুরোধের কথা।

তারপর একটু ভেবে নিয়ে বললেন—আমারও একটা অনুরোধ আছে আপনার কাছে। কিন্তু আজ আর কিছু বলতে চাই না। আমাকে এখনি রওনা হতে হবে, এই প্যাসেঞ্জারেই নাগপুর পৌঁছে দুপুরের আগেই একটা কাজ সেরে ফেলতে হবে।

এক সপ্তাহ পরেই আবার সুলতানপুরে দেখা দিলেন ডিভিসনাল ডেপুটি শ্রীযুক্ত মিত্র। এবার এসে ব্যাডমিন্টন খেললেন না, এবং একটা ফাইলও স্পর্শ করলেন না। সারাটা দিন ইনস্পেকশন বাংলোর ভিতরে বসে আর শুয়েই কাটিয়ে দিলেন।

সন্ধ্যা হবার আগেই বেড়াতে এলেন স্টেশনের প্ল্যাটফর্মে। ডাক দিলেন পরেশবাবুকে এবং কিছুক্ষণ বেড়াবার পর প্ল্যাটফর্মের উপরেই দু'জনে দুটি চেয়ারে বসলেন গল্প করবার জন্য।

শ্রীযুক্ত মিত্র বললেন—সেই অনুরোধের কথাটাই বলতে চাইছি।

—বলুন।

—আপনাকে এখান থেকে বদলি না করেও যদি আপনার মেয়ের বিয়ের একটা সুযোগ এনে দিই, তাহলে কি আপনার আপত্তি আছে?

—কিছুই না।

—আপনি কি জানেন যে, পাঁচ বছর হলো আমার স্ত্রী বিগতা হয়েছেন।

—না, তা তো জানতুম না।

—আমার কোন ছেলেপিলেও নেই।

—তাহলে দেখছি আপনি নিতান্তই...একেবারে নিতান্তই একটা বেদনার মধ্যে রয়েছেন।

—ঠিকই বলেছেন। কিন্তু আর এভাবে থাকতে চাই না।

—থাকা উচিত নয় বলেই মনে করি।

—তাই অনুরোধ, আমার সঙ্গে যদি আপনার মেয়ের বিয়ে দিতেন, তাহলে আমি সুখী হতাম।

পরেশবাবু বিচলিত হয়ে ওঠেন—আপনি অনুরোধ বলছেন কেন, এ আপনার অনুগ্রহ। আমি সত্যিই এতটা আশা করতে পারিনি। আমার কোনই আপত্তি নেই, থাকতেও পারে না।

শ্রীযুক্ত মিত্র—আপনার মেয়ের কি কোন আপত্তি থাকতে পারে?

হঠাৎ গম্ভীর হয়ে পড়েন পরেশবাবু। কুণ্ঠিতভাবে বলেন—আমার তো মনে হয় না যে, রেণুর মনে কোন আপত্তি থাকতে পারে। কিন্তু...।

হঠাৎ যেন ভাষা হারিয়ে চুপ করে রইলেন পরেশবাবু। প্ল্যাটফর্ম ছাড়িয়ে, পাওয়ার হাউসটাও ছাড়িয়ে মস্ত বড় দেওদারের ছায়ার মধ্যে যে কালো পাথরটা পড়ে রয়েছে, সেই দিকে হঠাৎ দৃষ্টি পড়ে পরেশবাবুর।

কালো পাথরটার উপর দাঁড়িয়ে আছে দুটি মূর্তি, ঠিক সেই রকমই পাশাপাশি দাঁড়িয়ে রামটেক পাহাড়ের দিকে তাকিয়ে আছে দুজনে। ছোকরা তারবাবু অনুপম, আর স্টেশনমাস্টারের বড়মেয়ে রেণু।

শ্রীযুক্ত মিত্র প্রশ্ন করেন—চুপ করে গেলেন কেন?

পরেশবাবু বলেন— না না, রেণুর মনে কোন আপত্তিই থাকতে পারে না। আমার মেয়ে সে রকমের মেয়ে নয়। তবে...।

শ্রীযুক্ত মিত্র —আবার চুপ করলেন যে?

পরেশবাবু—তবে, এইমাত্র কিছুদিন হলো একটি ছেলের সঙ্গে রেণুর আলাপ-পরিচয় হওয়ায় মাঝে মাঝে আমি দুশ্চিন্তা বোধ করেছি। যদিও ব্যাপারটা কিছুই নয়, সামান্য আলাপ-পরিচয় মাত্র, মনের ব্যাপার কিছু ঘটেনি।

শ্রীযুক্ত মিত্রের মুখটা হঠাৎ বড় বেশি বিষণ্ণ হয়ে ওঠে। শ্রীযুক্ত মিত্র বলেন—সে সব তো আপনারই হাত, আপনি ইচ্ছে করলেই তো আলাপ-পরিচয়ের সুযোগটা বন্ধ করে দিতে পারেন।

পরেশবাবু—পারতাম, কিন্তু পারিনি এই ভেবে যে, মিছিমিছি বাধা দিলে, যেটা চাইছি না সেটাই হয়ে দাঁড়াতে পারে।

শ্রীযুক্ত মিত্র—এটাও ঠিক বলেছেন।

পরেশবাবু—আর আলাপ-পরিচয়ের যে সুযোগ বন্ধ ক'র দেবার কথাটা বললেন, সেটার উপর আমার চেয়ে আপনারই বেশি হাত।

বিস্মিত হন শ্রীযুক্ত মিত্র—কি রকম?

পরেশবাবু—ছেলেটি হলো, সুলতানপুর স্টেশনেরই সিগন্যালার ক্লার্ক।

শ্রীযুক্ত মিত্র—নামটা কি?

পরেশবাবু—অনুপম বসু।

শক্ত একটি অফিসার-সুলভ ভ্রূকুটি নির্মম ভঙ্গিতে ফুটে ওঠে শ্রীযুক্ত মিত্রের কপালের চামড়া কুঞ্চিত করে দিয়ে। তারপরেই বলেন—তিনদিনের মধ্যেই সে ব্যবস্থা করে দিচ্ছি।

তিন দিন পরেই ডিভিসনাল অফিস থেকে অর্ডার এল, সিগন্যালার ক্লার্ক অনুপম বসুকে বদলি করা হয়েছে মথুরাগঞ্জ। চব্বিশ ঘন্টার মধ্যে মথুরাগঞ্জে এসে কাজে যোগ দিতে হবে। জরুরী অর্ডার। মথুরাগঞ্জ হলো সুলতানপুর থেকে প্রায় দুশো মাইল দুরের এক স্টেশন।

রওনা হবার আগে, এবং এক্সপ্রেস ট্রেনে উঠবার আগে প্ল্যাটফর্মের উপর অনেকক্ষণ ছটফট করেছিল অনুপম। একটা কথা বলে যাবারও সুযোগ পাওয়া গেল না। কাল রাতেই রেণুকে সঙ্গে নিয়ে নাগপুর চলে গিয়েছেন পরেশবাবু, ডাক্তারের কাছে রেণুর চোখ পরীক্ষা করাতে হবে। কিন্তু চোখ পরীক্ষা করিয়েও আজ সন্ধ্যার মধ্যেই তো অনায়াসে ফিরে আসতে পারতেন। যা কল্পনা করতেও পারছে না রেণু, এসে দেখবে তাই সত্য হয়ে গিয়েছে। না বলে-কয়ে বিশ্বাসঘাতকের মতো লোকটা চলে গিয়েছে। জরুরি অর্ডার এসে গিয়েছে। কি হিংস্র অর্ডার।

এক্সপ্রেস ট্রেনের ভিতরে বসেও নিজেকে শান্ত করতে অনেকক্ষণ সময় লাগে অনুপমের। নাগপুরের দিক থেকে আগন্তুক প্যাসেঞ্জার ট্রেনটাও হু হু শব্দে এক্সপ্রেসের পাশ কাটিয়ে সুলতানপুরের দিকে চলে গেল। একবার শুধু চমকে উঠেছিল অনুপম। রেশমী জালির ওড়না গায়ে জড়ানো একটা মূর্তি কি প্যাসেঞ্জার ট্রেনের একটা কামরার আলোর সঙ্গে চকিত বিদ্যুতের মতো দেখা দিয়ে উধাও হয়ে গেল? চোখ পরীক্ষা করিয়ে নাগপুর থেকে ফিরে যাচ্ছে রেণু? তাই তো মনে হলো। ইস, যদি আর তিনটে ঘন্টা আগে ট্রেনটা সুলতানপুরে ফিরত!

যাই হোক, মথুরাগঞ্জ থেকে অনুপমকে সুলতানপুরে ফিরে আসতে হয়নি। সপ্তাহ পরে নয়, এক মাসের মধ্যেও নয়। এসেছিল প্রতি সপ্তাহে একটা করে চিঠি, সে চিঠির সদ্‌গতিও করে দিয়েছেন পরেশবাবু, ছিঁড়ে কুচি কুচি করে আর পায়ের পাশে বাজে কাগজের ঝুড়ির মধ্যে নিক্ষেপ করে।

অপরাহ্ণ-বেলায় প্ল্যাটফর্মের প্রান্তে দাঁড়িয়ে রামটেক পাহাড়ের মাথার উপরে আকাশের বুকে আস্তে আস্তে ভেসে-যাওয়া সাদা মেঘ আর কালো মেঘগুলিকে আরও দেখছে রেণু। একদিন দুদিন তিনদিন। তারপর আর নয়। মেঘগুলিও আর নাগাল পাবে না, বোধহয় এমনই একটা দূরের জগতে গিয়ে বসে আছে মানুষটা? সহ্য করছেই বা কি করে? কালিদাসের যক্ষও তো মেঘের কাছে মনের কথা না বলে থাকতে পারেনি। কিন্তু এই মানুষটা নিজেকে এত নীরব করে রাখতে পারছে কেমন করে? এত সহজে আর এত শিগগির সবই ভুলে গেল, একটা চিঠিও যে লিখতে পারল না, সে মানুষ মেঘদূতের গল্প বলে কি আনন্দ পেত, এ রহস্য এখন আর বুঝে উঠতে পারে না রেণু।

জরুরি অর্ডার এল, চব্বিশ ঘণ্টার মধ্যে চলে যেতে হবে, —এটাই বা কোন্ রহস্য? চিন্তা করে রেণু।

এক মাস, দু'মাস, তিন মাস। এরই মধ্যে ঘটনাগুলি একে একে বদলে যেতে শুরু করে। শ্রীযুক্ত মিত্র প্রতি মাসেই অন্তত দু'বার করে এসেছেন। পরেশবাবুর সঙ্গে অনেক আলোচনা আর অনেকবার আলোচনা হয়েছে তাঁর। এর মধ্যে বেশির ভাগই রেলের কাজের বাইরের বিষয় নিয়েই আলোচনা।

রামটেক পাহাড়ের মাথার উপরেও আর মেঘ দেখা যায় না। নাইডুর কোয়ার্টারে মেয়েদের তাস খেলার আসর আবার জমে ওঠে। রেণুকে দেখা যায় সেই আসরে। সুলতানপুরের সন্ধ্যাগুলি সেই অনেকদিন আগের মতোই এদিক-ওদিক বেড়িয়ে ঘোরার আনন্দে কেটে যেতে থাকে। এবং পরেশবাবু দেখে খুশি হন, রেণুর মনের ভিতরে কোন মেঘ যদি আগে দেখা দিয়েও থাকে, তবুও সে মেঘ এখন আর নেই। রামটেক পাহাড়ের উপর প্রকাণ্ড আকাশ ক'দিন থেকে একেবারে ঝকঝকে ও পরিষ্কার।

•

আর বেশিদিন দেরি হয়নি। এই আশ্বিনটা ফুরিয়ে যাবার আগেই, সুলতানপুরের স্টেশনমাস্টারের কোয়ার্টার ফুল আর পাতা দিয়ে একদিন সাজানো হলো। সারারাত আলো জ্বলল। ভাড়াটে বাঁশিওয়ালা দিনরাত বাঁশি বাজিয়ে সুলতানপুর স্টেশনের হৃদয়ে উৎসব জাগিয়ে তুলল। তারই মধ্যে বরবেশে দেখা দিলেন শ্রীযুক্ত মিত্র, এবং বধূবেশে তাঁর পাশে বসল পরেশবাবুর বড়মেয়ে রেণু।

বিয়ের রাত ভোর হতেই শ্রীযুক্ত মিত্র প্রসন্ন মনে তাঁর নবপরিণীতা রেণুর মুখের দিকে মুগ্ধভাবে তাকিয়ে বলেন—চলো, আজ এই সকালেই রামটেক পাহাড়ে বেড়িয়ে আসি।

রেণু বলে—চলো, কিন্তু বাবাকে একবার জিজ্ঞাসা করে নাও।

শ্রীযুক্ত মিত্র বলেন—জিজ্ঞাসা করেছি।

রেণু —কি বললেন বাবা?

শ্রীযুক্ত মিত্র—বললেন, হ্যাঁ, রেণুও রামটেক পাহাড়ের শোভা দেখতে খুব ভালবাসে।

রেণু হাসে—আশ্চর্য, বাবা দেখছি এখনো মনে করে রেখেছেন। কিন্তু তবে কেন...।

কি বলতে গিয়ে আর কি-যেন ভেবে চুপ করে গেল রেণু। মুখের হাসিটাও অন্য রকমের হয়ে যায়।

শ্রীযুক্ত মিত্র বলেন—কি বললে রেণু?

রেণু—তবে কেন বাবা বদলি হতে চেয়েছিলেন?

শ্রীযুক্ত মিত্র হাসেন—ভাগ্যিস আমি ওঁর বদলি বন্ধ করে দিয়েছিলাম।

রেণু—বদলি করা বা না-করার কর্তা কি তুমিই?

শ্রীযুক্ত মিত্র—হ্যাঁ।

চুপ করে দাঁড়িয়ে থাকে রেণু।

শ্রীযুক্ত মিত্র বলেন—চলো রেণু, আর দেরি না করে...

আরও কিছুক্ষণ নীরব হয়ে থাকে রেণু। শ্রীযুক্ত মিত্রের হাতের আঙ্গুলে হীরে-বসানো দুটো আংটির দিকে দুটো নিষ্পলক চক্ষুর দৃষ্টি তুলে তাকিয়ে থাকে। হঠাৎ চোখের তারা দুটো চমকে ওঠে, যেন অদ্ভুত একটা কিছু এতক্ষণে দেখতে পেয়েছে রেণু।

আর কোন সন্দেহ নেই, বোঝা গেল এতদিনে, জরুরি অর্ডারের রহস্য লুকিয়ে রয়েছে ঐ হীরার আংটি পরানো আঙুলগুলির মধ্যে। ঐ হাতেই সই করেছে সেই ভয়ানক জরুরি অর্ডার, যে অর্ডারে রামটেক পাহাড়ের মাথার উপরে আকাশের সব রঙিন মেঘ শুকিয়ে উবে গেল। যাক্...। ব্যস্তভাবেই রেণু বলে—না, আর দেরি করেই বা লাভ কি?

রামটেক পাহাড়ে পৌঁছতে খুব বেশি দেরি হয়নি, আর উপরে উঠতে পা ব্যথা করলেও চারদিকের চোখ-ভোলানো শোভায় সে ব্যথাও ভুলে যেতে পারল রেণু।

শ্রীযুক্ত মিত্র বলেন—এই রামটেক পাহাড়ই হলো রামগিরি।

চমকে মুখ ফিরিয়ে নেয় রেণু।

শ্রীযুক্ত মিত্র বলেন—এই রামগিরিতেই তপস্যা করতো শম্বুক। সে গল্প জান তো রেণু?

রেণু—একটু জানি।

শ্রীযুক্ত মিত্র উৎসাহের সঙ্গে বর্ণনা করতে থাকেন।—বেচারা শম্বুক এখানেই তপস্যা করতো। এই মাত্র তার অপরাধ যে, সে শুধু তপস্যা করতো। মাত্র এই অপরাধেই রামচন্দ্র শম্বুককে একদিন হত্যা করলেন।

চুপ করে শুনতে থাকে রেণু। শ্রীযুক্ত মিত্রও কিছুক্ষণ যেন ভাবাভিভূত অবস্থায় চুপ করে দাঁড়িয়ে থাকেন। তারপর আবার নিজের মনের উৎসাহেই বলতে থাকেন।—উঃ, ছেলেবেলায় দেখা সেই যাত্রা-গানের কথাই মনে পড়ছে, কি করুণ সেই কথাগুলি!

রেণু—কার কথা?

শ্রীযুক্ত মিত্র—শম্বুকের কথা। রামের বাণে আহত হয়ে মরে যাবার আগে শম্বুক বলেছে—দোষী নাহি জানিল কি দোষ তাহার!

রেণু বলে—চলো, এবার নেমে যাই।

শ্রীযুক্ত মিত্র আরও উৎসাহিত হয়ে বলেন—কিন্তু রামগিরি আজও শম্বুকের সেই ব্যথার চিহ্ন লুকিয়ে রেখেছে।

হাতের স্টিক দিয়ে পাহাড়ের গায়ের মাটি খুঁচিয়ে খুঁচিয়ে তুলতে থাকেন শ্রীযুক্ত মিত্র। মাটির একটা বড় ঢেলা উপড়ে আসতেই দেখা যায়, কাঁচা আলতার মতো লাল রঙে মাখা রয়েছে রামটেক পাহাড়ের ভেজা-ভেজা মাটি।

শ্রীযুক্ত মিত্র বলেন—লোকে বলে, শম্বুকের রক্ত এখনো রামটেক পাহাড়ের মাটিতে লেগে রয়েছে, এখনো শুকিয়ে যায়নি।

শ্রীযুক্ত মিত্রের মুখের দিকে গভীর কৌতূহলের একটি দৃষ্টি তুলে তাকিয়ে থাকে রেণু। তার মধ্যে শাণিত একটা প্রশ্নের তীক্ষ্ণ মুখ যেন চিকচিক করে জ্বলছে।

হঠাৎ প্রশ্ন করে রেণু—তুমি কি এই গল্পটা বিশ্বাস কর?

অপ্রস্তুতভাবে শ্রীযুক্ত মিত্র বলেন—গল্প হলো গল্প, এর মধ্যে বিশ্বাস আর অবিশ্বাসের কি আছে?

রেণু—গল্পটা ভাল না মন্দ?

শ্রীযুক্ত মিত্র—বড় করুণ।

রেণু—বলতে বেশ কষ্ট হয়?

শ্রীযুক্ত মিত্র—হ্যাঁ।

রেণু—তবে বলতে পারলে কি করে?

বিব্রতভাবে প্রশ্ন করেন শ্রীযুক্ত মিত্র—অ্যাঁ? কি বললে?

রেণু বলে—চলো, নেমে যাই।

# কুসুমেষু

এখানে নীহার আর ওখানে হেমা।

এখানে ব্যারাকপুরের ট্রাঙ্ক রোড আর ওখানে দার্জিলিং-এর কার্ট রোড।

এখানে সিঁড়িতে বিকানীরের পাথর আর বারান্দায় পদ্ম-কাটা ইঁটের বড় বড় থাম, ব্যারাকপুরের 'ভবধাম'। আর ওখানে বাতাসের মতো পাতলা মারবেলের ছোট ছোট টালি দিয়ে ছাওয়া আটকোণা বাংলো, দার্জিলিং-এর 'স্নিগ্ধা'।

এখানে ভবধামের অভিভাবিকা এক খুড়িমা দিনে চারবার লক্ষ্মী-নারায়ণের পূজা করেন। আর ওখানে স্নিগ্ধার অভিভাবক এক জেঠামণি দিনে দশবার পাঠ করেন আর্ট এণ্ড সায়েন্স অব এটিকেট।

এই ভবধামের ছেলে নীহারের সঙ্গে বিয়েও হয়ে গেল ঐ স্নিগ্ধার মেয়ে হেমার। এই বিয়ে হবারই ছিল। অনেকেই জানত আর বলতও, এই বিয়ে হবে। হওয়া উচিতও ছিল।

সুন্দর ছবি এঁকে এঁকে দিন কেটে যাচ্ছিল যে নীহারের, সেই নীহার বিয়ে করল হেমাকে, কলেজ ছাড়ার পর চার বছর ধরে শুধু এক সুন্দর ছবি হয়ে থেকে থেকে দিন কাটিয়ে দিচ্ছিল যে হেমা।

যা খুবই স্বাভাবিক, যা না হলে বরং খুবই খারাপ হতো, তাই হলো। কারণ, নীহার ভালবেসেছিল হেমাকে, আর হেমা ভালবেসেছিল নীহারকে।

ঘরভরা লোক, মাঝখানে গালিচা-পাতা ছোট একটি আসর। তার উপর বসেছিলেন বিয়ের রেজিস্ট্রার মিস্টার তালুকদার আর নীহার। পাশের ঘর থেকে এই উৎসবের ঘর, কতটুকুই বা ব্যবধান। কিন্তু এইটুকু পথও নিজের চেষ্টায় হেঁটে আসতে পারল না হেমা। শেষপর্যন্ত জেঠিমা হেমার কাছে এগিয়ে যান আর হেমাকে কোনরকমে হাঁটিয়ে হাঁটিয়ে এসে গালিচা-পাতা আসরের উপরে তুলে দিয়ে যান।

মোটেই অস্বাভাবিক কিছু নয়। বরং খুব স্বাভাবিক। জেঠামণি জানেন, জেঠিমাও জানেন, এইরকমই করবে হেমা। দেখে খুশি হয়েছেন জেঠামণি আর জেঠিমা। দার্জিলিং-এর কার্ট রোডের ধারে স্নিগ্ধা নামে এই অতিশান্ত এক বাংলোবাড়ির ইচ্ছা আর রীতির স্নেহে গড়ে উঠেছে যে-হেমার পঁচিশ বছরের শীলশান্ত জীবন, সূক্ষ্ম এটিকেটে মর‍্যালে আর কালচারে লালিত জীবন, সে-মেয়ে তার জীবনের একটা ঘটনার সম্মুখে এগিয়ে যাবার সময়ও হঠাৎ ব্যস্ত হয়ে উঠবে কেমন করে? ব্যস্ত হওয়াই তো একটা রূঢ়তা।

স্নিগ্ধার ভিতর ও বাহির দুই-ই বড় বেশি স্নিগ্ধ। এখানে খাবার জল তিন বার ডিস্টিল করা হয়, আর স্নানের জল একবার। চা খাবার আগে চায়ের টেম্পারেচার একবার পরীক্ষা করে দেখাও এ-বাড়ির নিয়ম। সকাল ঠিক ন'টার সময় উপনিষদ নিয়ে পড়তে বসেন জেঠামণি, আর ঠিক কাঁটায় কাঁটায় ন'টা পনর মিনিটের সময় জেঠামণির দু'চোখ জলে ভরে ওঠে।

সুন্দর নিয়মে আর সুন্দর শিক্ষায় অত্যন্ত শান্ত হয়ে আছে স্নিগ্ধার মেয়ে হেমারও মুখের হাসি, চোখের চাহনি ও নিঃশ্বাসের ছন্দ। এখানে মুখের ভাষা যেমন মার্জিত, ভাষার ধ্বনিও তেমনি মৃদু। কোন শব্দ এখানে দাপাদাপি করে না। স্নিগ্ধা নামে এই ভবনের অনেক দিনের নিয়মে বাঁধা চির-মৃদুতার জীবনকে ভ্রূকুটি ও উচ্চহাসির উচ্ছ্বাস কখনো বিড়ম্বিত করে না। এই বাড়ির মনের কোন সাধ ইচ্ছা ও কল্পনা কখনো ব্যস্ততায় রূঢ় হয়ে ওঠে না। ব্যস্ত হলেই মনের আগ্রহ ধরা পড়ে যায়, আর এইভাবে নিজেকে ধরা পড়িয়ে দিলে নিজের মধ্যে আর থাকে কি? যে মন ধরা পড়ে না, সেই মনই তো সংসারের মন ভুলিয়ে দেয়।

নিয়মের শাসন নয়, নিয়মের স্নেহে সুন্দর হয়ে কার্ট রোডের পাশে যেমন ফুটে রয়েছে স্নিগ্ধা নামে এই সুন্দর বাংলোবাড়ি, তেমনি স্নিগ্ধার কোলে ফুটে রয়েছে হেমা। জেঠামণির বড় আদরের ভাইঝি হেমা। সুশিক্ষার গুণে যেমন এ-বাড়ির ভদ্রতা সৌজন্য আর শালীনতা, তেমনি হেমার মনের গভীরের সব ভাবনার লজ্জাও শান্ত হয়ে ফুটে থাকে। কথা মনে আসলেই কথা বলে ফেলা এখানে রীতি নয়। রাগ আর অভিমানও কখনো চীৎকার হয়ে বেজে ওঠে না। আগ্রহ আছে, আবেগ আছে, উদ্বেগ আছে স্নিগ্ধার জীবনে কিন্তু যেন এক সুন্দর হিমের প্রলেপ দিয়ে সব কিছুরই উত্তাপ শান্ত করে দিয়েছে এক সুশিক্ষা।

শুধু শান্ত নয়, সুন্দরও। বিয়ের উৎসবের সন্ধ্যাদীপ জ্বলে ওঠবার অনেক আগেই নিজেকে সুন্দর করে সাজিয়ে তুলতে ভোলেনি হেমা। সব সময় নিজেকে সুন্দর রাখাই এ-বাড়ির নিয়ম, এ বাড়ির শিক্ষা। বড় সুন্দর এই শিক্ষার বন্ধন, মাত্রা আছে কিন্তু গ্রন্থি নেই। আয়নার সম্মুখে দাঁড়িয়ে প্রতি সন্ধ্যার আগে যেমন দু'ঘণ্টা ধরে প্রসাধনের সাধনা করে হেমা, আজও তার কোন ব্যতিক্রম হয়নি। কম নয়, বেশিও নয়। আজ চার বছর ধরে জীবনের প্রতি সন্ধ্যার আগে ঠিক যেমন করে

তার সুগৌর দুটি বাহুতে যতখানি গোলাপি পাউডার ছিটিয়েছে হেমা. আজও ঠিক ততখানি ছিটিয়েছে। মাত্রা ছাড়িয়ে যাওয়া এ-বাড়ির নিয়ম নয়, হেমার মনের জগতেরও নিয়ম নয়।

দার্জিলিং-এ কার্ট রোডের ধারে স্নিগ্ধা নামে এই ভবনের এই রকম একটি অতিশান্ত ও সুন্দর মেয়ের সঙ্গে বিয়ে হলো ব্যারাকপুরের ট্রাঙ্ক রোডের ধারের ভবধাম নামে এক বাড়ির ছেলে নীহারের, যে নীহার আজ চার বছর ধরে শুধু বিচলিত উদ্বিগ্ন আর ব্যস্ত হয়েছে। একেবারেই ব্যস্ত হতে পারে না, আর এগিয়ে যেতে পারে না যে মেয়ে, তারই কাছে এগিয়ে আসবার জন্য আজ চার বছর ধরে ব্যস্ততার সাধনা করে এসেছে নীহার। শিল্পী নীহার টাইগার-হিলের সূর্যোদয়ের ছবি আঁকা ছেড়ে দিয়ে আজ চার বছর ধরে শুধু হেমার ছবি এঁকেছে।

শোনা যায়, বাঞ্ছিতার প্রেম লাভের জন্য আজকাল আর কেউ সত্যিই তপস্যা করে না। কিন্তু নীহার যা করেছে, সেটা তপস্যার চেয়ে কম কোন ব্যাপার নয়। বছরের মধ্যে ছয়মাস দার্জিলিং-এ এসে থেকেছে নীহার, সেই ছয়মাসের একটি দিনও কার্ট রোডের ধারে স্নিগ্ধা নামে এই ভবনের অভিভাবক রিটায়ার্ড পি-এম-জি মিস্টার বসুরায়ের সঙ্গে আলাপ করে যেতে ভোলেনি। কিসের জন্য আর কার জন্য নীহারের এই আসা-যাওয়ার ব্যস্ততা আর আগ্রহের সাধনা, সেটা অনুমান করতে দেরি হয়নি কারও। জেঠামণি আর জেঠিমা যতখানি বুঝেছিলেন, তার চেয়ে বেশি বুঝেছিল আর সবচেয়ে আগে বুঝেছিল স্বয়ং হেমা।

স্নিগ্ধা নামে এই বাড়ির বারান্দা আর সামনে আর্কিডের বাহার, নীহারের জীবনে সকল আগ্রহের তীর্থনিকেতনের মতো হয়ে উঠেছিল। জেঠামণির আর জেঠিমার দুই চেয়ারের মাঝখানে আর এক চেয়ারে হাসি-ভরা মুখ আর শান্ত দুটি চোখ নিয়ে বসে থাকত হেমা। হেমারই মুখশোভার কাছে এসে প্রতিদিন যেন নীরবে অভ্যর্থনা জানিয়ে যেত নীহার।

বিস্মিত হয়েছে হেমা, ভালও লেগেছে হেমার। ঠিক এইরকমই চেয়েছিল হেমা। স্নিগ্ধা নামে এই ভবনের জেঠামণি আর জেঠিমাও এইরকম চেয়েছিলেন। ভালবাসার রীতি ঠিক এইরকম শান্ত হওয়া উচিত। মেলামেশার নিয়মে এই রকম সুরুচি থাকা ভাল।

নীহারকে খুবই পছন্দ হয়েছিল জেঠামণির ও জেঠিমার।

খুবই স্বাভাবিক, নীহারকে ভাল লাগবে হেমার। হেমা তার জীবনের সব শোভা নিয়ে সুন্দর ও শান্ত হয়ে ফুটে থাকে, আর নীহার তার দু'চোখের পিপাসা নিয়ে ছুটে আসে প্রতিদিন। হেমার মনের গভীরে একটা শান্ত ও সুন্দর অহংকার যেন ঝক করে হেসে ওঠে। একদিন নয়, দু'দিন নয়, চার বছর ধরে যে-মানুষটি হেমাকেই জীবনের স্বপ্ন করে রেখেছে, তার ভালবাসার নিষ্ঠা দেখে আশ্চর্য হতে হয় বৈকি। অথচ, হেমা একদিনের জন্য একটা সুন্দর কথাও নীহারকে বলেনি।

সুন্দর একটা কথা কেন, নীহারের লেখা একশতের উপর চিঠির কোন একটারও উত্তর দেয়নি হেমা। জানে হেমা, উত্তর না দিলেও কিছু আসে যায় না। উত্তর দেবার দরকারও পড়ে না। উত্তর দিতে ইচ্ছাও করেনি বোধ হয়। ইচ্ছা করলেও ওভাবে হাতটাকে বেহায়া করে দিতে ভাল লাগে না হেমার।

টাইগার-হিলের সূর্যোদয়ের চেয়েও বেশি সুন্দর মনে হয়েছে যে-মেয়ের মুখের ছবিকে, নীহারের চিঠির লেখাতে সেই ছবিই দেবী হয়ে উঠল একদিন। —মনে হয়, তুমি দেবতার মেয়ে এক দেবিকার

মতোই। কথাগুলি পড়তে আরও ভাল লাগে হেমার। নীহারের প্রেমের ভাষা পূজারীর মুখের ভাষার মতো হয়ে উঠেছে। মুগ্ধ হয় হেমার মনের কল্পনা। এমন করে ভালবাসতে পারে যে মানুষ, সে সত্যই ভালবাসার মানুষ। তাই একদিন হঠাৎ ব্যারাকপুরের এক খুড়িমার চিঠি পড়ে আশ্চর্য হয়নি হেমা। কোন আপত্তি মনের মধ্যে দেখা দেয়নি।

জেঠিমা তো হেমাকে কোনমতে হাঁটিয়ে বিয়ের আসরে নিয়ে এলেন কিন্তু আবার একটা সমস্যা দেখা দিল।

বিয়ের রেজিস্ট্রার মিস্টার তালুকদারের সামনে, ঘরভরা মেয়ে-পুরুষের হাসিভরা মুখ আর খুশিভরা চোখের সম্মুখে, ফর্মের উপর সই করবার সময় কলম ধরবার জন্য হাত তুলতে পারল না হেমা। শেষে স্বয়ং জেঠিমা এগিয়ে এসে হেমার হাতে কলম ধরিয়ে দিলেন, আর হেমার সেই কলমধরা হাত ধরে কোনরকমে ফর্মের উপর বুলিয়ে হেমার নামটা লিখিয়ে নিলেন।

এ আবার কিরকম কাণ্ড? হেমার মনের কোন প্রতিবাদের ইঙ্গিত? অনিচ্ছার আভাস?

মোটেই নয়। রেজিস্ট্রার হাসলেন, ঘরভরা মানুষ হেসে ফেললো। সকলে না হোক, অনেকেই জানতেন, এইরকম একটা কাণ্ড করে বসবে হেমা। বড় বেশি শান্ত, বড় বেশি অচঞ্চল আর বড় বেশি লাজুক হেমা।

আবার অনেকেই জানে, বিশেষ করে কার্ট রোডের সুমিতা, চিত্রা আর আইভি জানে, মোটেই লাজুক নয় হেমা। কিন্তু একটু কেমন যেন হেমা। ওরা বোধহয় জানে না যে, সুন্দর করে সাজিয়ে রাখা অহমিকাই হলো এটিকেট, ভাষা হাসি আর চোখের জল একটু অস্পষ্ট করে রাখাই সবচেয়ে বড় স্টাইল। ওরা বিশ্বাস করতে পারে না যে, যে-হেমা প্রাণ দিয়ে এটিকেট আর স্টাইলকে ভালবেসেছে, তার কাছে স্টাইল আর এটিকেটও প্রাণ হয়ে গিয়েছে।

হেমার হাত দুটো যে নিজের শোভার ভারে সর্বক্ষণ ভারি হয়ে রয়েছে, পৃথিবীর কারও অনুরোধের কাছে সাড়া দেয় না ওর হাত। বার্চহিলের পার্কে বেড়াতে গিয়ে ভুলেও কোনদিন একটা ফুল তুলতে পারেনি হেমা। আরও আশ্চর্য, সুমিতা ফুল তুলে নিয়ে হাতের কাছে এগিয়ে দিয়েছে, তবু সে ফুল হাতে তুলে নিতে পারেনি হেমা। কারণ, হাতের পোজ ভাঙতে পারে না হেমা। নীলরঙের উলের জামপার দু'ভাঁজ করে বুকের উপর জড়িয়ে ধরে রেখেছে হেমার দুটি সুন্দর হাতের যে সুন্দর ভঙ্গীটি, অনেক ভেবে-চিন্তে আর চেষ্টা করে গড়া ভঙ্গী, সেই ভঙ্গীটিকে বার্চহিল পার্কের শোভার মাঝখানে দাঁড়িয়ে হঠাৎ এলোমেলো করে দিতে মন চায় না হেমার, পারেও না হেমা। ভুল বুঝবে আইভি, বুঝুক, কিন্তু ওদের একটা খামকা অনুরোধের জন্য নিজেকে ভেঙে দিতে পারে না হেমা।

এরকম কাণ্ড যে করতে পারে, সে তার বিয়ের দিনে ঐরকম একটা কাণ্ড যে করবে তাতে আর বিস্ময়ের কি আছে? একঘর লোকের চোখের সামনে এতদিনের শান্ত পোজ ভঙ্গী আর নিয়মের যত্ন দিয়ে তৈরি হাতটাকে হঠাৎ বেহায়া করে দিতে পারবে কেন হেমা?

মিস্টার তালুকদারের সম্মুখে আর ঘরভরা লোকের চোখের সামনে বসে ফর্মের উপর জীবনের সবচেয়ে বড় ইচ্ছার স্বীকৃতি নিজের হাতে এঁকে দেবার জন্য নিজের চেষ্টায় কলম হাতে তুলে

নেওয়া হেমার পক্ষে সম্ভব নয়। তাই সাহায্য করলেন জেঠিমা। জীবনের এতদিনের একটা শান্ত ও সুন্দর পোজ ভেঙে দিতে পারে না হেমা। এইমাত্র ব্যাপার, এর চেয়ে বেশি কোন রহস্য এর মধ্যে নেই।

নানা সুরুচি সুশিক্ষা আর নিয়মে লালিত স্নিগ্ধা নামে এই বাংলোবাড়ির জীবনে এই সন্ধ্যাটাই আবার হঠাৎ একটা সমস্যা সৃষ্টি করল, বিয়ের উৎসব শেষ হলো যখন, আর কালিম্পং-এর ছোটদাদুর বাড়ির রমা হেনা আর লিলিও চলে গেল। ওরা থাকলে বোধহয় সমস্যাটা এত কঠিন হয়ে উঠতে পারত না।

অভ্যাগতেরা সবাই বিদায় নিয়েছেন, সব কলরব শান্ত হয়ে গিয়েছে, রাতও হয়েছে, হিমেল কুয়াশা এসে ঘরে ঢুকেছে, আর নীহার বসে আছে একটি ঘরের নিভৃতে একা-একা একটি সোফার উপর, সম্মুখে টেবিলের উপর একজোড়া ফুলদানির দিকে তাকিয়ে। সমস্যা, সত্যই সমস্যা, এখন এই ঘরের ভিতরে হেমাকে আসতে হবে।

যে জেঠিমা হেমাকে বিয়ের আসরঘরের ভিতরে হাঁটিয়ে নিয়ে গিয়েছিলেন, তিনিও দূরে সরে রইলেন। বাসর-ঘরের দিকে হেমাকে হাঁটিয়ে নিয়ে আসতে পারে না স্নিগ্ধা নামে এই ভবনের কোন গুরুজনের আগ্রহ। কারণ, এই কাজটা বড় বেশি বাস্তব ও স্পষ্ট একটা কাজ।

আর হেমা? হেমার পক্ষে তো একেবারে অসম্ভব। বিয়ে হয়ে গিয়েছে বলেই হঠাৎ হাত পা দুটোকে এত বেহায়া করে তুলতে পারবে না হেমা। তাহলে যে হেমার এতদিনের যত্নে গড়া জীবনের সুন্দর ভঙ্গী ভেঙে যায়।

চুপ করে বসে থাকে হেমা। জেঠিমার দুধে-গরদ শাড়ির ফুলকাটা আঁচল আর এখানে ওখানে কোথাও দেখা যায় না। ঘরের ভিতরে গিয়ে বোধহয় শ্রান্ত হয়ে হাঁপাচ্ছেন জেঠিমা। অনেক ব্যস্ত হয়েছে, অনেক খেটেছেন, অনেক কথা বলেছেন, আজকের উৎসবকে অনেক দূর এগিয়ে দিয়ে গিয়েছেন, কিন্তু আর না, তাঁর আর এর চেয়ে বেশি কিছু করবার নেই।

—এখনো ওখানে বসে আছিস কেন হেমি?

ধমকের মতো এবং চিৎকারের মতো মাত্রাছাড়া আর ছন্নছাড়া এক সম্ভাষণের ধ্বনি হঠাৎ চমকে উঠল শান্ত ও শ্রান্ত স্নিগ্ধার ঘরের বাতাসে। উৎসবশ্রান্ত স্নিগ্ধার এই রাতটার সমস্যাটাকে এতক্ষণ ধরে আর-এক ঘরের জানালা দিয়ে লক্ষ করছিল আর সহ্য করছিল যাঁর দু'চোখের দৃষ্টি, তারই গলার স্বর জেগে উঠেছে। কথা বলেছেন কালিম্প-এর দাদু, জেঠিমার ছোটকাকা, লেফটেন্যান্ট-কর্ণেল দত্ত চৌধুরী, আই-এম-এস, তিব্বতী কুকুর কোলে নিয়ে যিনি মাঝে মাঝে স্নিগ্ধার শান্ত নিয়মের জীবনের মধ্যে অনিয়মের উৎপাত সৃষ্টি করে চলে যান।

কালিম্পং-এর দাদু যে-বাড়ি করেছেন, সে বাড়ির কোন নাম নেই। কিন্তু নাম দিলে নাম দেওয়া উচিত 'রূঢ়া', কারণ স্নিগ্ধার জীবন যে নিয়মে চলে, ঠিক তার বিপরীত নিয়মে চলে কালিম্পং-এর দাদুর বাড়ির জীবন। জেঠামণি ও জেঠিমা যেমন কালিম্পং-এর বাড়িকে দু'দিনের বেশী সহ্য করতে পারেন না, ছোটদাদু আর ছোটদিদাও তেমনি কার্ট-রোডের পাশে বাতাসার মতো পাতলা মারবেলের টুকরো দিয়ে গড়া স্নিগ্ধাকে দু'দিনের বেশি সহ্য করতে পারেন না।

কালিম্পং-এর দাদুর বাড়ির খাবার টেবিলে যেন ভূমিকম্পের মতো ব্যাপার চলে, ঝন্-ঝন্ ঠুং-ঠাং ডিস-চামচ-কাঁটার শব্দের আছাড়ি-পিছাড়ি। ছোটদাদুর মেয়েরা মেয়ে হয়েও যেভাবে শব্দ করে বাইরের লোকের সামনেও মুর্গির হাড় চিবোয়, দেখে আতঙ্কিত আর শিউরে ওঠে হেমার চোখ। পিয়ানোর বুকের উপরে কফির পেয়ালা রাখতে ছোটদাদুর হাতে একটুও বাধে না। যেমন তিব্বতী কুকুরের চিৎকারে তেমনি ছোটদাদু ছোটদিদা আর রমা সোমা ও লিলির উচ্চহাসির শব্দে কালিম্পং-এর বাড়ির বাতাস মত্ত হয়ে থাকে। শুনে কতবার চমকে উঠেছে হেমা, যা মনে আসে তাই বলে ফেলতে একটুও বাধে না সোমার মুখে। আর, রমার সাজসজ্জার রীতিটা তো রীতিই নয়। একটা জর্জেটকে যেন কোনমতে এলোমেলো করে গায়ে জড়িয়ে রাখে রমা; একবার বেড়িয়ে এলেই দেখা যায়, নতুন শাড়ির তিন জায়গায় ছিঁড়ে কিংবা ফেঁসে গিয়েছে। লিলি-যে সব গান ছোটদাদু আর ছোটদিদার সামনেই গলা খুলে গাইতে থাকে, শুনে কান ফিরিয়ে নিয়েছে হেমা, চলে গেছে অন্য ঘরে। দু'দিনের জন্য বেড়াতে গিয়ে কালিম্পং-এর বাড়ির অনিয়মকে সহ্য করতে পারেনি হেমাও।

কালিম্পং-এর বাড়ির অনিয়মের মানুষগুলিও এসেছিল সবাই, চলে গিয়েছে সবাই, শুধু যায়নি ছোটদাদু, কারণ তিনি আগামীকাল সকালে এক মানুষখেকো লেপার্ডের সন্ধানে নেমে যাবেন শিলিগুড়ির দিকে। তিব্বতী কুকুর আর রাইফেল নিয়ে ছোটদাদু যে ঘরের ভিতরে এখনো ঘুমিয়ে পড়েননি, বুঝতে পারেনি হেমা।

ঘরের ভিতর থেকে বের হয়ে, ভারি ভারি দুটি শক্ত চামড়ার চটির কর্কশ শব্দ তুলে ব্যস্তভাবে এগিয়ে এলেন ছোটদাদু, লেফটেন্যান্ট-কর্ণেল দত্ত চৌধুরী, আই-এম-এস।

আবার কথা বললেন ছোটদাদু, এবং এমনি করে বললেন যে, সারা কার্ট রোড যেন শুনতে পেয়ে চমকে উঠল। চমকে উঠল হেমা, একেবারে উল্টো কথা বলে ধমক দিচ্ছেন ছোটদাদু—কি রে, তুই এখনো এরকম বেহায়ার মতো এখানে চুপ করে বসে করছিস কি?

শুনে চুপ করে থাকে হেমা। ছোটদাদুর কাছে এইরকমই কথা আশা করা যায়। স্নিগ্ধার জীবন যে নিয়মে আর যে রুচিতে ও শিক্ষায় সুন্দর হয়ে উঠেছে, ঠিক তার উল্টো নিয়মের মানুষ এইরকম কথাই তো বলবেন। ফোটা ফুল তার সকল রঙের মায়া মুছে ফেলে হঠাৎ বিশ্রী হয়ে যেতে পারছে না, কিন্তু ছোটদাদুর মতে তাই হলো বেহায়ার মতো বসে থাকা। ছোটদাদু জানেন না, কল্পনাও করতে পারবেন না, স্নিগ্ধার মেয়ে হেমার এটিকেট-লালিত প্রাণ যে সুন্দর ও শান্ত একটি গর্বে প্রসন্ন হয়ে আছে, সে গর্ব হঠাৎ ভেঙে ফেলতে গেলে সে মেয়ের প্রাণটাই অসুন্দর হয়ে যাবে। চার বছর ধরে যে-নীহার হেমাকে উপাসনা করেছে আর হেমার কাছে এসেছে, আজ হঠাৎ হেমা তার কাছে হন্তদন্ত হয়ে ছুটে যাবে কেন? তাহলে হেমার জীবনের সেই মায়ার আবরণই যে হঠাৎ ছিন্নভিন্ন হয়ে যায়, যে মায়ার আবরণের দিকে চার বছর ধরে মুগ্ধ হয়ে তাকিয়ে এসেছে এক শিল্পী মানুষ আর টাইগার-হিলের সূর্যোদয়ের ছবি আঁকাও ছেড়ে দিয়েছে।

লজ্জা নয়, ঐ ঘরের নিভৃতে বসে যে মানুষ তার মন-প্রাণের সব চাঞ্চল্য নীরব ও ধীর প্রতীক্ষায় সহ্য করছে, তার কাছে যেতেই চায় হেমা। কিন্তু এগিয়ে নিয়ে যেতে হবে। হেমার অন্তরের এই সহজ ও সুন্দর একটা অহংকারকে কেউ বুঝতে পারছে না, ভাবতে গিয়ে সংসারের

উপর না হোক, নিজের অদৃষ্টের উপর একটা অভিমান জাগে হেমার মনে, এবং হেমার ছোট ছোট মৃদু নিঃশ্বাসের মধ্যে বেদনাও ছড়ায়।

ছোটদাদুর মুখের দিকে তাকায় হেমা। আশ্চর্য হয় হেমা, কি অদ্ভুত স্নেহকোমল দৃষ্টি ফুটে রয়েছে ঐ প্রকাণ্ড শরীর ছোটদাদুর দুই চোখে।

ছোটদাদু বলেন—ভয় কিসের? লজ্জা কেন রে?

ছোটদাদুর চোখ দুটো ঝাপসা হয়ে উঠেছে, দেখতে পায় হেমা। প্রার্থনা করার সময় জেঠামণির দু'চোখেও জল দেখা যায়। সে দৃশ্য প্রায় প্রতিদিন দেখেছে হেমা। চমৎকার দেখায় জেঠামণির জলভরা চোখ। কিন্তু কি সুন্দর কালিম্পং-এর ছোটদাদুর চোখে এই একটুখানি জলের আভাস চিকচিক করছে!

হেমার কাঁধে হাত রেখে ডাক দেন ছোটদাদু—আয়, চল আমার সঙ্গে।

উঠে দাঁড়ায় হেমা। স্নিগ্ধার নিয়মের স্নেহে আর শিক্ষায় সুন্দর একটি জীবনের রঙ্গীন ভঙ্গী শান্ত ও আশ্বস্ত হয়ে ছোটদাদুর পাশে পাশে চলতে থাকে।

—হেমা এসেছে নীহার। ছোটদাদুর আস্তে বলা সেই কথা আর কণ্ঠস্বর শুনতে পায় সারা কার্টরোডের স্তব্ধতা। ঘরের ভিতরে এক সোফার উপর হেমাকে বসিয়ে রেখে ধীরে ধীরে ঘরের বাইরে এসে দাঁড়ালেন তাঁর ভারি চটি আর ফ্ল্যানেলের প্যান্টালুন নিয়ে প্রকাণ্ড শরীরের ছোটদাদু। নিজের হাতে ঘরের দরজার কপাট ভেজিয়ে দিয়ে চলে গেলেন।

রূপকথার দেশের মতো, কুয়াশায় ঢাকা এক অবাস্তব রাজ্যের মধ্যে শুধু একটি আলোভরা নিভৃত জেগে রয়েছে, কার্টরোডের পাশে এক ভবনের নিভৃতে। নীহার ও হেমা, চার বছর ধরে যারা দুজন শুধু দুজনের কাছে পরম আপন হয়ে যাবার জন্য দিনের প্রতীক্ষায় ছিল, তাদের প্রতীক্ষা সমাপ্ত হয়ে গিয়েছে। যেখানে আসবার ছিল, আসা উচিত ছিল, সেখানেই আজ তারা এসে গিয়েছে। জীবনে এই প্রথম, হেমার সুন্দর মুখের শোভাকে চোখের অতি নিকটে দেখতে পেয়েছে নীহার। জীবনে এই প্রথম, নীহারের সেই ভাসা-ভাসা বড় বড় স্বপ্নভরা সুন্দর আর সর্বদা মুগ্ধ চোখ দুটিকে চোখের বড় কাছে দেখতে পেয়েছে হেমা। টেবিলের উপর ঐ জোড়া ফুলদানির মতো ওদের জীবন আজ বড় কাছাকাছি আর পাশাপাশি ঠাঁই পেয়ে গিয়েছে। একটি জীবনের সুন্দর করে সেজে থাকা আর রঙীন হয়ে ফুটে থাকা এক ভঙ্গী এবং একটি জীবনের চার বছর ধরে ব্যস্ত হয়ে থাকা আর আশায় ও স্বপ্নে বিভোর হয়ে থাকা একটি আগ্রহ। সংসার স্বীকার করে নিয়েছে, আজ ওরা দুজন হলো এই বাসরনিভৃতের বর আর বধূ।

সোফার উপর বসে আছে হেমা, সেই পরিপাটি মায়ামূর্তি। একটি ভুরুতে সেই ছোট একটি ভঙ্গীর ঢেউ সামান্য উদ্ধত হয়ে রয়েছে। দুই ঠোঁটে সেই মৃদুহাসির একটি রেখা সেইভাবে সুন্দর একটি ছন্দ ধরে রেখেছে। একটা হাত ঠিক সেইরকম অলসভাবে কোলের উপর লতিয়ে দিয়েছে হেমা। হেমার ভঙ্গীমনোহর যে-মূর্তি চার বছর ধরে মুগ্ধ করেছে নীহারকে, সেই মূর্তিই আজ নীহারের জীবনের কাছে সমর্পিত উপহারের মতো বসে আছে।

এত সুস্থির আর এত পরিপাটি করে সাজানো যার জীবনের ভঙ্গী, মনের ভাষাকেও মুখের

এক অমুখর হাস্যভঙ্গীর ছায়ায় অস্পষ্ট করে রাখা যার রীতি, এক শীলশান্ত নিয়মের স্নেহে লালিত হয়ে এসেছে যার প্রাণ, সেই হেমাই চমকে ওঠে তার মনের দিকে তাকিয়ে। যেন অস্থির একটা নিশ্বাস অলঙ্ঘ পিপাসার মতো দুরন্ত হয়ে তার শান্ত হৃৎপিণ্ডটাকে অশান্ত করে দিতে চাইছে। চার বছর ধরে ভাল লেগেছিল যে মানুষকে, সে-মানুষকে এমন করে ভাল লাগবে, কল্পনাও করতে পারেনি হেমা, এমন ভাবনা বরণ করার জন্য প্রস্তুতও ছিল না হেমা। মনে হয়, এই আলোকিত নিভৃত এই মুহূর্তে এক বিপুল অনুরোধ হয়ে বেজে উঠবে। লজ্জা? হ্যাঁ, এই লজ্জাকে ভয় করে হেমা, কিন্তু সহ্য করতে চায় না। জীবনের এতদিনের যত্নে গড়া সুন্দর ভঙ্গীর অন্তরালে অন্য একটা প্রাণ জেগে উঠে ছটফট করছে। এই নতুন হেমাকে দেখতে পাচ্ছে না কি নীহার, এমন করে অপলক চোখ নিয়ে যে নীহার কাছে বসে তাকিয়ে আছে হেমারই মুখের দিকে?

হ্যাঁ, অপলক চোখ তুলে নীহার হেমার মুখের দিকে তাকিয়ে ছিল। কিন্তু দেখছিল বোধহয় তার নিজের মনেরই ভিতর এক শীতল উদাস ও থমকে-থাকা ছায়ার দিকে। কল্পনাও করতে পারেনি নীহার, তার চার বছরের অস্থির মন আজ হঠাৎ এই নিভৃতের স্পর্শ পেয়ে এমন শান্ত হয়ে যাবে। নীহারের প্রেমের আহ্বানকে আজকের উৎসবের মধ্যে সবার চোখের সামনে স্বীকার করে নিয়েছে যে-নারী, যার মুখ প্রথম দেখবার পর টাইগার-হিলের সূর্যোদয়ের শোভা আর কতদিন দেখতে যায়নি নীহার, সেই নারী তার সেই পরিপাটি মায়ামূর্তি নিয়ে এত কাছে বসে রয়েছে এই নিভৃতের একটি অনুরোধ শুনবার জন্য প্রস্তুত হয়ে; কিন্তু যেন অপ্রস্তুত হয়ে গিয়েছে নীহারের অন্তরাত্মা।

শুধু অনুভব করে নীহার, তার কাছে বসে আছে দেবতার মেয়ের মতো দেবিকা। ধীর স্থির ও শান্ত এক মহিমা। পূজারীর মতো সুন্দর কথার মন্ত্র দিয়ে যে মূর্তিকে চার বছর ধরে আরাধনা করে এসেছে নীহার, সেই মূর্তিকে তারই জীবনে এই নিভৃতের সঙ্গিনী বলে মনে করতে গিয়ে মনটাই যেন হঠাৎ ভীরু হয়ে গিয়েছে। নীহারের অপলক চোখ এক অসহায়তার বেদনায় যেন ধীরে ধীরে পাথরের চোখের মতো সব চাঞ্চল্য হারিয়ে স্তব্ধ হয়ে থাকে। তার বিশ্বাসের সব উত্তাপ যেন এক সমাধির গভীরে অন্তর্হিত হয়েছে। একটা হিমাক্তর বিদ্রূপ গ্রাস করে ফেলেছে নীহারের ধমনীর সব শোনিতকণিকার আবেগ। হেমা, সেই হেমা যেন এক সাদা পাথরের অন্তরের অহংকার, সুন্দর এক ভঙ্গীর মধ্যে স্তব্ধ হয়ে রয়েছে। মানুষের বাসরঘরের প্রয়োজন ঐ দেহ স্পর্শ করতে সাহস করে না, শক্তিও পায় না।

নীহার ও হেমা, চার বছরের নিরন্তর এক মনের টানের উৎসব আজ সকল উদ্বেগ আর আকুলতার সমাপ্তির পর একটি পরিণামের কাছে এসে পৌঁছেছে। আশ্চর্যই বলতে হবে, কার্টরোডের পাশে স্নিগ্ধা নামে এই ভবনের একটি কক্ষের সুন্দর করে সাজানো সেই নিভৃতও কি-যেন আর কেমন-যেন একটা সমস্যার বেদনা সহ্য করতে গিয়ে উদাস হয়ে গেল।

কথা বলে নীহার। অনেক কথা। গত চার বছর ধরে প্রতি চিঠির প্রতি ছত্রে যে-সব কথা লিখেছে নীহার, সেই সব কথা। পৃথিবীর যেকোন শোভার চেয়ে বেশি সুন্দর বলে মনে হয়েছে তোমাকেই, দেবতার মেয়ে এক দেবিকার মতো মনে হয়েছে তোমাকেই; ভোরবেলায় আলোকের শিশিরের চেয়েও উজ্জ্বল, চৈত্রের পলাশের চেয়েও রঙীন, আর বর্ষার ঝরনার চেয়েও পরিপূর্ণ বলে মনে হয়েছে তোমাকে।

কোন কথা না বলে শুধু শুনতে থাকে হেমা। সত্যই যেন একটা নিখুঁত সাদা পাথরের কানের কাছে বৃথাই চলেছে নীহারের আরাধনার ভাষা। ধীর স্থির ও শান্ত হেমার সুন্দর ও পরিপাটি ভঙ্গীটা যেন পাথরের মত কঠিন হয়ে রয়েছে, একটুও উতলা হয় না, বিস্মিত হয় না, বিচলিত হয় না।

যেন কতগুলি প্রলাপ বকে বকে নিজেকে কোনরকমে জাগিয়ে রাখার চেষ্টা করছে নীহার। কিন্তু বুঝতে পারে, তার বুকের ভিতরে একটা শূন্যতার মধ্যে নীরব এক হাহাকার ছুটোছুটি করছে। কোথায় ভুল হলো, কেন এমন হলো, বুঝতে পারে না নীহার। কী ভয়ংকর এক ব্যবধানের অভিশাপ লুকিয়েছিল এই নিভৃতেরই সান্নিধ্যের মধ্যে! কত দূরে সরে রয়েছে হেমা! কী নিষ্ঠুর এক কুণ্ঠায় নিথর হয়ে গিয়েছে নীহারের বুকের সব আকুলতার স্পন্দন!

চুপ করে নীহার। অনেকক্ষণ। তারপর বলে—কিছু মনে করো না হেমা, আজ আর কোন নতুন কথা তোমার কাছে বলতে পারলাম না।

হেমা বলে—কেন?

উত্তর দিতে পারে না নীহার।

দেয়াল ঘড়ির দিকে তাকায় হেমা। হ্যাঁ, কুয়াশায় ঢাকা রাত্রি অনেকক্ষণ হলো ভোর হয়ে গিয়েছে। সোফা থেকে উঠে ঘরের দরজা পার হয়ে চলে যায় হেমা।

আর-এক ঘর থেকে বের হয়ে এসে বারান্দার উপর দাঁড়ালেন ভোরের প্রার্থনার খাতা নিয়ে জেঠামণি, আর সামনের লনের উপর এক ফুলের-টবের আড়াল থেকে ফুল হাতে নিয়ে জেঠিমা।

বারান্দা পার হয়ে অন্য ঘরে গিয়ে লুকিয়ে পড়ার আগে একবার থমকে দাঁড়াতে হলো হেমাকে। ডাক দিয়েছেন কালিম্পং-এর ছোটদাদু। —এদিকে একবার আয় দেখি হেমি।

থমকে দাঁড়িয়েই থাকে হেমা। তারপর অবসন্নভাবে কাছের এক চেয়ারে শান্ত হয়ে বসে পড়ে। অগত্যা ছোটদাদু তাঁর তিব্বতী কুকুর কোলে নিয়ে আর শক্ত চামড়ার চটির কর্কশ শব্দ বাজিয়ে হেমার কাছে এগিয়ে এলেন। —আঁ্যা, এত গম্ভীর মুখ কেন রে? এ তো ভাল কথা নয়।

একটি ভুরুর উপর ছোট একটা ঢেউ সামান্য একটু উদ্ধত হয়ে ওঠে, দুই ঠোঁটের উপর মৃদুহাসির রেখায় সেই ছন্দ শিউরে ওঠে, অলসভাবে একটি হাত কোলের উপর লতিয়ে দিয়ে আস্তে আস্তে আর অতি শান্তস্বরে হেমা বলে—কে বললে গম্ভীর হয়েছি?

ব্যারাকপুরের ট্রাঙ্ক রোডের ধারে ভবধাম নামে পদ্মকাটা ইঁটের তৈরি এক ভবনের এক কক্ষের নিভৃতে জানালা দিয়ে চাঁদের আলো এসে ভিতরে ছড়িয়ে পড়লো একদিন। নীহার তার জীবনের চার বছর ধরে আরাধনা করা আর স্বপ্নে দেখা সেই মুখের দিকে তেমনি অপলক চোখ নিয়ে তাকিয়ে রইল অনেকক্ষণ। কে জানে, হয়তো এই আশা ছিল নীহারের মনে, ব্যারাকপুরের আকাশের চাঁদের আলো আর নারকেলের ছায়ার স্পর্শ পেয়ে নীহার ফিরে পাবে তার জীবনের সেই নিঃশ্বাসের উত্তাপ, দার্জিলিং-এর কার্টরোডের একটি রাত্রির হিমাক্ত কুয়াশার বিদ্রূপে যে নিঃশ্বাস শীতল হয়ে গিয়েছিল। কিন্তু এই আশাই আবার নিজের লজ্জায় থরথর কেঁপে উঠল নীহারের বুকের ভিতর। চাঁদেরই আলো ছড়িয়ে পড়েছে হেমার মুখে, কিন্তু অতি শান্ত ধীর ও স্থির, এবং নিখুঁত সুন্দর ও

পরিপাটি এক ভঙ্গীর উপর পড়ে সেই চাঁদের আলোও যেন হিম হয়ে গিয়েছে। অনেক সুশিক্ষা দিয়ে তৈরি অচঞ্চল এক ভঙ্গিমা। সুন্দর হয়ে সেজে থাকা আর রঙীন হয়ে ফুটে থাকা একটা প্রাণ! ব্যাকুল হতে পারে না, অস্থির হতে পারে না, ব্যস্ত হতে জানে না, মুহূর্তের ভুলেও নিজেকে একটুও এলোমেলো ও ছন্দছাড়া করতে পারে না হেমার এই শান্তমূর্তি।

আজও অনুভব করতে পারে না, উপলব্ধিও করতে পারে না, শুধু বিস্মিত হয় নীহার, কেন এমন হলো? দেবীর মতোই বটে ঐ মেয়ে। চার বছরের আরাধনায় কার্টরোডের এক ভবনের যে মেয়েকে নীহার নিজেই দেবী করে দিয়েছে, তার কাছে নিজেকে আজ একটি ক্ষুদ্র ছায়া বলে মনে হয়। তবে কি কোন ভুল হয়েছে? চার বছর ধরে কি শুধু আত্মহত্যার সাধনা করে এসেছে নীহার? মানুষকে মানুষের চেয়ে বেশি মনে করে ভালবাসলে ভুল করা হবে, এ আবার কোন শাস্তির নিয়ম?

হেমা জানে না, বিশ্বাসও করে না, সে কোন ভুল করেছে তার মনে আর আচরণে। বিয়ের আগের চারটি বছরের কত মুহূর্তে কতবার মনে হয়েছে হেমার, মানুষটি সত্যই দেবতার মতো ভালবাসতে জানে। আর আজও ব্যারাকপুরের ট্রাঙ্করোডের পাশে জ্যোৎস্নামাখা এক নিভৃতের মধ্যে নিঃশব্দে বসে থাকে, আর হাজার হাজার দুঃসহ মুহূর্ত সহ্য করতে গিয়ে আরও বেশি করে ও মর্মে মর্মে বিশ্বাস করে হেমা, ঠিকই—দেবতার মতো এই মানুষটির ভালবাসার রীতি।

কিন্তু হঠাৎ চমকে ওঠে হেমা। ঘরের ভিতর ছটফট করে ঘুরে বেড়াচ্ছে নীহার। দেবতা যেন তার দেবত্বকে সহ্য করতে পারছে না। যেন জীবনের এক দুঃসহ যন্ত্রণার বিরুদ্ধে মরিয়া হয়ে বিদ্রোহ করতে চাইছে নীহার। তুফান খুঁজছে দেবদারুর অন্তরের বাসনা। সত্যই, যেন এক মত্ত ঝড়ের নেশা গায়ে মাখবার জন্য ঘরের ভিতর অস্থির হয়ে পায়চারি করে বেড়ায় নীহার, মাঝে মাঝে খোলা জানালার কাছে এসে দাঁড়ায়।

চুপ করে দেখতে থাকে হেমা, দেখতে ভাল লাগে হেমার। আকাশচারী দেবতার মন বোধহয় হঠাৎ মাটির সৌরভের জন্য উন্মাদ হয়ে উঠতে চাইছে।

চমকে উঠেছিল হেমা, তার পরেই দুর্বোধ্য এক বিস্ময়ের মধ্যে যেন সমাহিত হয়ে যায় হেমার জীবনের সব কৌতূহল। ঝড়ের মতো নয়, যেন এক শ্রান্ত ও ক্লান্ত পাখির ভাঙা ডানার ঝটপটানির মতো কতগুলি ক্ষীণ ও কাতর নিঃশ্বাস হেমাকে জড়িয়ে ধরেছে। হেমার মাথাটাকে বুকের কাছে টেনে উদ্‌ভ্রান্তের মতো যেন খেলা করছে অদ্ভুত একটা আকুলতা, পাগল যেমন ফুল নিয়ে খেলা করে। ভিজে গিয়েছে আবার জ্বলেও গিয়েছে হেমার দুই ঠোঁটের হাসি-শিউরানো রেখা। অনেক আশা নিয়ে সহ্য করে হেমা, কিন্তু কয়েকটি মুহূর্তের মোহ মাত্র, মিথ্যা ও বৃথা। তারপরেই যেন স্বপ্নভঙ্গের বেদনায় দীর্ণ হয়ে যায় হেমার সব কৌতূহলের আত্মা। এই মানুষটির মত্ততার নিঃশ্বাস যেন ঘাসবনের ঝড়ের নিঃশ্বাস, বৃথা ও অকারণ উদ্দামতার অভিনয় মাত্র।

আস্তে আস্তে এক হাতের শুধু মৃদু একটি ঠেলা দিয়ে নীহারের হাত সরিয়ে দেয় হেমা। নীহার স্তব্ধ হয়ে দাঁড়িয়ে শুধু তাকিয়ে থাকে। কী নিষ্ঠুর আর কী কঠোর হেমার এই সুন্দর হাতের মৃদু একটি আপত্তির নির্দেশ! যেন নীহারের প্রাণের সব স্নায়ুতন্তু চিরকালের মতো চূর্ণ করে দিচ্ছে ভয়ানক এক বিদ্রূপের বজ্র।

স্থির শান্ত রঙীন হয়ে ফুটে থাকা হেমা তেমনি ধীর ও অবিকার ভঙ্গী-মনোহর মূর্তি নিয়ে চুপ করে বসে থাকে। নীহার বলে—আমার একটি অনুরোধ আছে হেমা।

হেমা—বলো।

নীহার—আমাকে ভুল বুঝবে না।

হেমা—কে বললে ভুল বুঝেছি?

যেন সুন্দর এক ক্ষমার ভাষা, দেবতার মেয়ের মতো এক দেবিকার করুণার ভাষা। বিকার নেই, বেদনা নেই, অভিমান নেই, রাগ নেই—সুস্থির ও অচঞ্চল এই রঙীন ভঙ্গীর করুণাও কী ভয়ানক হিমশীতল। হেমার দু'চোখের নিশ্চল তারা দুটোর দিকে চোখ পড়তেই যেন স্তব্ধ হয়ে যায় নীহারের সব প্রশ্ন আর অনুরোধের প্রাণ। এইভাবেই কি চিরকাল শুধু ক্ষমা করবে আর করুণা করবে হেমা, আর নীহারের জীবন চিরকালের এক অপমানের ধুলোয় পড়ে থাকবে?

হেমা কথা বলে আবার। —আমি কালই দার্জিলিং চলে যাব।

আর্তনাদ চাপতে চেষ্টা করতে গিয়ে নীহারের গলার স্বর কেঁপে ওঠে—কেন হেমা?

হেমা—আশ্চর্য হচ্ছ কেন?

নীহার—যেতে চাইছ যাও, কিন্তু আবার...?

হেমা—আবার আসব বৈকি।

মিথ্যা বলেনি হেমা। স্নিগ্ধার মেয়ে কার্টরোডের কুয়াশার কাছ থেকে আবার ব্যারাকপুরের নারকেলের ছায়ার কাছে এসেছে। আবার ফিরে গিয়েছে। মাসের পর মাস পার হয়েছে।

কালিম্পং-এর ছোটদাদুই একদিন চিৎকার করলেন—কি রে হেমি, তোর হাবভাব যেন ভাল মনে হচ্ছে না। এত গম্ভীর কেন?

হেসে হেসে উত্তর দিতে চেষ্টা করল হেমা, কিন্তু পারল না। কালিম্পং-এর দাদুর দুই চোখের দৃষ্টি আর প্রশ্নের সম্মুখে হেমার জীবনের হাসি-ভরা ভঙ্গী এই প্রথম ভেঙ্গে গেল।

ছোটদাদু চেঁচিয়ে বলতে থাকেন, আর রমা সোমা ও লিলি হেসে গড়িয়ে পড়তে থাকে। —দিব্যি তাজা চেহারার মানুষ তুই, শরীরে কোন বাজে ফ্যাট নেই, তবে কেন এতদিনের মধ্যে...কোন লক্ষণ দেখতে পাচ্ছি না...কেন রে?

ঘরভরা হাসির ঝড়ের মধ্যে নিঃশব্দে দাঁড়িয়ে থাকে হেমা, আর বুঝতে পারে, ছোটদাদুর কথাগুলি তার চোখে যে জ্বালা ধরিয়ে দিয়েছে, সে জ্বালা সহ্য করা যায় না।

আবার চিৎকার করে উপদেশ দেন ছোটদাদু—ডোন্ট প্রিভেন্ট।

—মিথ্যে কথা। চেঁচিয়ে ওঠে হেমা, যেন চেঁচিয়ে উঠেছে হেমার অন্তরাত্মা। সুন্দর হয়ে সেজে থাকা আর রঙীন হয়ে ফুটে থাকা মেয়ের চিরকেলে সুন্দর ভঙ্গীর কঠিন সংযমকে এই প্রথম আঘাতে শিউরে দিয়ে যেন একটা রুদ্ধ অপমানের বেদনা চেঁচিয়ে উঠেছে। এভাবে জীবনে এই প্রথম কথা বললো হেমা।

ঘরভরা হাসির শোর হঠাৎ স্তব্ধ হয়ে যায়। ছোটদাদুও হেমার মুখের দিকে তাকিয়ে বিস্মিত হন।

ধীরে ধীরে প্রখর একটা জিজ্ঞাসা যেন জেগে উঠতে থাকে প্রকাণ্ড শরীর ছোটদাদুর সন্দেহ-বিচলিত দুই চোখে। ছোটদাদু বলেন—আমি নীহারকে একবার জিজ্ঞাসা করতে চাই। বলিস তো ব্যারাকপুরে গিয়েই জিজ্ঞাসা করে আসি।

—না—ভয় পেয়ে আর বিচলিত হয়ে কান্নাচাপা আপত্তি জানায় হেমা।

কালিম্পং-এর ছোটদাদুর বাড়িতে আর একটা দিনও থাকতে পারল না হেমা। ছোটদাদু অনেক অনুরোধ করলেন—আর কটা দিন থেকে যা হেমি, গ্যাংটক রোডের দিকে একদিন বেড়িয়ে আয়, কমলালেবুর বনের হাওয়া খেয়ে আর রডোডেনড্রনের রঙ দেখে খুশি হবি।

কালিম্পং-এর বাড়িতে নয়, দার্জিলিং-এর কার্ট রোডের বাড়িতেও নয়; কোথাও আর দুটো দিন সহ্য করতে না পেরে ব্যারাকপুরের নারকেলের ছায়ার বাড়িতে চলে এল হেমা। আর দিনের পর দিন, জ্যোৎস্নার ও অন্ধকারের অনেক রাত্রির পর রাত্রি, পদ্মকাটা ইঁটের ভবধামের এক নিভৃতে দাঁড়িয়ে বুঝতে পারে হেমা, হিমের দেশের কমলালেবুর বনের হাওয়া আর রডোডেনড্রনের রঙের কাছ থেকে পথ ভুল করে সে আজ এই নারকেলের ছায়ার দেশে এক গ্রেসিয়ারের কাছে এসে দাঁড়িয়ে আছে। ছি ছি!

আর নীহার! দেবতার মেয়ের মতো দেবিকার ঐ মূর্তির উপর নয়, নিজেরই মূর্তিটার উপর ঘৃণা সহ্য করতে গিয়ে যেন আরও পাথর হয়ে গিয়েছে নীহার। নিভৃতে, সামনে, বুকের এত কাছে হেমা, তবু নীহার শুধু অলস উদাস ও ব্যথা-কুণ্ঠিত এক অদ্ভুত দৃষ্টি তুলে হেমাকে দেখছে, অতি দূরের আকাশের এক তারকার দিকে যেভাবে মানুষ তাকিয়ে থাকে।

আশ্চর্য হয়, আর বিরক্তও হয় হেমা, তবু কেন বার বার সেই একই কথা আজও ধ্বনিত হয় তার কানের কাছে—আমাকে ভুল বুঝবে না হেমা।

কিন্তু বুঝবার আর কি বাকি আছে যে ভুল বুঝতে হবে? বেশ তো, একটি স্পষ্ট ও চরম প্রশ্নের কাছে স্পষ্ট উত্তর দিয়ে এই ভুল বোঝাবুঝির পালা চুকিয়ে দিলেই তো হয়।

মনের ভুলে নয়; ইচ্ছা করেই চিঠি লিখে ফেললো হেমা—আপনি একবার আসবেন ছোটদাদু। কল্পনা করতে পারে হেমা, ব্যারাকপুরের এই চিঠি পড়ে কালিম্পং-এর প্রকাণ্ড শরীর ছোটদাদুর হাস্যচঞ্চল চোখ দুটো কেমন বিষণ্ণ আর কত বিচলিত হয়ে উঠেছে।

সত্য-মিথ্যার হিসাব-নিকাশ করার জন্যই প্রস্তুত হয়েছে হেমা। যেন এক স্বপ্নের ঘোরে হঠাৎ দুঃসাহসী হয়ে একটা সুস্পষ্ট প্রশ্ন আহ্বান করে ফেলেছে হেমা। চিঠি পেয়ে গিয়েছেন ছোটদাদু, ব্যারাকপুরের ভবধামের আত্মাকে একটা কঠোর প্রশ্নের আঘাত থেকে রক্ষা করবার আর উপায় নেই।

ছোটদাদু কবে আসবেন, কোন ঠিক নেই, কোন উত্তর দেননি। কিন্তু আসবেন নিশ্চয়। হেমা যে মীমাংসা চেয়েছে, সেই মীমাংসা পেয়ে যাবে হেমা। কয়েকটা দিন শুধু ধৈর্য ধরে পার করে দেওয়া। তবে আবার এত ছটফট করে কেন হেমা!

ব্যারাকপুরের বাড়ির আনাচে-কানাচে নিজেকে আড়াল করে রাখছে হেমা। যেন নিজেরই হঠাৎ নিষ্ঠুরতার চেহারা দেখে ভয়ে চমকে উঠেছে হেমার বুক। চার বার লক্ষ্মী-নারায়ণের পূজা সেরে নিয়ে খুড়িমা যখন খোঁজ করেন, আর বার বার ডাকাডাকি করেন, তখন শুধু হেমা একবার

আশঙ্কা করছে মূর্ছা পাহাড়, অথচ সে রত্ন হীরা নয়, মরকত নয়, মাণিক্য নয়, প্রবাল অথবা পুষ্পরাগও নয়।

রাজমহিমার সব কিছু থাকতেও একটি অভাবের বেদনা ছিল বীর হাম্বিরের মনে। রত্নের অভাব। এই রাজ-উষ্ণীষকে একশত হীরকখণ্ডের নালিকা দিয়ে জড়িয়ে আরও উজ্জ্বল ক'রে কি তোলা যায় না? এই শানিত তরবারি কি আরও গর্বের হাসি হাসবে না, যদি এই তরবারির গ্রীবা দশটি মরকতখণ্ডের দীপ্তিতে খচিত ক'রে তোলা যায়? রাজাসনের পাদপীঠের মর্মর-শিলার দিকে তাকিয়ে এক এক সময় ক্ষুব্ধ হয়ে ওঠেন বীর হাম্বীর। কল্পনা করেন, এই পাদপীঠে যদি একটি প্রবালবেদিকা থাকতো, তবে নিশ্চয়ই তৃপ্ত হ'তে পারতো তাঁর মন। রত্নলাভের আকাঙ্ক্ষায় কখনও বিষণ্ণ এবং কখনও বিচলিত হয়ে ওঠেন বীর হাম্বীর।

রাজজ্যোতিষীই একদিন বীর হাম্বীরের কোষ্ঠী বিচার ক'রে আর গণনা ক'রে এমন এক কথা বললেন, যে-কথা শুনে চমকে উঠলেন বীর হাম্বীর। ভরসায় ভরে উঠলো তাঁর মন। বুঝলেন, বৃথা হয়নি তাঁর এতদিনের স্বপ্ন দেখা, এইবার অবশ্যই রত্নময় হয়ে উঠবে তাঁর জীবন।

রাজজ্যোতিষী বলেছেন, আর সাতদিন পরে কৃষ্ণপক্ষের নবমীর চাঁদ যখন শেষরাত্রির অন্ধকার দূর করার জন্য ফুটে উঠবে আকাশে, ঠিক সেই সময় এই রাজ্যেরই কোন পথ দিয়ে দুর্লভ রত্নে পরিপূর্ণ একটি পেটিকা পার হয়ে যাবে।

সাতদিন পরেই গভীর রাত্রিতে চমকিত ক'রে পাথর-দরজার কপাট খুলে গেল, হাম্বীর তাঁর সশস্ত্র অনুচরদের সঙ্গে নিয়ে বের হয়ে গেলেন। রামসাগরের জলে তখন ক্ষীণ চাঁদের আলো পড়েছে। দেখলেন রাজা বীর হাম্বীর, ধীরে ধীরে মন্থর গতিতে একটি গো-শকট চলেছে রামসাগরের কিনারা ধ'রে সুদূর গৌড় যাবার পথের উপর দিয়ে।

কিন্তু হতাশ হয়ে পড়লেন বীর হাম্বীর। এই শকটের সঙ্গে কোন অস্ত্রসজ্জিত প্রহরী নেই। পাঁচজন মাত্র আরোহী, মাত্র কটিবস্ত্রসম্বল কতগুলি অতি দীন মানুষ। কোন রত্নপেটিকার প্রহরী হ'তে পারে না এই ভিখারীসদৃশ তুচ্ছ দীন ও দুর্বল মানুষগুলি।

পরমুহূর্তেই বীর হাম্বীরের চোখের দৃষ্টি তাঁর তরবারির তীক্ষ্ণমুখের মত ঝক ক'রে জ্বলে উঠলো। দেখতে পেয়েছেন বীর হাম্বীর, একটি পেটিকা রয়েছে গো-শকটের ভিতরে।

গো-শকটের উপর ঝাঁপিয়ে পড়লো বীর হাম্বীরের অনুচরদল এবং সেই পেটিকা তুলে নিয়ে চলে এল। রামসাগরের কিনারায় নবমীর চাঁদের জ্যোৎস্নায় যেন কতগুলি ছায়াশরীর এসে নিমেষের মধ্যেই এক নিঃশব্দ উৎপাত সমাপন ক'রে আবার অদৃশ্য হয়ে গেল। গো-শকটের যাত্রী নীরবে তাকিয়ে থাকেন জ্যোৎস্নালোকিত এক প্রহেলিকার মত সেই জনশূন্য প্রান্তরের দিকে শেষ প্রান্তে এক দুর্গপ্রাচীরের অস্পষ্ট রেখার দিকে।

সেই রাত্রেই দুর্গভবনের অভ্যন্তরে প্রজ্জ্বলন্ত প্রদীপের সম্মুখে সেই লুণ্ঠিত রত্নপেটিকার ডালা যখন খোলা হলো, তখন যে আক্ষেপ গর্জিত হয়ে উঠেছিল রাজা বীর হাম্বীরের কণ্ঠে, সে আক্ষেপও হয়তো শুনতে পেয়েছিল মূর্ছা পাহাড় এবং বিষ্ণুপুরের অদৃষ্টের কথা ভেবে আর একবার শংকাতুর হয়ে উঠেছিল। রত্ন নয়, কতগুলি পুঁথি মাত্র। ভূর্জপত্রে অংকিত কতগুলি মসিলিপির আবর্জনা। যেন ভাগ্যের এই নিষ্ঠুর বিদ্রূপকেই চূর্ণ করবার জন্য ভয়ংকর এক আক্রোশে থর থর ক'রে কাঁপতে থাকে বীর হাম্বীরের হাতের তরবারি। প্রতিজ্ঞা করলেন বীর হাম্বীর, সূর্যোদয়ের সঙ্গে

সঙ্গেই এ-রাজ্যের যত জ্যোতিষী মিথ্যার পুঁথি আর এই ভূর্জপত্রের স্তূপ এই সঙ্গে পুড়িয়ে ভস্মসাৎ করবেন।

কিন্তু সূর্যোদয়ের সঙ্গে সঙ্গে রাজভবনের দুয়ারে দেখা দিলো এক ভক্ত বৈষ্ণবের মূর্তি—পুঁথি প্রত্যর্পণ করুন রাজা।

বিস্মিত বীর হাম্বীর প্রশ্ন করেন—কে আপনি?

—আমি বৈষ্ণব শ্রীনিবাস।

বীর হাম্বীর গর্জন করেন—কিঞ্চিৎ অপেক্ষা করুন, এই আবর্জনা আপনার সম্মুখেই ভস্মসাৎ করছি।

শ্রীনিবাস বলেন—ভুল করবেন না রাজা। রত্নাধিক এই পুঁথির অসম্মান করবেন না।

ভ্রূকুটি করেন বীর হাম্বীর—রত্নাধিক? কি আছে এই পুঁথির মধ্যে?

শ্রীনিবাস—ভক্তিসুধাকর শ্রীচৈতন্যের চরিতামৃত আছে।

কেঁপে উঠলো বীর হাম্বীরের চোখের দৃষ্টি। হঠাৎ, যেন মাত্র এই কয়েকটি অদ্ভুত কথার শব্দে চূর্ণ হয়ে গেল তাঁর কঠিন ভ্রূকুটি। নীরবে পুঁথির দিকে তাকিয়ে থাকেন রাজা বীর হাম্বীর।

দূর বৃন্দাবনে তখন কবি কৃষ্ণদাস শ্যামকুণ্ডের জলে স্নান সমাপন ক'রে এই পুঁথির কথাই ভাবছেন। কিন্তু কল্পনাও করতে পারছেন না, তাঁরই চিত্তসুধানিধির দিকে এক রত্নলুণ্ঠক এখন বিস্ময়বিচলিত চক্ষে তাকিয়ে রয়েছে। ধীরে ধীরে অশ্রুসজল হয়ে উঠছে সেই লুণ্ঠকের চক্ষু। রত্ন নয়, রত্নাধিক সেই অমৃতের ভাণ্ড রয়েছে তাঁর সম্মুখে, যে অমৃতের স্বাদের কাছে পৃথিবীর সব মণি-মাণিক্যের স্বাদ তুচ্ছ হয়ে যায়।

—আচার্য! শ্রীনিবাসের ধূলিমাখা দুই পা স্পর্শ ক'রে প্রণাম করলেন বীর হাম্বীর।

তারপর আর দেরি হয়নি। রাজভবনের প্রকোষ্ঠে জ্বলে উঠলো গন্ধধূপ, সুরভিত হলো বাতাস। শ্রীচৈতন্য চরিতামৃত পাঠ করলেন আচার্য শ্রীনিবাস। বীর হাম্বীরের কপালে আচার্য নিজের হাতে এঁকে দিলেন দীক্ষার তিলক। রত্ন লুঠ করতে গিয়ে অমৃত পেয়ে গেলেন রাজা বীর হাম্বীর। তৃপ্ত হলো জীবন। মিটে গেল রত্ন-তৃষ্ণার জ্বালা।

কয়েকদিন পরেই আর একদিন, সেদিন ভোর হতেই যখন রাজ্য জুড়ে ইন্দ্রোৎসবের হর্ষ জেগে উঠছে, তখন বিদায় চাইলেন আচার্য শ্রীনিবাস। বিদায় দেবার জন্য প্রস্তুতও হলেন বীর হাম্বীর! লুণ্ঠিত যে পুঁথি তাঁর জীবনে অমিয় সিঞ্চন করেছে, বিদায় দিতে হবে সেই পুঁথিকে, সেই পুঁথির দিকে তাকিয়ে হাসিমুখেই চোখের জল ফেললেন বীর হাম্বীর।

মূর্ছা পাহাড়ই অকস্মাৎ সেই প্রথম ঊষার আলোকে চোখ মেলে দেখেছিল, ইন্দ্রোৎসবের সব হর্ষ-কলরব পিছনে ফেলে রেখে বীর হাম্বীর দু'হাতে শ্রীচৈতন্যচরিতামৃত পুঁথি বুকের কাছে তুলে নিয়ে ধীরে ধীরে এই পাথর-দরজা দিয়েই বের হয়ে যাচ্ছেন। আগে আগে চলেছেন আচার্য শ্রীনিবাস। তখন রামসাগরের কিনারায় গৌড়ে যাবার পথের উপর প্রতীক্ষায় দাঁড়িয়ে রয়েছে এক গো-শকট।

সত্যই ভোর হতেই মূর্ছা ভেঙে গিয়েছিল সেই সন্ন্যাসীর। বিস্মিত হয়ে সবার আগে এই পাথর-দরজার দিকেই তাকিয়েছিলেন তিনি। যদিও কিছু দেখতে পাননি, কিন্তু শুনতে পেয়েছিলেন একটি মৃদুমধুর ধ্বনি, যেন কতগুলি সুন্দর শব্দের মায়া। এই নির্জন ও নীরব পাথর-দরজার

কাছেই কোথাও যেন বাতাসে আত্মগোপন ক'রে রয়েছে কতগুলি মৃদঙ্গের ভক্তিসুধাপ্রাবিত ধ্বনি।

বিষ্ণুপুরের ইতিহাসেই যেন এইবার ভোরের আভাস লাগলো। আর ভয় পান না, দুশ্চিন্তাও করেন না সন্ন্যাসী। শুধু মুগ্ধ হয়ে দেখতে থাকেন, ধীরে ধীরে জেগে উঠছে সত্যিকারের বিষ্ণুপুর। ঐ তো শ্যামরায়ের পঞ্চরত্ন, জোড় বাংলা আর রাসমঞ্চ। ঐ যে রয়েছেন শৈবের মল্লেশ্বর আর শাক্তের মৃন্ময়ী। কেলি-কদম্বের ছায়া পড়েছে মৃন্ময়ী-মন্দিরের আঙিনায়। সকল যুগের মাধুরী মিশিয়ে রচিত বিষ্ণুপুরের উদার হৃদয়ের রূপ ধীরে ধীরে ফুটে উঠছে। এখান থেকে কতদূরেই বা সেই ময়নাপুর যেখানে জন্মগ্রহণ করেছিলেন শূন্য পুরাণের পণ্ডিত রামাই, বৌদ্ধমতের এক নূতন ভাবনা যিনি এই মল্লভূমির ঘরে ঘরে প্রচারিত করেছিলেন। বহু শতাব্দীর মিলনতীর্থ সুসংস্কৃতির বিষ্ণুপুর জেগে উঠেছে এই প্রভাতের স্পর্শ পেয়ে। মূর্ছা পাহাড় যেন খুশি হয়ে তাকিয়ে দেখতে থাকে সেই দৃশ্য।

## পুণ্ড্রবর্ধনের নর্তকী

শঙ্খ চক্র গদা ও পদ্ম ধারণ করেছিলেন, 'আমিই ভগবান' ব'লে নিজেকে প্রচারও করেছিলেন এবং বাসুদেব নামটিও গ্রহণ করেছিলেন, পুরাণে বর্ণিত পুণ্ড্রদেশের সেই অধিপতি মহাশয়কে শেষ পর্যন্ত দ্বারকাধিপতি বাসুদেব শ্রীকৃষ্ণের হাতেই নিধন লাভ করতে হয়েছিল। সে পুণ্ড্রদেশের কথা আছে হরিবংশে, মহাভারতে, বিষ্ণুপুরাণে, শ্রীমদ্ভাগবতে ও স্কন্দপুরাণে।

পৌরাণিকের সেই পুণ্ড্রদেশের সঙ্গে ঐতিহাসিকের পুণ্ড্রবর্ধনের কোন সম্পর্ক আছে কিনা বলা যায় না। কৃষ্ণ-প্রতিদ্বন্দ্বী সেই কৃত্রিম বাসুদেব তাঁর কৃত্রিম শঙ্খ-চক্র-গদা-পদ্ম নিয়ে দ্বারকাপুরীর দ্বারে হানা দিতে গিয়ে যেমন নিশ্চিহ্ন হয়ে গিয়েছেন, তেমনি নিশ্চিহ্ন হয়ে গিয়েছে পৌরাণিকের সেই পুণ্ড্রদেশ।

কিন্তু শত স্মৃতির চিহ্ন ধারণ ক'রে আজও রয়েছে সেই ঐতিহাসিক পুণ্ড্রবর্ধনের সমাধিভূমি, চৈনিক পরিব্রাজক হুয়েন সান যে পুণ্ড্রবর্ধনের গৌরবগরিমা দেখে বিস্মিত হয়েছিলেন। সেই পুণ্ড্রবর্ধন আজও করতোয়ার তটে তার কালজীর্ণ দেহের অবশেষ নিয়ে জড়িয়ে প'ড়ে রয়েছে। সে করতোয়া আজও তার ভাষা হারায়নি। হাজার বছর আগে করতোয়ার যে কলস্বরে পুণ্ড্রবর্ধনের দিবস ও রাত্রি সাড়া দিয়ে উঠতো, উৎসবের হর্ষে মুখর হয়ে উঠতো জনপদ, সেই কলস্বরে আজও আবেদন জানায় করতোয়া। কিন্তু প্রাণহীন পুণ্ড্রবর্ধন আর সাড়া দেয় না।

বগুড়া হতে মাত্র তিন ক্রোশ দূরে করতোয়ার তটে ধ্বংসস্তূপে আচ্ছন্ন হয়ে ঐ মহাস্থানগড় হলো সেই পুণ্ড্রবর্ধন, সপ্তম শতাব্দীর চৈনিক পরিব্রাজক যেখানে একদিন বিশটি বৌদ্ধ সংঘারাম এবং এক শত মন্দির দেখতে পেয়েছিলেন। মাত্র দু'ক্রোশ পশ্চিমে আজও সেই ভাসুবিহারের ধ্বংসাবশেষ বক্ষে ধারণ ক'রে রয়েছে ভাসুবিহার নামে একটি গ্রাম। সেই অবলোকিতেশ্বরের নিকেতন আজ ইঁট পাথরের একটি ঢিপি মাত্র। সত্যিই কি ভগবান তথাগত তাঁর বাণী প্রচারের জন্য তিন মাস কাল এখানে অবস্থান করেছিলেন এবং ভাসুবিহার গ্রামে ত্রিশ ফুট উচ্চ ঐ ইষ্টকস্তূপই কি প্রিয়দর্শী সম্রাট অশোকের রচিত স্তূপ, করতোয়া-তটে বুদ্ধ-আগমনের স্মৃতি চিরস্থায়ী ক'রে রাখবার জন্য যে স্তূপ তিনি নির্মাণ করেছিলেন?

নীরব হয়ে আছে মহাস্থানগড়। প্রাচীন পুণ্ড্রবর্ধনের ইতিহাস ধুলো হয়ে গিয়েছে। কে জানে, কেন আজও পৌষ নারায়ণী যোগে মহাস্থানের নিকটে এই করতোয়ার ঘাটে পুণ্যস্নানের জন্য যাত্রীর ভিড় হয়। স্নানার্থী যাত্রীর কলরবের মধ্যে পুণ্ড্রবর্ধনের অতীতের কোন্ ঘটনার মহিমা নিজেকে প্রকাশ করতে চায়, তা'ও আজ অনুমান করা যায় না।

রাজতরঙ্গিনীর রচয়িতা কাশ্মীরী কহ্লন অষ্টম শতাব্দীর যে পুণ্ড্রবর্ধনের সমৃদ্ধি কল্পনা ক'রে বিস্মিত হয়েছিলেন, ধ্বংসীভূত সে পুণ্ড্রবর্ধনের অভিমানও যেন মুখ লুকিয়ে রয়েছে এই মহাস্থানগড়ের মাটির অন্তরালে, টুকরো টুকরো পাথরের আড়ালে আর বিক্ষিপ্ত ইষ্টকরাশির মধ্যে। কোথায় গেল সেই সুন্দর স্কন্দমন্দির, যে মন্দিরের প্রাঙ্গণে একদিন কাশ্মীররাজ বিনয়াদিত্য জয়াপীড় নৃত্যোৎসব দেখতে এসে নর্তকীশ্রেষ্ঠা কমলার প্রেমাস্পদে পরিণত হয়েছিলেন?

গোপনে ও ছদ্মবেশে পুণ্ড্রবর্ধনে প্রবেশ করেছিলেন দিগ্বিজয়প্রয়াসী কাশ্মীররাজ জয়াপীড়। বাহুবলে পুণ্ড্রবর্ধন জয় করাই ছিল তাঁর মনের অভিলাষ। সেই অভিলাষ চরিতার্থ করার জন্য পুণ্ড্রবর্ধনের রাজশক্তির সকল পরিচয় সংগ্রহের উদ্দেশে সাধারণ এক বৈদেশিকের বেশে পুণ্ড্রবর্ধনের জনপদে অবস্থান করেছিলেন জয়াপীড়। মুগ্ধ হয়েছিলেন উৎসবমুখর পুণ্ড্রবর্ধনের রূপ দেখে। লুব্ধ হয়েছিলেন সমৃদ্ধ পুণ্ড্রবর্ধনের বৈভব দেখে। দুশ্চিন্তিত হয়েছিলেন পুণ্ড্রবর্ধনের সেনাবলের অস্ত্র-সজ্জা দেখে। খুঁজছিলেন, পুণ্ড্রবর্ধনের এই প্রতাপান্বিত রাজশক্তির দুর্গপ্রাচীরে কোন ফাটল আছে কিনা। সন্ধান করছিলেন, পুণ্ড্রবর্ধনরাজ জয়ন্তের আধিপত্যের বিধি-বিধানে কোন অসতর্কতা আছে কিনা। দিগ্বিজয়প্রয়াসী জয়াপীড় যেন গোপন ঘাতকের মত পুণ্ড্রবর্ধনের হৃৎপিণ্ড সন্ধানের চেষ্টায় সাধারণ আগন্তুকের ছদ্মবেশে জনপদের অভ্যন্তরে প্রবেশ করেছেন।

স্কন্দ মন্দিরের প্রাঙ্গণে নৃত্যসভা। সপারিষদ রাজা জয়ন্ত নৃত্যপটীয়সী কামিনীর নূপুরনাদ শুনছেন এবং দেহহিল্লোল দেখছেন। সভাজনতার এক পার্শ্বে বসে আছেন ছদ্মবেশী জয়াপীড়। কেউ তাঁকে সন্দেহ করে না। সন্দেহ করার মত কিছু দেখতে পাওয়া যায় না এই আগন্তুকের চোখের দৃষ্টিতে। নবীন বনস্পতির মত যৌবনান্বিত দেহ, সুদর্শন জয়াপীড়ের দুই চক্ষুর সেই দৃষ্টিতে কেউ সন্দেহ করতে পারে না যে, সে দৃষ্টি হলো লুব্ধ সর্পের দৃষ্টি। নর্তকীশ্রেষ্ঠা কমলাও কল্পনা করতে পারে না, রূপমান এই তরুণের চক্ষের গভীরে এক অভিসন্ধির ছায়া লুকিয়ে রয়েছে।

কিন্তু কৌতূহলে চঞ্চল হয়ে ওঠে নর্তকী কমলার হৃদয়। কে এই আগন্তুক? সভ্যাজনতার এক পার্শ্বে নীরবে উববিষ্ট সাধারণবেশী এই ভদ্রের মুখের দিকে বার বার মুগ্ধের মতই দৃষ্টি নিক্ষেপ করে কমলা। মনে হয়, যেন ভাঙা মেঘের আসরের এক পাশে উপেক্ষিত এক চন্দ্রমা। রাজা নয়, সামন্ত নয়, মণ্ডলেশ নয়, ভুক্তিপতি নয়, অতি সাধারণ এই ব্যক্তিকে রাজজনোচিত সমাদরে আপ্যায়িত করছে না কেউ। নৃত্য ক্ষান্ত করে কমলা, নীরব হয় ক্লান্ত পায়ের নূপুর। কমলাও নীরবে তাকিয়ে থাকে জয়াপীড়ের মুখের দিকে।

দেখতে পায় কমলা, রহস্যময় সেই যুবক যেন অভ্যাসের বশে বার বার তাঁর হাতেরই পাশে কোন আধার কাছে মনে ক'রে সামগ্রী গ্রহণের চেষ্টায় হাত তুলছেন এবং পরক্ষণেই বিব্রতভাবে হাত সরিয়ে নিয়ে আবার নীরবে এবং সুস্থির হয়ে নৃত্যোৎসব দেখতে থাকেন। নর্তকীশ্রেষ্ঠা কমলার চক্ষুও যেন অকস্মাৎ হেসে ওঠে।

নিষ্পলক চক্ষে নৃত্যোৎসব দেখছেন জয়াপীড়। নর্তকীশ্রেষ্ঠা কমলা ধীরে ধীরে কখন তাম্বুলপাত্র

হাতে নিয়ে তাঁরই পাশে এসে দাঁড়িয়েছে, জানতে পারেননি জয়াপীড়। রাজোচিত অভ্যাসের বশে তাম্বুল গ্রহণের জন্য আবার হাত তুলতেই চমকে উঠেন জয়াপীড়। সত্য সত্যই তাম্বুলপাত্রের উপর পড়েছে তাঁর হাত। পুণ্ড্রবর্ধনের রূপসী নর্তকীপ্রধানা কমলা তাম্বুলপাত্র দুই হাতে ধারণ ক'রে দাঁড়িয়েছে তাঁর পাশে।

বিব্রতভাবে বলেন জয়াপীড়—সাধারণের প্রতি রাজজনোচিত এই অসাধারণ সমাদরের কোন প্রয়োজন ছিল না।

মৃদু হাস্যে ভ্রূভঙ্গী মধুরতর ক'রে কমলা বলে—কিন্তু রাজজনোচিত অভ্যাস তো ভুলতে পারেনি আপনার এই হাত।

সন্ত্রস্ত হয়ে ওঠে অপ্রস্তুত জয়াপীড়ের চোখের দৃষ্টি। কি ভয়ানক দৃষ্টিবিচক্ষণা এই নারী! যে ছদ্মবেশী জয়াপীড়কে আজ পর্যন্ত সন্দেহ করতে পারেনি পুণ্ড্রবর্ধনের কোন নগররক্ষী, সে জয়াপীড়ের একটি হস্তভঙ্গীর রহস্য কত সহজে ধরে ফেলেছে নগরপ্রমোদিনী এই নারী!

জয়াপীড় আর্তস্বরে বলেন—আমাকে বিপন্ন করো না নারী।

বিস্মিত হয় কমলা—আপনি বিপন্ন হবেন কেন?

জয়াপীড়—আমার প্রাণ বিপন্ন হবে যদি আমার পরিচয় জানতে চাও।

বেদনার্তভাবে কমলা বলে—আমার প্রাণ থাকতে আপনার প্রাণের বিপদ ঘটতে দেবো না ভদ্র, আপনি নিশ্চিন্ত থাকুন। কিন্তু আমার একটি অনুরোধ রক্ষা করতে হবে।

জয়াপীড় বলেন—বল।

কমলা—নর্তকী কমলার আতিথ্য আর সমাদর গ্রহণ করবেন বলুন?

নর্তকীপ্রধানা কমলার মুখের দিকে তাকিয়ে আরও বিস্মিত হন জয়াপীড়। পুণ্ড্রবর্ধনের নগরপ্রমোদিনীর চোখে কোন সন্দেহের ছায়া নেই। আত্মদানাভিলাষিণী প্রণয়াকুলা নারীর হৃদয়ের আবেদন ফুটে উঠেছে সন্ধ্যাতারার মত ছলছল সেই দুই কজ্জ্বনয়নের তারকায়।

জয়াপীড় মৃদুস্বরে বলেন—কমলা।

কমলা বলে—হ্যাঁ, আমি আপনারই কমলা। কথা দিন, এই সম্বোধন জীবনে কখনো নীরব হয়ে যাবে না?

জয়াপীড় বলেন—কথা দিলাম।

স্কন্দ মন্দিরের নৃত্যসভার প্রাঙ্গণ যখন নীরব হয়ে গিয়েছে, তখন নিজেরই গৃহের এক আলোকিত কক্ষের অভ্যন্তরে প্রণয়াস্পদ আগন্তুকের মুখের একটি কথা শুনে আর্তনাদ ক'রে ওঠে নর্তকী-প্রধানা কমলা। মিথ্যা হয়নি কমলার মনের সন্দেহ। সাধারণ মানুষ নয় এই আগন্তুক। কাশ্মীররাজ বিনয়াদিত্য জয়াপীড়কেই জীবনের প্রথম প্রেমে অভিনন্দিত ক'রে তাম্বুল দান ক'রে ফেলেছে কমলা। কিন্তু কি ভয়ংকর এক সংকল্পের কথা বলেছেন জয়াপীড়! পুণ্ড্রবর্ধনের স্বাধীনতা হরণ ক'রে দিগ্বিজয়ের অভিলাষ চরিতার্থ করার জন্য রাজা জয়ন্তের রাজশক্তির হৃৎপিণ্ড সন্ধান করতে এসেছেন জয়াপীড়। পুণ্ড্রবর্ধনের শত্রুকে ভালোবেসে ফেলেছে পুণ্ড্রবর্ধনের নর্তকীপ্রধানা কমলা।

পুণ্ড্রবর্ধনের গভীর রাত্রির আকাশে শুধু জেগে থাকে তারকার দল। আর জেগে থাকে কলস্বরা করতোয়া, নগররক্ষীদের ক্লান্ত চক্ষে ঘুমের আবেশ নেমে এসেছে। জয়াপীড় বলেন—বিদায় দাও কমলা।

কমলা—কেন?

জয়াপীড়—আবার ফিরে আসবো আমার রণদুর্মদ বাহিনী নিয়ে। এই পুণ্ড্রবর্ধনের দুর্গে স্থাপিত হবে জয়াপীড়ের জয়পতাকা। আর তুমি হবে দিগ্বিজয়ী জয়াপীড়ের পরিণয়প্রীতা মহিষী।

চলে যাচ্ছিলেন জয়াপীড়। কমলা বাধা দিয়ে বলে—না।

চমকে ওঠেন জয়াপীড়। পুণ্ড্রবর্ধনের শত্রুকে অবাধে চলে যেতে দিতে চায় না এই নারী। কি এক উদ্দেশ্য যেন লুকিয়ে রয়েছে নিবিড়পক্ষ ঐ চক্ষুর দৃষ্টিতে?

জয়াপীড় বলেন—যদি বাধা দাও, যদি যেতে না পারি, যদি ধরা পড়ে যাই কমলা, তবে পুণ্ড্রবর্ধনের আহ্লাদের খড়্গো তোমারই প্রেমের এই জয়াপীড়ের শির ছিন্ন হবে।

অশ্রুপ্লাবিত চক্ষু তুলে কমলা বলে—জানি, বুঝতে পারি সবই, কিন্তু তোমার খড়্গোর আঘাতে পুণ্ড্রবর্ধনের গর্ব লুটিয়ে পড়বে মাটিতে, সে বেদনা যে কল্পনাতেও সহ্য করতে পারি না।

সন্দিগ্ধ হয়ে ওঠে জয়াপীড়ের চক্ষু। —তবে কি আমার প্রাণ....।

জয়াপীড়ের পায়ে মাথা লুটিয়ে দিয়ে কমলা বলে —কখনই না। আমার প্রাণ থাকতে তোমার প্রাণকে বিপন্ন হতে দেবো না।

কমলার অশ্রু প্লুত চোখের দৃষ্টি আর এই আবেদনের বন্ধনে যেন বন্দী হয়ে চুপ ক'রে দাঁড়িয়ে থাকেন রাজা জয়াপীড়। অকস্মাৎ করতোয়া-তটের নৈশ বাতাস প্রকম্পিত ক'রে এক সিংহের গর্জন ধ্বনিত হয়। কমলার অশ্রুসিক্ত চক্ষু অকস্মাৎ হেসে ওঠে। পুণ্ড্রবর্ধনের স্বাধনীতা রক্ষা পাবে, অথচ প্রণয়াস্পদ জয়াপীড়েরও প্রাণ বিপন্ন হবে না, এমনই একটি উপায়ের কথা যেন ঐ সিংহের গর্জনের মধ্যেই ধ্বনিত হয়েছে।

ঐ সেই সিংহ, যে সিংহের আক্রমণে জনপদের বহু নরনারী প্রাণ হারিয়েছে। ঐ সিংহেরই ভয়ে জনপদের বহু উৎসবের দীপ সন্ধ্যা হতে না হতেই নিভে গিয়েছে। রাজা জয়ন্ত ঘোষণা করেছেন, যে সাহসিক পুরুষ ঐ সিংহকে হত্যা করতে পারবে, তারই হাতে তিনি তাঁর একমাত্র কন্যা কল্যাণদেবীর পাণি সমর্পণ করবেন। নর্তকী কমলা জানে সেই ঘোষণার কথা, কিন্তু জয়াপীড় এই ঘোষণার কিছুই জানেন না, শোনেনওনি।

কমলা বলে—একটি অনুরোধ আছে রাজা।

—বল।

—জনপদবাসীর প্রাণের আতঙ্ক ঐ সিংহকে হত্যা করুন আপনি। .....এই নিন অস্ত্র।

কমলার হাত থেকে শাণিত অস্ত্র নিজের হাতে তুলে নিয়ে জয়াপীড় হেসে ওঠেন—বুঝলাম কমলা, তুমিই পুণ্ড্রবর্ধনের শত্রুকে মৃত্যুদণ্ড দিয়ে নিশ্চিন্ত হতে চাও, তাই তাকে সিংহের মুখের কাছে ঠেলে দিতে চাও।

কমলা হাসে—কিন্তু আমিও যে আপনার সহযাত্রিণী। আপনাকে একাকী যেতে দেবো না রাজা জয়াপীড়।

আবার বিস্মিত হ'ন জয়াপীড়।—তুমি যাবে আমার সঙ্গে, এই মৃত্যুর মুখে?

কমলা বলে—হ্যাঁ।

করতোয়া-তটের সেই হিংস্র সিংহগর্জন সেই রাত্রেই স্তব্ধ হয়ে গেল। জয়াপীড়ের অস্ত্রাঘাতে রুধিরলিপ্ত মুখে মাটি দংশন ক'রে নিষ্প্রাণ হয়ে গেল সিংহ।

কমলা বলে—আপনার হাতের ঐ স্বর্ণকেয়ুর আমাকে উপহার দিন রাজা জয়াপীড়।

আবার বিস্মিত ও সন্দিগ্ধ হয়ে দেখতে থাকেন জয়াপীড়, তাঁর নামাঙ্কিত স্বর্ণকেয়ুর নিয়ে কমলা সেই নিহত সিংহের মুখবিবরে নিক্ষেপ করছে।

হেসে ওঠে কমলা।—বুঝি সন্দেহ করছেন রাজা জয়াপীড়?

ক্ষোভকাতর স্বরে জয়াপীড় বলেন—তোমার ছলনা বুঝতে পারলাম নারী।

কমলা—কি?

জয়াপীড় — রটনা ক'রে দিলে যে, ছদ্মবেশী জয়াপীড় এই পুণ্ড্রবর্ধনে লুকিয়ে আছে। আমার নামাঙ্কিত ঐ কেয়ুর দেখে রাজা জয়ন্ত ও এই জনপদবাসীর আর কিছু বুঝতে বাকি থাকবে না। নগরের প্রতিগৃহের গোপন অন্ধকারে অনুসন্ধান ক'রে রাজা জয়ন্তের অনুচর আবিষ্কার করবে এই জয়াপীড়ের জীবন্ত দেহ। কাল প্রভাতে আমার মৃত্যুদণ্ড স্বচক্ষে দেখে তুমি আর একবার এমনি করেই হেসে উঠবে।

পূর্ব গগনের দিকে তাকিয়ে দেখতে পেলেন জয়াপীড়, উষার আভাস দেখা দিয়েছে। ক্ষীণতর অন্ধকারের সাথে ক্ষীণ হয়ে মিলিয়ে যাচ্ছে শুকতারা। অকস্মাৎ রোষায়িত কেশরীর মত চক্ষের দৃষ্টি ক্ষুব্ধ ক'রে আর কমলার মুখের দিকে তাকিয়ে ধিক্কার দিয়ে ওঠেন জয়াপীড়—কিন্তু তোমার নিষ্ঠুর অভিসন্ধি সফল হবে না নর্তকী। এখনো অন্ধকার আছে, নগরদ্বারের রক্ষীকে তোমারই দেওয়া উপহার এই তরবারির আঘাতে ঐ হতভাগা সিংহের মতই নিষ্প্রাণ ক'রে দিয়ে চলে যেতে পারবে জয়াপীড়।

চলে যাচ্ছিলেন জয়াপীড়। কমলা বলে—বিশ্বাস করুন, রাজা জয়াপীড়।

জয়াপীড়—কি?

কমলা বলে—বিশ্বাস করুন, আমি নিজেকেই মৃত্যুদণ্ড দিয়ে গেলাম, আপনাকে [illegible]পন্ন করবার কোন অভিসন্ধি আমার নেই।

কমলার মুখের দিকে তাকিয়ে দেখতে পান জয়াপীড়, কঠোরহাসিনী কমলার চক্ষু অশ্রুসজল হয়ে উঠেছে। না, অবিশ্বাস করা উচিত নয় এই সুন্দর অশ্রুকে। নর্তকীর সঙ্গে আবার নর্তকীর আলয়ে ফিরে এলেন জয়াপীড়।

রাত্রি প্রভাত হলেও বুঝতে পারেননি রাজা জয়াপীড়, ছলনানিপুণা নর্তকীর ঐ হাসি আর অশ্রুর রহস্য। কিন্তু অকস্মাৎ চমকে উঠলেন জয়াপীড়। রাজানুচর ও নগররক্ষীর দল উল্লাসে মত্ত হয়ে সারা জনপদ যেন মথিত ক'রে ফিরছে। চিৎকার শোনা যায়—জয়াপীড়, কাশ্মীররাজ জয়াপীড় কোথায়? জেনে ফেলেছে পুণ্ড্রবর্ধন, কাশ্মীররাজ জয়াপীড় আছেন এই জনপদের অভ্যন্তরে। নিহত সিংহের মুখবিবর হতে প্রাপ্ত কেয়ুর তাঁর পরিচয় প্রকাশ ক'রে দিয়েছে।

কল্পনা করছিলেন জয়াপীড়, এতক্ষণে বধ্যভূমির নিকটে পুণ্ড্রবর্ধনের জহ্লাদ প্রস্তুত হয়ে দাঁড়িয়েছে। ছদ্মবেশে পুণ্ড্রবর্ধনের জনপদে লুকিয়ে রয়েছে যে অভিসন্ধির জয়াপীড়, তাঁকে কঠিন প্রশ্নে বিচার করবার জন্য অস্থির হয়ে উঠেছেন রাজা জয়ন্ত। সবই অনুমান করতে পারেন জয়াপীড়। শুধু বুঝতে পারেন না, এই নর্তকী নারীর হাসি-অশ্রুর রহস্য।

নর্তকী কমলাই পথের দিকে তাকিয়ে, সহাস্যে যেন এক নিষ্ঠুর কৌতুকে আকুল হয়ে রাজানুচর ও নগররক্ষীদের উদ্দেশে ডাক দেয়—এইখানে আছেন রাজা বিনয়াদিত্য জয়াপীড়।

রাজানুচর ও নগররক্ষীর দল তেমনি উল্লাসে মত্ত হয়ে শিবিকা নিয়ে উপস্থিত হয় নগরনর্তকী কমলার গৃহদ্বারে। নীরবে, শুধু একবার বিশ্বাসঘাতিকা নারীর মুখের দিকে তাকিয়ে বিদায় গ্রহণ করেন জয়াপীড়। দেখতে পান, সেই রকমই চোখে জল আর মুখে হাসি নিয়ে বিদায় দিচ্ছে পুণ্ড্রবর্ধনের সর্পী।

আবার সন্ধ্যা দেখা দেয় পুণ্ড্রবর্ধনের আকাশে। করতোয়ার কলস্বর ব্যাকুল হয়ে ওঠে। দীপ জ্বলে স্কন্দমন্দিরের প্রাঙ্গণে। কিন্তু আজ আর কোন উৎসবমুখব হয়ে ওঠে না এই মন্দিরপ্রাঙ্গণের নৃত্য-সভাতল। সমস্ত জনপদবাসীর চিত্ত উৎসুক হয়ে রাজভবনের উদ্যানে সম্মিলিত হয়েছে। উৎসবের আলোকমালায় সজ্জিত রাজপ্রাসাদের প্রতিচ্ছায়া করতোয়ার তরঙ্গে আন্দোলিত হয়। রাজা জয়ন্তের কন্যা কল্যানীদেবী ও কাশ্মীররাজ জয়াপীড়ের শুভ বিবাহোৎসব।

স্কন্দমন্দিরের নিস্তব্ধ প্রাঙ্গণে একাকিনী দাঁড়িয়ে থাকে কমলা। মূর্ছাহত হয়ে রয়েছে তার পায়ের নুপূর। যেন দেবতাকে শুধু তার মনের বেদনা উপহার দেবার জন্য দাঁড়িয়ে আছে কমলা। কারণ, একমাত্র দেবতাই জানেন, জীবনের প্রেমাস্পদকে নিজের হাতে অন্য নারীর প্রণয়ের দ্বারে পাঠিয়ে দেবার বেদনা কত দুঃসহ। সহ্য করতে পারে না, সিক্ত চোখের ধারা মুছে ফেলতেও পারে না পুণ্ড্রবর্ধনের নর্তকীপ্রধানা কমলা।

কিন্তু পর মুহূর্তে হেসে ওঠে কমলার সুরঞ্জিত দুই অধর। কারণ, এই বেদনার বিনিময়ে পুণ্ড্রবর্ধনের গর্বকে এক দিগ্বিজয়ীর অস্ত্রাঘাতের অপমান থেকে রক্ষা করতে পেরেছে কমলা।

রাত্রি গভীর হয়। স্কন্দমন্দিরের নীরব প্রাঙ্গণের দীপশিখা মৃদুতর হয়। নূপুর খুলে ফেলে কমলা।

বিদায় দাও হে সুন্দরেশ্বর দেবতা।

প্রণাম ক'রে উঠে দাঁড়ায় কমলা। এই গভীর রাত্রির অন্ধকারে সবার অলক্ষ্যে পুণ্ড্রবর্ধন ত্যাগ ক'রে চলে যাবার জন্যই প্রস্তুত হয় পুণ্ড্রবর্ধনের নর্তকী।

করতোয়ার কলস্বর শুনে নয়, মানুষের পদশব্দ শুনে চমকে ওঠে কমলা। মুখ ফিরিয়ে তাকিয়ে দেখতে পায়, জয়াপীড় এসে দাঁড়িয়েছেন কাছে।

কমলা হাসে—বিশ্বাসঘাতিকা নর্তকীকে ক্ষমা করতে পেরেছেন তো রাজ-জামাতা?

জয়াপীড়—ক্ষমা চাইতে এসেছি।

কমলা—কেন?

—তোমাকে আগে চিনতে পারিনি ব'লে।

—এখন চিনতে পেরেছেন?

—হ্যাঁ।

—কি চিনেছেন?

—তুমি পুণ্ড্রবর্ধনের রত্ন।

—ক্ষুদ্রা নারীকে লজ্জা দেবেন না দিগ্বিজয়ী।

কমলার হাত ধরেন জয়াপীড়। কমলার চক্ষু বেদনার্ত হয়ে ওঠে। জয়াপীড় ডাকেন—কমলা।

কমলা—বলুন।

জয়াপীড়—জয়াপীড়ের জীবনসঙ্গিনী হও তুমি।

স্কন্দমন্দিরের প্রাঙ্গণে সুন্দরেশ্বর দেবতার সম্মুখে দাঁড়িয়ে পুণ্ড্রবর্ধনের নর্তকীপ্রধানা কমলা সেই শুভক্ষণে মাল্যদান করেছিল জয়াপীড়ের কণ্ঠে। করতোয়ার কলস্বরে অভিনন্দিত হয়েছিল সেই মিলন।

আজও ডাকে করতোয়া, ইতিহাসের শ্মশানভূমির মত বহু ধ্বংসস্তূপে আচ্ছন্ন মহাস্থানগড়ের বুকে আজও পড়ে রয়েছে স্কন্দমন্দিরের সেই প্রাঙ্গণের অবশেষ। এই জনহীন স্থানের স্তব্ধতা শিউরে দিয়ে কত নৃত্যচঞ্চল ধ্বনি আজও ঘুরে বেড়ায়। শিলাময় জীর্ণ এক চত্বরের কাছে বনের গায়ে যখন চৈত্ররাতের দমকা বাতাস হঠাৎ এসে ঝাঁপিয়ে পড়ে, তখন ঝুমঝুম ক'রে বেজে ওঠে যে ধ্বনি, সে ধ্বনি হলো শিরীষের শুকনো শুঁটির কাঁপুনির ধ্বনি, নর্তকী কমলার নূপুরের ধ্বনি নয়। জীর্ণ শিলার উপর জ্যোৎস্নারাতে চঞ্চল হয়ে যে ছায়া কাঁপে, সে ছায়া হলো নিকটের আম্রতরুর শাখার ছায়া, লীলাভঙ্গে চঞ্চলিত নর্তকী কমলার দেহচ্ছায়া নয়। সেই মন্দির-প্রাঙ্গণের অস্থিচূর্ণের মত শুধু কতগুলি খণ্ড খণ্ড শিলার কাছে, মহাস্থানগড়ের এই নির্জনতার মধ্যে আজও দাঁড়িয়ে শোনা যায়, ডাকছে প্রাচীন করতোয়া তার পুরাতন পুণ্ড্রবর্ধনকে। কিন্তু করতোয়ার সে কলস্বর শুনতে কলক্রন্দনের মত মনে হয়।

## গুরুদক্ষিণা

গঙ্গা, যমুনা ও সরস্বতী, তিন পুণ্যসলিলার যুক্তবেণী যেখানে এসে আবার ত্রিধারায় মুক্ত হয়ে গিয়েছে, সে স্থানের নাম ত্রিবেণী। বাংলা দেশের 'ত্রিবেণী', কবিরা যাকে বলেন মুক্তবেণী। ত্রিস্রো বেণ্যঃ বারিপ্রবাহা বিযুক্তা বা যত্র—বহু ঐতিহাসিক মহিমার আস্পদ সেই ত্রিবেণীর ঘাটে আজও পুণ্যকাম সহস্র স্নানার্থীর কোলাহল জাগে প্রতিদিন। পুরাণ কাব্য ও ইতিহাসের বহু প্রশংসায় অভিনন্দিত সেই ত্রিবেণীর প্রাচীন বৈভব আজ আর নেই, কিন্তু আছে তার স্মৃতিচিহ্নগুলি।

এই সেই ত্রিবেণী, পবনদূতম্-এর কবি ধোয়ী যে ত্রিবেণীর কথা ভুলে থাকতে পারেননি। দ্বিজ বিপ্রদাসের মনসামঙ্গলের নায়ক চাঁদ রাজা একদিন হরষিত মনে এই ত্রিবেণীরই গঙ্গাতটে তাঁর মধুকর ভিড়িয়ে মহেশ্বরের পূজা করেছিলেন। কবিকঙ্কন চক্রবর্তীও বিস্মিত হয়েছিলেন, এই ত্রিবেণীর ঘাটে 'লক্ষ লক্ষ লোক এককালে করে স্নান'। ছেলে-ভুলানো ছড়াতে আজও বেঁচে রয়েছে রূপকথার দেশের মত অতি অতীতের সেই ত্রিবেণীর স্মৃতি।

'ত্রিপুর্নির ঘাটে রে ভাই বালি ঝকঝক করে
চাঁদ মুখে রোদ লেগেছে কিরণ ফেটে পড়ে।'

যে বালুকাসৈকত লক্ষ বছর ধরে মুক্তবেণীর কলরোল শুনেছে, সেই বালুকাসৈকতেই একদিন বিরাট এক ঘাট নির্মাণ করেছিলেন উড়িষ্যারাজ হরিচন্দন মুকুন্দদেব। আজও আছে সেই ঘাট। চারিটি শতাব্দীর পদধ্বনিতে অভিভূত সেই ঘাটের জীর্ণ সোপান শ্রেণীতে ঘটনামুখর বিরাট এক অতীতের স্মৃতি যেন জীর্ণ হয়ে পড়ে রয়েছে। মন্দির নাশকের মূঢ়তার আঘাতে প্রাচীন ত্রিবেণীর অনেক গৌরব ধূলিসাৎ হয়েছে। জেগে আছে শুধু বেণীমাধবের চূড়া। সপ্তগ্রাম-বিজেতা যে জাফর খাঁ ত্রিবেণীর বহু মন্দিরের শিখর ভূপাতিত ক'রে মসজিদ নির্মাণ করেছিলেন, সেই বিজেতার

সমাধিও আজ শতজীর্ণ হয়ে এক প্রাচীন মন্দিরেরই প্রাঙ্গণে নিস্তব্ধ ভগ্নস্তূপের মত প'ড়ে রয়েছে। বিস্ময়ের বিষয়, মন্দিরধ্বংসক এই জাফর খাঁ-ই শেষে একদিন গঙ্গার বন্দনা করেছিলেন। জাফর খাঁ'র গঙ্গাস্তব নামে পরিচিত সেই বন্দনাবাণী আজও গঙ্গার তরঙ্গধ্বনির মতই ভক্তের কণ্ঠে কণ্ঠে ধ্বনিত হয়।

বহু ঐতিহাসিক বিস্ময়ের আশ্রয় ত্রিবেণীর আর একটি বিস্ময়ের নিদর্শন হলো তার মহাশ্মশান। মুকুন্দদেবের ঘাটের কিঞ্চিৎ উত্তরে এই মহাশ্মশানভূমির ধূলিকণিকাও তীর্থরেণুর গৌরব লাভ করেছে। ত্রিবেণীর ঘাট এবং ত্রিবেণীর মহাশ্মশান, যেন মানব জীবনেরই দুই পরিণামের তত্ত্ব পাশাপাশি দাঁড়িয়ে রয়েছে। একদিকে জীবনের কলরব, আর একদিকে মৃত্যুর স্তব্ধতা। একদিকে স্নানস্নিগ্ধ জীবনের পূজা, মন্ত্র ও স্তব, পুষ্প ও প্রদীপ, আর একদিকে শুধু তপ্ত চিতার অগ্নিশিখা—সেই জীবনেরই ভস্মময় অন্তিম। যেমন ত্রিবেণীর ঘাটের গঙ্গাসলিলে, তেমনি ত্রিবেণীর মহাশ্মশানের ধূলিতেও নিগূঢ় এক আবেদন আছে। সাধক ও পুণ্যার্থী যুগ যুগ ধ'রে ভালোবেসে এসেছে এই ত্রিবেণীর স্বচ্ছ রৌদ্রালোক ও গঙ্গাবারিকে। ত্রিবেণীর মহাশ্মশানেরও ধূলি আর গভীর অন্ধকার যুগ যুগ ধ'রে শত ভক্ত ও সাধকের হৃদয়ের অভ্যর্থনা লাভ করেছে। এই মহাশ্মশানও যেন এক তীর্থভূমি এবং সত্য সত্যই দূর দূরান্তর হতে মৃতের দেহ এই শ্মশানে আজও সৎকারের জন্য নীত হয়। মৃতেরাও যেন তীর্থযাত্রিকের মতই আসে এখানে, জীবনের নশ্বরতার সকল বেদনা এই শ্মশানের ধূলিতে সঁপে দিয়ে মুক্ত হয়ে যায়।

ত্রিবেণীর মহাশ্মশান, কে জানে কত যুগের চিতাভস্ম এই শ্মশানভূমির স্তরে স্তরে সঞ্চিত হয়ে রয়েছে। কখনো করুণ, কখনো বীভৎস এই মহাশ্মশানের মাটি ও অন্ধকারে বহু ঘটনার কাহিনী লুকিয়ে আছে। অমারজনীর গভীর তমিস্রায় অভিভূত শ্মশানভূমির বুকে পরিত্যক্ত শবের গলিতাবশেষ গিলে গিলে তৃপ্তোদর শৃগালের দল চিৎকার করে, যেন সহস্র প্রেতের হৃৎপিণ্ডের উল্লাস। শুষ্ক ও ভগ্ন নরকরোটির রন্ধ্রে রন্ধ্রে নিঃশ্বাস হেনে ছুটে চলে যায় নিশীথের বাতাস। সেই মুহূর্তে জেগে ওঠে এক অশরীরী বেদনার বিষাদকরুণ আর্তনাদ। মনে হয়, শ্মশানের মাটি হতে যেন এক শোকরাগিণী গুঞ্জরিত হয়ে উঠছে। কে জানে কা'র নৃত্যপর চরণের পীড়নে বেজে ওঠে বিচূর্ণিত মহাশঙ্খের রাশি! আকস্মিক অট্টহাসির শব্দে ছিন্নভিন্ন হয়ে যায় মহাগম্ভীর শ্মশানের স্তব্ধতা। কখনো বা ঝড় জাগে, দিক্‌প্রান্ত হতে যেন ধেয়ে আসে অযুত হাহাকার; যেন এক বিরাট উদ্দামের জটাভার ছুটে এসে অমাবৃত শ্মশানভূমির উপর লুটিয়ে পড়ে। শিউরে উঠে শ্মশান প্রান্তরের আলেয়া। সে আলেয়াকে আর জ্বলন্ত বাষ্পের পুঞ্জ বলে মনে হয় না। মনে হয়, যেন পুঞ্জীভূত রুধিরের আভায় লিপ্ত হয়ে রয়েছে প্রান্তরের অন্ধকার। বিদ্যুৎ যদি স্ফুরিত হয় আকাশে, তবে সে বিদ্যুৎকেও এক কৃষ্ণবরণী করালিনীর স্ফুরিত হাস্যের শিখা বলেই মনে হবে। কেউ দেখে ভয় পায় এবং কারো বা ভালো লাগে মহাশ্মশানের এই অন্ধকারের রূপ।

সাধক ভালোবাসেন মহাশ্মশানের এই অন্ধকারকে। বহু সাধকের সাধনা ও সিদ্ধির পুণ্য মিশে আছে ত্রিবেণীর মহাশ্মশানের ধূলিতে। সাধক রামপ্রসাদও ত্রিবেণীতে এসে এই মহাশ্মশানের অন্ধকারের দিকে তাকিয়ে শ্যামামায়ের কালোচরণে ভালোবাসা নিবেদন করেছিলেন। 'আর কাজ কি আমার কাশী'—ত্রিবেণী হতেই এই গান গেয়ে ফিরে গিয়েছিলেন সাধক রামপ্রসাদ।

শত সাধকের জীবনের কাহিনীর সঙ্গে সঙ্গে একটি অত্যাশ্চর্য আত্মোৎসর্গের কাহিনীও মিশে

আছে ত্রিবেণীর এই মহাশ্মশানের মাটিতে। আজও অমারাত্রির যে অন্ধকারে অভিভূত হয় ত্রিবেণীর মহাশ্মশান, সেই অন্ধকারেই একদিন রামদাস নামে এক প্রভুভক্ত ভৃত্য তার অঙ্গীকারের সত্যতা রক্ষার জন্য এসে দাঁড়িয়েছিল। ত্রিবেণীর পণ্ডিত জগন্নাথের ভৃত্য রামদাস।

পাণ্ডিত্যের খ্যাতি, সাধ্বী পত্নীর অনুরাগ এবং প্রভুভক্ত ভৃত্য রামদাসের সেবায় সুখীই ছিলেন পণ্ডিত জগন্নাথ। সিদ্ধিদাতা গণেশ ছিল তাঁর উপাস্য দেবতা। লোকে তাঁকে বলতো সাধক জগন্নাথ। লোকমুখের এই প্রশংসায় আনন্দিত হতো তাঁর মন। একটি দুঃখ ছিল তাঁর মনে, অপুত্রক ছিলেন তিনি। কিন্তু এই দুঃখও দূর হয়ে গেল একদিন। পুত্রসন্তান ভূমিষ্ঠ হবার পর পণ্ডিত জগন্নাথের সুখের জীবনের আনন্দে আর কোন অপূর্ণতা রইল না।

ভোলানাথ কণ্ঠাভরণ নামে এক পাণ্ডিতের আগমন হলো ত্রিবেণীতে, মহাবিদ্যা তারা যাঁর উপাস্য। পণ্ডিত জগন্নাথকে শাস্ত্রবিচারে ও তর্কে আহ্বান করলেন পণ্ডিত ভোলানাথ কণ্ঠাভরণ। আরম্ভ হলো বিচার। ঐ মুকুন্দদেবের ঘাটের উপর এক স্থানে আহূত হলো তর্কসভা। পর পর সাতদিন ধ'রে দুই পণ্ডিতের তর্ক ও বিচারের পর পরাভূত হলেন পণ্ডিত জগন্নাথ।

জয়গৌরবের আনন্দ নিয়ে ফিরে চলে গেলেন পণ্ডিত ভোলানাথ কণ্ঠাভরণ, কিন্তু পরাভবের গ্লানি নিয়ে আর ঘরে ফিরতে পারলেন না পণ্ডিত জগন্নাথ। এতদিন ধ'রে যে মিথ্যা এক অহংকারে নিজেকে মুগ্ধ করে রেখেছিলেন তিনি, চূর্ণ হয়েছে সে অহংকার। পরাভূত হয়েছে তাঁর পাণ্ডিত্য। তাঁর সাধক নামের গৌরবও কত তুচ্ছ প্রমাণিত হয়েছে তারাসিদ্ধ সাধক কণ্ঠাভরণের শক্তির কাছে। ভালোই হয়েছে। কিন্তু এই পরাভূত ও হৃতগৌরব জীবনকে আর সহ্য করবারই বা প্রয়োজন কি? প্রায়োপবেশনে প্রাণত্যাগ করার সংকল্প গ্রহণ করলেন পণ্ডিত জগন্নাথ।

মুকুন্দদেবের ঘাটে সন্ধ্যা নামে। জনহীন হয়ে গিয়েছে তর্কসভা। চুপ ক'রে বসে রইলেন পণ্ডিত জগন্নাথ।

ঘনিয়ে আসে রাত্রি। অখ্যাতি ও অগৌরবের দুঃসহ পীড়ন হতে এই জীবনকে চিরকালের মত দূরে সরিয়ে নিয়ে যাবার এক কঠোর প্রতিজ্ঞায় অনড় হয়ে বসে থাকেন পণ্ডিত জগন্নাথ। হঠাৎ একটি ব্যাকুল কণ্ঠের আহ্বান শুনে চমকে ওঠেন। দেখতে পেলেন, ভৃত্য রামদাস এসে তাঁর সম্মুখে দাঁড়িয়েছে।

—ঘরে চলুন প্রভু। আবেদন জানায় ভৃত্য রামদাস।

পণ্ডিত জগন্নাথ বলেন—এমন অনুরোধ আর করো না রামদাস।

—কেন প্রভু?

—এই পরাজিত জীবনের গ্লানি নিয়ে আর লোকসমাজে বা গৃহে ফিরে যাবার অধিকার আমার নেই।

কেঁদে ফেলে ভৃত্য রামদাস। অনুরোধ করে—চিত্ত শান্ত করুন প্রভু।

পণ্ডিত জগন্নাথ—আমার দুঃখ তুমি বুঝতে পারবে না রামদাস, তাই শান্ত হবার জন্য এত সহজে অনুরোধ করতে পারছো।

রামদাস বলে—মূর্খ এই দাসের অপরাধ মার্জনা করুন প্রভু। আমার দুঃখ, আপনার এই দুঃখ দূর করবার শক্তি আমার নেই।

কিছুক্ষণ নীরব হয়ে থাকেন পণ্ডিত জগন্নাথ। তারপর বলেন—প্রায়োপবেশনে আমি আমার

এই জীবন বর্জন করবো নিশ্চয়, কিন্তু মনে শান্তি নিয়ে মৃত্যু বরণ করতে পারবো, যদি একটি প্রতিশ্রুতি পাই। পারবে কি সেই প্রতিশ্রুতি দিতে?

রামদাস—আজ্ঞা করুন প্রভু।

পণ্ডিত জগন্নাথ—আমার পুত্র একদিন ভোলানাথ কণ্ঠাভরণকে বিচারে পরাভূত করবে, এমন প্রতিশ্রুতি দিতে পারো রামদাস?

রামদাস—আপনার পদসেবা ক'রে এই মূর্খের জীবন কেটেছে, আপনার শিশুপুত্রকেও এই দুই হাতের সেবার ও যত্নে বড় ক'রে তুলবো, এই প্রতিশ্রুতি দিতে পারি। এর অধিক প্রতিশ্রুতি দেবার শক্তি কই আমার?

পণ্ডিত জগন্নাথ—অঙ্গীকার কর, আমার পুত্র একদিন উপযুক্ত সাধনার বলে মহাকালীর প্রসন্নতা ও করুণার অধিকারী হবে। আমি বিশ্বাস করি, ভবিষ্যতে আমার সেই সিদ্ধসাধক পুত্র অনায়াসে পণ্ডিত কণ্ঠাভরণকে বিচারে পরাস্ত করতে সক্ষম হবে।

রামদাস—প্রভু, এমন প্রতিশ্রুতিই বা কি ক'রে দিতে পারবে এই অজ্ঞ ও অধম? আমি যে আপনার এক মন্ত্রতন্ত্রহীন ও সাধনপূজনশূন্য দীন ভৃত্য মাত্র।

নীরবে কিছুক্ষণ চিন্তা করেন পণ্ডিত জগন্নাথ। তারপর বলেন—এখনি গঙ্গাজলে স্নান ক'রে আমার কাছে এসে দাঁড়াও রামদাস। আজ মহামন্ত্রে দীক্ষা দেবো তোমাকে। আজ আমি তোমার গুরু, তুমি হবে আমার শিষ্য।

স্নান সমাপন ক'রে পণ্ডিত জগন্নাথের সম্মুখে এসে দাঁড়ায় রামদাস। রামদাসের কর্ণে মহামন্ত্র প্রদান ক'রে পণ্ডিত জগন্নাথ বলেন—গুরুদক্ষিণা দাও শিষ্য রামদাস।

দুই চক্ষু সজল ক'রে তাকিয়ে থাকে রামদাস—দক্ষিণা? আজ্ঞা করুন গুরু, এ দরিদ্রের কাছ থেকে কি দক্ষিণা পেলে সুখী হবেন আপনি?

পণ্ডিত জগন্নাথ—প্রতিশ্রুতি দাও, আমার পুত্রের উপনয়নের পর তাকে এই মহামন্ত্র উপদেশ করবে তুমি। তারপর যথাকালে আমার পুত্রকে ঐ মহাশ্মশানে নিয়ে এসে তার জন্য শবসাধনার সকল আয়োজন করে দেবে। এই কর্তব্যের ভার রইল তোমার উপর। তুমি প্রতিশ্রুতি দাও, এই কর্তব্য পালন করবে তুমি। তোমার এই প্রতিশ্রুতিই হবে গুরুদক্ষিণার প্রতিশ্রুতি এবং যেদিন এই প্রতিশ্রুতি পালন করবে, সেদিন তুমি গুরুদক্ষিণার দায় হতেও মুক্ত হয়ে যাবে।

গুরুর চরণে প্রণিপাত ক'রে রামদাস বলে—প্রতিশ্রুতি দিলাম গুরু।

প্রায়োপবেশনেই প্রাণত্যাগ করলেন পণ্ডিত জগন্নাথ। এবং শিষ্য রামদাসও নতুন ক'রে শুরু করলো তার প্রতিশ্রুতির জীবন। গুরুর শিশুপুত্রকে অগাধ স্নেহে লালন করে রামদাস। বড় হয়ে উঠতে থাকে শিশু। ভবিষ্যতের কালীসাধক শিশুকে মহাশ্মশানের প্রান্তরে নিয়ে গিয়ে খেলা করে রামদাস। যেন শ্মশানের অন্ধকারের ভয়কে খেলা ক'রে ক'রে শিশুর মন থেকে দূর ক'রে দেয়। অমারজনীতে শ্মশানভূমির নিভৃতে এসে ভৃত্য রামদাস উপুড় হয়ে শয়ন করে। রামদাসের পিঠের উপর উপবেশন ক'রে এবং রামদাসেরই উপদেশে কালীনাম জপ করতে শেখে শিশু।

এক মুহূর্তের জন্যও তার প্রতিশ্রুতির কথা ভুলে থাকতে পারে না রামদাস। বড় হয়ে উঠেছেন গুরুপুত্র। যথাকালে উপনয়নের পর গুরুপুত্রকে গুরুপ্রদত্ত মহামন্ত্রও প্রদান করে রামদাস। তারপর আর একটি উপযুক্ত ও ঈপ্সিত লগ্নের প্রতীক্ষায় যেন ব্যাকুলভাবে দিনাতিপাত করতে থাকে।

মনে আছে, একদিন এক অমাবস্যার রজনীতে ঐ মহাশ্মশানের গভীর অন্ধকারে গিয়ে দাঁড়াতে হবে। গুরুপুত্রের জন্য শবসাধনার সকল আয়োজন ক'রে দিতে হবে। তবেই গুরুদক্ষিণার দায় হতে মুক্ত হবে রামদাস।

—আর দেরি করছো কেন রামদাস? রাত্রিশেষের স্বপ্নে এই প্রশ্ন শুনে একদিন ঘুম থেকে চমকে জেগে ওঠে রামদাস। না, আর দেরি করার কোন হেতু নেই।

অমাবস্যার রাত্রি। ঘন মেঘে আচ্ছন্ন আকাশ। অশনি সম্পাতে থেকে থেকে কেঁপে উঠছে দিগন্ত। প্রবল বারিধারার শব্দে ভয় পেয়ে চুপ হয়ে গিয়েছে রাত্রির ঝিল্লী। মত্ত ঝঞ্ঝাবায়ুর আঘাতে আলুলায়িত হয় অমারাত্রির স্তবকিত তমিস্রা।

কিশোর গুরুপুত্রের হাত ধ'রে মহাশ্মশানের প্রান্তে এসে দাঁড়ালো রামদাস। বিস্মিত হয়ে দেখতে থাকে রামদাস, যেন এক বিরাট ভয়ালের ভ্রূকুটির আঘাতে শিহরিত হয়ে কাঁপছে শ্মশানের মাটি। সকল সৃষ্টি যেন অন্ধ হয়ে ছটফট করছে এই নীরন্ধ্র অন্ধকারে। লুপ্ত হয়ে গিয়েছে আকাশের তারকানিকর। কী অদ্ভুত শব্দ! যেন শত প্রেতের দন্তসংঘট্টের ধ্বনি ছুটাছুটি করছে চারদিকে।

তবে কি ফিরে যেতে হবে? মুহূর্তের মত ভাবনায় বিহ্বল হয় রামদাসের মন। স্তম্ভিতের মত দাঁড়িয়ে থাকেন গুরুপুত্রের হাত ধ'রে।

অকস্মাৎ বিদ্যুৎ চমকায় আকাশে। দেখে আরও বিস্মিত হয় রামদাস, অগ্নিবরণ বিদ্যুৎ নয়, নীলবরণ স্নিগ্ধ জ্যোতির্লেখার মত ঐ বিদ্যুতের চকিত স্পর্শে বিচিত্র এক প্রভায় দীপ্ত হয়ে উঠেছে মেঘমণ্ডল। যেন কোটি-চন্দ্র-সুশীতল ও কোটি-সূর্য-সমুজ্জ্বল এক জ্যোতির্ময়ী শ্যামার আভা আভাস দিয়ে ফুটে উঠছে মহামেঘের অন্তরাল হতে। এই তো শুভ লগ্ন।

গুরুপুত্রের হাত ধ'রে শ্মশানের অভ্যন্তরে এসে দাঁড়ালো রামদাস। —প্রস্তুত হও ভাই, তোমার সাধনা আরম্ভের পবিত্র মুহূর্ত এসে গিয়েছে।

—আমি প্রস্তুত রামদাদা। উত্তর দেয় বালক।

গুরুপুত্রের জন্য শবসাধনার সকল আয়োজন ক'রে দিতে হবে। শবের সন্ধানের শ্মশান প্রান্তরের চতুর্দিকে ব্যগ্রভাবে ছুটাছুটি করতে থাকে রামদাস। কিন্তু কোথায় শব? বারিবর্ষণে নির্বাপিত চিতার অঙ্গারস্তূপের মধ্যে প'ড়ে রয়েছে শুধু যত অর্ধদগ্ধ শব। কোথাও বা শৃগালের ভক্ষিতাবশেষ ছিন্নাঙ্গ বিকৃত ও গলিত শব। শ্মশানের সর্বত্র সন্ধান ক'রেও অচ্ছিন্নশরীর শব সংগ্রহ করতে পারে না রামদাস। অশনিপাতে আর একবার কেঁপে ওঠে দিগন্ত। নীল বিদ্যুৎ আর একবার ঝলক দিয়ে ওঠে। ছুটে এসে গুরুপুত্রের হাত ধরে রামদাস।

বালক প্রশ্ন করে—শব কই রামদাদা?

থর থর ক'রে কেঁপে ওঠে রামদাসের দুই হাত। গুরুপুত্রের সাধনার জন্য শব সংগ্রহ ক'রে দিতে হবে। গুরুর নিকটে অঙ্গীকারে আবদ্ধ হয়ে আছে রামদাস। সেই প্রতিশ্রুতি পালন করতে হবে। গুরুদক্ষিণার দায় হতে মুক্ত হবার মুহূর্ত এসেছে এতদিনে।

শ্মশানভূমির উপর উপুড় হয়ে শয়ন করে রামদাস। বিস্মিত হয় বালক, আজও কি কালীসাধনার খেলা খেলেই ঘরে ফিরে যাবার ইচ্ছা করছেন রামদাদা?

প্রশ্ন করে বালক—শব কই রামদাদা?

রামদাস বলে—চিন্তা করো না ভাই, আমিই হবো শব। আমার পিঠের উপর বসে কালীনাম

জপ করো।

—তুমি কি ক'রে শব হবে রামদাদা?

—হ্যাঁ, আমিই হবো।

অকস্মাৎ রামদাসের দুই বলিষ্ঠ বাহু ক্ষিপ্ত ভুজঙ্গের মত ঝাঁপিয়ে পড়ে রামদাসের কণ্ঠের উপর। বজ্রশিলায় গঠিত যূপকাষ্ঠের মত দুই মূঢ় মুষ্টি দিয়ে চেপে ধরে রামদাস তার নিজেরই কণ্ঠনালী। অশনিপাতে কেঁপে ওঠে দিগন্ত। নিষ্প্রাণ হয়ে প'ড়ে থাকে রামদাস। আকাশে মেঘের ঘোর ধীরে ধীরে মুছে যেতে থাকে। ফুটে ওঠে শুকতারা।

রামদাসের শবের উপর বীরাসনে বসে, আর সকল বিভীষিকা জয় করে সিদ্ধি লাভ করেছিলেন পণ্ডিত জগন্নাথের পুত্র এবং পণ্ডিত কণ্ঠাভরণও পুনরায় একদিন এই সিদ্ধসাধকের কাছে নতিস্বীকার ক'রে পাণ্ডিত্যের অভিমান বর্জন করেছিলেন।

ত্রিবেণীর মহাশ্মশানে অমারাত্রির তৃতীয় প্রহরে আজও সেদিনের মত আকাশে জেগে ওঠে শুকতারা। বিচলিত হয় মহাশ্মশানের অন্ধকার। মনে হয়, এক শিষ্যের ভয়ংকর আত্মোৎসর্গের কাহিনী স্মরণ ক'রে শ্মশানভূমির দিকেই বিস্মিত হয়ে তাকিয়ে আছে শুকতারা।

## লও ফিরে তব পুরস্কার

সাড়ে চারশত বছর আগে, ক্ষুদ্র এক তুলসীমঞ্চের প্রদীপ নিভিয়ে দেবার চেষ্টা করেছিল বিরাট এক রাজপ্রাসাদের হিংসুক অভিসন্ধি। কিন্তু কি ফল হলো সেই চেষ্টার? অতি সুবিনীত এক তুলসীমঞ্চ আর অতি উদ্ধত এক রাজপ্রাসাদ, এই দু'য়ের মধ্যে শেষ পর্যন্ত কে রইল আর কে গেল, তার প্রমাণ যদি স্বচক্ষে দেখতে হয়, তবে যেতে হবে কলকাতা থেকে মাত্র পঁচিশ ক্রোশ দূরে, প্রশস্ত যশোর রোড যেখানে দু'পাশের গাছের ছায়ায় শীতল হয়ে আর দু'পাশের ক্ষেত ও মাঠের খোলা হাওয়া পেয়ে খুশি হয়ে উঠেছে। এ জায়গার নাম বেনাপোল।

মনের শান্তি হারিয়েছিলেন ভূস্বামী রামচন্দ্র খান। ভোর হলেই শয্যা হতে গাত্রোত্থান ক'রে যখন তিনি তাঁর বিরাট ভবনের বাতায়নের কাছে এসে দাঁড়াতেন, তখন দেখতে পেতেন, শিশিরভেজা ধানক্ষেতের আলিপথ ধ'রে চলেছে শত শত মানুষ। কি আগ্রহ, কি ভক্তি আর কি নিষ্ঠা ফুটে উঠেছে সেই মানুষগুলির চোখেমুখে আর চলার ভঙ্গীতে। যেন কোথাও নতুন এক মন্দিরের দ্বার খুলে গিয়েছে, আর নতুন এক দেবমূর্তি স্বচক্ষে দেখে ধন্য হবার জন্য ব্যস্তভাবে পথ হেঁটে চলেছে নরনারীর দল।

কিছুক্ষণ পরেই, যখন পূবের আকাশ আরও আলোকিত হয়ে ওঠে, তখন আরও বেশি উজ্জ্বল হয়ে ওঠে গড়বেষ্টিত এই বিরাট রাজবাড়ির রূপ। উদ্যানে আলো ঝলমল করে, আর জল টলমল করে রাজবাড়ির দু'পাশের দুটি পুষ্করিণীতে। সানাই বেজে ওঠে দেউড়িতে। পাইক পেয়াদা আর গোমস্তার ভিড় দেখা দেয় রাজবাড়ির প্রবেশপথে। প্রজার দল আসে। আভূমি প্রণত হয়ে অভিবাদন জানায় প্রজার দল। কর দান ক'রে আর নানা সামগ্রী উপঢৌকন দিয়ে রামচন্দ্র খানের ভূস্বামীত্বের সম্মান রক্ষা ক'রে একে একে সকলে চলে যায়। মহামহিমার ভূস্বামী রামচন্দ্র খান সন্তুষ্ট হন।

কিন্তু পরক্ষণেই তাঁর মনের সকল সন্তোষই যেন একটি আঘাতে তিক্ত হয়ে ওঠে। স্বচক্ষেই

দেখতে পান, প্রজার দল আগ্রহে চঞ্চল হয়ে, যেন ব্যাকুল ভক্তের মত কি-এক বস্তু দেখে দুই চোখ তৃপ্ত করবার জন্য তাঁরই উদ্যানের পথ আর তারই পুষ্করিণীর তটপথ ধ'রে ব্যগ্রভাবে ছুটে চলে যাচ্ছে। ভূস্বামী রামচন্দ্র খান, এত বড় ভূমিময় সংসারের সেই প্রভুকে যেন তুচ্ছ ও কৃত্রিম কতগুলি সামগ্রীর উপহারে ছলিত ক'রে প্রজার দল চলেছে কোন্ এক উৎসবের প্রভুর মুখ দেখে মুগ্ধ হবার জন্য, আর তাঁর পায়ের ধুলো মাথায় নেবার জন্য।

সন্ধ্যা হয়। এই বিরাট রাজবাড়ির বাতায়নপথে দাঁড়িয়ে দেখতে পান ভূস্বামী রামচন্দ্র খান, ঐ যে, সেই ক্ষুদ্র তুলসীমঞ্চের সেই ক্ষুদ্র প্রদীপ জ্বলছে। স্পষ্ট ক'রে দেখতে না পেলেও, বুঝতে পারেন রামচন্দ্র খান, বহু মানুষের প্রণামে তৃপ্ত হয়ে হাসছে ঐ প্রদীপ। তাঁরই প্রজার দল গিয়ে ভিড় করেছে ঐ তুলসীমঞ্চের নিকটে ক্ষুদ্রাতিক্ষুদ্র এক কুটিরের দুয়ারের কাছে।

এই দৃশ্য আর এই কল্পনা সহ্য করতে পারেন না ভূস্বামী রামচন্দ্র খান। এই তো, সেদিনও ঠিক ঐ স্থানেই ছিল বিষাক্ত বন্যলতা আর কাঁটাগাছের বন। কোথা থেকে এল এক অতিদরিদ্র, আর তাঁরই প্রজা হয়ে ঐ বনের মাঝখানে ক্ষুদ্র একটি কুটির তৈরি ক'রে নিলো। শুনেছেন রামচন্দ্র খান, লোকটা ঐ বনের একটা তৃণ, লতা ও কাঁটাকেও ব্যথিত করেনি। পরিত্যক্ত এক বল্মীকস্তূপের উপর কাদামাটি দিয়ে ক্ষুদ্র একটি কুটির রচনা করেছে অদ্ভুত এক জীবপ্রেমের ভণ্ডামি। আর, স্থাপন করেছে ঐ তুলসীমঞ্চ। জ্বলে উঠেছে একটা ক্ষুদ্র প্রদীপ। শৃগালের আবাসভূমিতে এসে ঠাঁই নিয়ে দীনতম একটা মানুষ দিনকয়েকের মধ্যে যেন রাজ্যেশ্বর হয়ে উঠলো! তুলসীমঞ্চের প্রদীপের দিকে তাকিয়ে ভূস্বামী রামচন্দ্র খানের চোখের দৃষ্টি জ্বলতে থাকে। ঐ ক্ষুদ্র প্রদীপের আলোক যেন তাঁর এই ভবনের চতুর্দশ দ্বারের সব আলোকের গৌরব নিষ্প্রভ ক'রে দিয়ে বিদ্রূপের হাসি হাসছে।

কবে নিভে যাবে ঐ প্রদীপ? চিন্তা করতে গিয়ে আরও হতাশ হয়ে পড়ে ভূস্বামী রামচন্দ্র খান। কারণ, এরই মধ্যে অনুচর পাঠিয়ে খোঁজ নিয়ে জানতে পেরেছেন রামচন্দ্র খান, ঐ প্রদীপ সত্যই এক ভক্তের হৃদয়ের প্রদীপ। লোকটা সত্য সত্যই 'রাত্রি-দিন-তিন লক্ষ হরি নাম সংকীর্তন' করে। বিষয়বাসনার কোন প্রমাণ পাওয়া যায় না এই নিঃস্বের আচরণে, মুখের ভাষায় বা চোখের দৃষ্টিতে। ওর নাম হরিদাস ঠাকুর। লোকের শ্রদ্ধায় লোকটা সত্যই যে ঠাকুর হয়ে উঠেছে। সবই সত্য বটে, কিন্তু কি দুঃসহ এই সত্য! ঐ ক্ষুদ্র কুটির আর তুলসীমঞ্চ যে এই ভূস্বামী ভবনের সব বৈভব আর প্রতাপের গৌরবকে বল্মীকস্তূপের চেয়েও অধম এক ধূলিস্তূপে পরিণত ক'রে ফেলেছে। তাঁরই সকল প্রজার সব প্রণাম লুণ্ঠন করছে ঐ তুলসীমঞ্চ। এই পরাভব মেনে নিতে পারবেন না রামচন্দ্র খান।

উপায় চিন্তা করতে থাকেন ভূস্বামী রামচন্দ্র খান। ছল বল ও কৌশল, তিন উপায় আছে; কিন্তু বলের কথা ভাবতে গিয়ে বিমর্ষ হয়ে পড়েন রামচন্দ্র খান। জোর ক'রে তুলসীমঞ্চের ঐ প্রদীপ অপসারিত করা যাবে না। তিন লক্ষ নাম সংকীর্তন করে, এমন মানুষকে অনুচর পাঠিয়ে সন্ত্রস্ত করাও সম্ভবপর নয়। এ'হেন মানুষকে জোর ক'রে বিতাড়িত করতে গেলে প্রজার দলই হয়তো বিদ্রোহী হয়ে উঠবে। প্রজার কাছে যে ঠাকুর হয়ে উঠেছে কোথাকার এই নিঃস্ব ও রিক্ত জপমালাজীবী বৈরাগী, নাম যার হরিদাস।

কৌশলের সাহায্যে গ্রহণ করলেন ভূস্বামী রামচন্দ্র খান। রাজপুষ্করিণীর নিকটে সুন্দর একটি

কুটির নির্মাণ করলেন এবং তাঁরই উৎকোচে বশীভূত এক ব্যক্তি সন্ন্যাসীর ছদ্মবেশ ধারণ ক'রে এই কুটিরের অভ্যন্তরে এসে আশ্রয় গ্রহণ করলো। রামচন্দ্র খানের অনুচরের দল গ্রামে গ্রামে ঘুরে রটনা ক'রে দিল, রাজপুষ্করিণীর কিনারায় এক কুটীরে এসে আশ্রয় নিয়েছেন এক সন্ন্যাসী মহাপুরুষ। 'রাত্রিদিন চার লক্ষ শিব নাম জপ করেন এই সন্ন্যাসী।

উৎসুক প্রজার দল এসে ভিড় করে পুষ্করিণী-তটের এই নতুন কুটিরের কাছে। জপনিবিষ্ট সন্ন্যাসীর মূর্তির দিকে শ্রদ্ধাভিভূত চক্ষে সকলে তাকিয়ে থাকে। কুটিরের দুয়ারে মাথা ছুঁইয়ে প্রণাম করে প্রজার দল। দেখে তৃপ্ত হয় আর শান্ত হয় রামচন্দ্র খানের মনের জ্বালা। হাঁ, মূর্খ ভক্ত-জনতার শ্রদ্ধাকে রাজবাড়ির উদ্যানের মধ্যে সরিয়ে আনতে পেরেছেন তিনি। এইবার তুলসী মঞ্চের প্রদীপ বৃথাই একা-একা পুড়ে ক্ষয় হয়ে যাবে। চার লক্ষ নাম-জপের মহাপুরুষকে ছেড়ে দিয়ে কে যাবে ঐ তিন লক্ষ নাম-জপের এক বৈরাগীর কাছে?

কিন্তু প্রতি সন্ধ্যার মত সেদিনও সন্ধ্যায় তুলসীমঞ্চের প্রদীপ ঠিক জ্বলে ওঠে। বুঝতে পারেন আর বিস্মিত হয়ে দূর হতেই তাকিয়ে দেখতে থাকেন রামচন্দ্র খান, প্রতি সন্ধ্যার মত আজও এই সন্ধ্যায় হরিদাস ঠাকুরের কুটিরের সম্মুখে ভক্ত-জনতার সমাগম হয়েছে। হাসছে তুলসীমঞ্চের প্রদীপ।

আক্রোশে চঞ্চল হয়ে পুষ্করিণী-তটে তাঁরই রচিত সেই কপট ভজনস্থলীর সম্মুখে এসে দাঁড়ান রামচন্দ্র খান এবং দেখতে পান, তাঁরই উৎকোচের মহাপুরুষ সেই কপট সন্ন্যাসী অন্তর্হিত হয়েছে। যেন দূরের ঐ তুলসীমঞ্চের প্রদীপের ক্ষীণদ্যুতি, কিংবা জটা ও রুদ্রাক্ষমালায় রচিত এক ছদ্মবেশের দংশন, অথবা বিশ্বাসী জনতার প্রণাম সহ্য করতে না পেরে আর ভয় পেয়ে পালিয়ে গিয়েছে লোকটা। পুষ্করিণী-তটের দীপহীন অন্ধকারের মধ্যেই নিস্তব্ধ হয়ে দাঁড়িয়ে তাঁর এই ব্যর্থতার জ্বালা সহ্য করবার চেষ্টা করেন কৌশলপরায়ণ ভূস্বামী, কিন্তু সহ্য করতে পারেন না।

কৌশলের সাহায্যে নয়, এইবার ছলের সাহায্যে ঐ হরিদাসের সাধকজীবনে সব মহিমা চূর্ণ করতে হবে, ভূস্বামী রামচন্দ্র খানের মনের বিবর হতে এক নতুন প্রতিজ্ঞা কুটিল সরীসৃপের মত জেগে ওঠে। রাজপ্রাসাদে ফিরে এসে সেই মুহূর্তেই অনুচর পাঠিয়ে ডেকে আনলেন অতি চটুল ও সুন্দর, অথচ ভয়ানক এক ছলনাকে।

বারবিলাসিনী এক পতিতা, ভূস্বামী রামচন্দ্র খানের প্রস্তাব শুনে তখনি প্রতিশ্রুতি জানায়—আমি পারি, আমি প্রস্তরমূর্তির হৃদয়ও বিচলিত ক'রে তুলতে পারি ভূস্বামী মহারাজ, ভগবান আমাকে সেই রূপ ও যৌবনের গর্ব দিয়ে গড়েছেন।

মদিরাসিক্ত ওষ্ঠ, কজ্জললিপ্ত চক্ষু, লাস্যহাস্যবিধুরা সেই রূপসী পতিতার মুখের দিকে তাকিয়ে রামচন্দ্র খান বিশ্বাস করতে পারেন, হাঁ, ঐ কটাক্ষ আর ভ্রূভঙ্গীর আঘাতে লৌহতন্তু দিয়ে গাঁথা জপমালাও আপনা হতেই ছিঁড়ে যাবে মুহূর্তের মধ্যে।

এক মুষ্টি সোনার টাকা সেই পতিতা নারীর হাতে তুলে দিলেন রামচন্দ্র খান। পারিতোষিকের প্রতিশ্রুতি দিলেন—আর এক মুষ্টি সোনার টাকা কার্যসিদ্ধির পরে।

জনপদের দীপ নিভেছে। ঘরে ঘরে মানুষ ঘুমিয়ে পড়েছে। নির্জন তুলসীমঞ্চের বাতাস অকস্মাৎ বারবিলাসিনীর নূপুরের শব্দে চমকে ওঠে।

একটি প্রদীপ জ্বলছে হরিদাস ঠাকুরের কুটিরের অভ্যন্তরে। নিদ্রিত পুষ্প কোরকের মত দুই

চক্ষু নিমীলিত, নাম জপছেন হরিদাস। শান্ত কুটিরের নীরবতা আহত ক'রে, কলহাস্যে বিহ্বল হয়ে, কটাক্ষ শিহরিত ক'রে রূপাজীবা নারী বলে—আজ এ রাতের মত আপনারই এই কুটিরে আশ্রয় নিলাম সন্ন্যাসী ঠাকুর।

চোখ মেলে তাকালেন হরিদাস। অসংবৃতবসনা বারাঙ্গনা বঙ্কিমভঙ্গে দেহ আন্দোলিত ক'রে কুটিরের দ্বারপ্রান্তে উপবেশন করে। প্রশ্ন করে—আশ্রয় দিলেন তো সন্ন্যাসী?

হরিদাস বললেন—হ্যাঁ।

পতিতা অনুরোধ করে—আর একটি অনুরোধ আছে সন্ন্যাসী।

হরিদাস—বল।

ভ্রূভঙ্গী ক'রে দুই চোখের কজ্জলকলঙ্ক যেন আরও নিবিড় ক'রে নিয়ে বারাঙ্গনা বলে—জপমালা রেখে দিয়ে আমার সঙ্গে আলাপ করবেন, এই অনুরোধ।

হরিদাস বলেন—একটু অপেক্ষা করতে হবে।

পতিতা—কতক্ষণ?

হরিদাস—জপ শেষ হলেই জপমালা রেখে দেবো।

হেসে ওঠেন বারাঙ্গনা— তাই হোক, জপ শেষ করুন সন্ন্যাসী।

নাম জপেন হরিদাস। কুটিরের প্রদীপ জেগে থাকে। জেগে থাকে বারাঙ্গনা। তুলসীমঞ্চের প্রদীপ হাসে।

গভীর হ'তে গভীরতর হয় রাত্রি। ঘুমন্ত বনবিটপীর পাতার নীড়ে পাখির শাবকও আর শব্দ করে না। শব্দহীন এক বিরাট শান্তিতে মৌনী হয়ে রয়েছে এই পৃথিবীর মাটি আর আকাশ। বারাঙ্গনা নারী নামজপরত হরিদাসের মুখের দিকে তাকিয়ে থাকে। কি অদ্ভুত এক আনন্দ ফুটে রয়েছে ঐ মুখের উপর।

প্রহরের পর প্রহর ক্ষয় হয়ে চলেছে। কিন্তু হরিদাসের জপ শেষ হয় না। বারাঙ্গনা নারী হরিদাসের জপমালার দিকে বিস্মিতভাবে তাকিয়ে থাকে। যেন কোটি সঙ্গীতের মধুরতার মধ্যে ডুব দিয়ে রয়েছে ঐ নীরব জপমালা।

বসন সংবৃত করে বারাঙ্গনা। ধীরে ধীরে পায়ের নূপুর খুলে ফেলে; এই মৌন আর এই শান্তিকে যেন ভুল ক'রে কোন চটুল শব্দের আঘাত দিয়ে ক্ষুণ্ণ না করতে পারে বহু বিলাসরাত্রির নৃত্যামোদে উন্মাদ এই নূপুর।

হরিদাসের পায়ের দিকে তাকিয়ে থাকে বারাঙ্গনা। জানে না বারাঙ্গনা, তার অধরের মদিরা সব শুকিয়ে গিয়েছে কখন, অশ্রুর প্লাবনে ধুয়ে গিয়েছে চক্ষুর কজ্জলকলঙ্ক। নামশুচি এক জীবনের মহিমা ও প্রসন্নতার কাছে প্রার্থিনীর মত মাথা লুটিয়ে প্রণাম করে বারাঙ্গনা। বনবিটপীর পাতার আড়ালে ঘুমভাঙ্গা পাখি ডেকে ওঠে। ভোর হয়।

জপ শেষ ক'রে হরিদাস প্রশ্ন করেন—বল, কি কথা শুনতে চাও?

বারাঙ্গনা বলে—শুচিতা ও শান্তি চাই ঠাকুর, আর কিছু চাই না।

হরিদাস স্নিগ্ধহাস্যে আশ্বাস দান করেন—হরিনাম সম্বল কর নারী। তাহলেই জীবনের সব পাওয়া পেয়ে যাবে।

হরিদাসের কুটিরদ্বারের মাটি কপালে মেখে চলে গেল বারাঙ্গনা নারী।

ভূস্বামী রামচন্দ্র খান তখন তাঁর বুকভরা হিংস্র কৌতূহল নিয়ে পুষ্করিণী-তটের উদ্যানে সেই শূন্য কপটমন্দিরের নিভৃতে বসেছিলেন। সফল হয়েছে তাঁর অভিসন্ধি, জয়ী হয়েছে বারাঙ্গনার কটাক্ষ, কলঙ্কিত হয়েছে হরিদাসের বৈরাগ্য, প্রদীপ জ্বলবে না আর ঐ তুলসীমঞ্চে, এই বার্তা শোনার জন্য প্রতীক্ষার ধৈর্য সহ্য করতে গিয়ে চঞ্চল হয়ে উঠছিলেন রামচন্দ্র খান।

ঐ যে ধীরে ধীরে এগিয়ে আসছে সেই বারাঙ্গনা। রামচন্দ্র খানের দুই চোখে উল্লাস আর মুখের হাসি যেন সাফল্যের গর্বে আত্মহারা হয়ে ওঠে। হরিদাসের জপমালাকে সত্যই বন্দী ক'রে নিয়ে আসছে নারী; ঐ তো দেখতে পাওয়া যায়, ছলনাকুশলা ঐ রূপসীর হাতে রয়েছে একটি থলি। কিন্তু পরক্ষণেই ভূস্বামীর এই হাস্যময় উল্লাস যেন হঠাৎ আঘাতে ছিন্নভিন্ন হয়ে যায়। মাটিমাখা কপাল, রিক্তা নিরাভরণা ও দীনবেশা এক নারীর মত মূর্তি নিয়ে সেই পতিতা এসে ভূস্বামী রামচন্দ্র খানের সম্মুখে একটি থলি রেখে দিয়ে নিবেদন করে—আপনার পুরস্কার ফিরিয়ে নিন ভূস্বামী মহারাজ, আর এই অধমাকে ক্ষমা করুন।

গর্জন করেন রামচন্দ্র খান—কেন?

বারাঙ্গনা বলে—প্রতিশ্রুতি রক্ষা করতে পারেনি এই পাপীয়সী।

ক্রোধে উন্মত্তের মত হুংকার দেন রামচন্দ্র খান—মিথ্যাচারিণী নারী, কল্পনা করতে পারো, তোমাকে কি শাস্তি দেবো?

বারাঙ্গনা বলে—কল্পনা করতে পারি না মহারাজ।

রামচন্দ্র খান—তোমার এই জীবনের পাপার্জিত সব স্বর্ণ অর্থ ও অলংকার কেড়ে নিয়ে তোমাকে ভিখারিনী করে দেবো। তাই হবে তোমার উপযুক্ত শাস্তি।

বারাঙ্গনা বলে—ও শাস্তি আমি নিজেই গ্রহণ করেছি মহারাজ। আপনার সম্মুখে এই থলির মধ্যে শুধু আপনার পুরস্কারের অর্থ নয়, এই পাপজীবনের অর্জিত সব সোনা আর রূপার আবর্জনা রয়েছে।

—দূর হও, আমার রাজ্যে তোমার ঠাঁই নেই। গর্জন করেন রামচন্দ্র খান।

বারাঙ্গনা বলে—দূর হ'লাম মহারাজ।

বোধ হয় শুনতে পাননি রামচন্দ্র খান, মৃদুস্বরে হরিনাম ধ্বনিত ক'রে চলে যাচ্ছে সেই নারী; এই রাজবাড়ির উদ্যানের ছায়া পার হয়ে, এই জনপদের পথ অতিক্রম ক'রে কে জানে কোন্ রাজ্যের দিকে।

সেদিনও বোধহয় উপলব্ধি করতে পারেননি ভূস্বামী রামচন্দ্র খান তাঁর এই উদ্ধত রাজবাড়ির গর্বই একদিন পরিত্যক্ত বল্মীকস্তূপের চেয়েও দুর্বল হয়ে আর ধুলো হয়ে ঝরে পড়বে, কিন্তু বেঁচে থাকবে ঐ তুলসীমঞ্চ। বেনাপোলের সাধনপীঠে হরিদাসের রচিত তুলসীমঞ্চে আজও প্রদীপ জ্বলে। আর ছলবলকৌশলের সেই ভূস্বামী-ভবন আজ অরণ্যে আবৃত এক ধ্বংসের পিণ্ড মাত্র। আজও জীর্ণ ইঁটের এক স্তূপের দিকে, সর্প ও শৃগালের আবাসভূমিতে পরিণত এক ঝোপজঙ্গলের দিকে আঙুল তুলে লোকে বলে—ঐ যে, ঐখানে ছিল ভূস্বামী রামচন্দ্র খানের রাজবাড়ি।

এই ধ্বংসস্তূপের মধ্যে, বন্যপাদপের গা ঘেঁষে প্রেতের মত যে ছায়া আজও লুকিয়ে আছে, সে-ছায়া সব চেয়ে বেশি শিউরে ওঠে দোলপূর্ণিমার রাত্রে, হরিদাসের সাধনপীঠে যখন মহোৎসব জাগে, আর জ্যোৎস্নার স্পর্শ পেয়ে জেগে ওঠে বেনাপোলের সাড়ে চার শত বছর আগের এক বিজয়ী প্রদীপের কাহিনী।

# সখিসোনার পাঠশালা

সখী সখিসোনা? আজ আর কেউ ডাকে না। এখানে বাতাসের বুকে লুকিয়ে থেকে কোন প্রতিধ্বনিও এই নাম ধ'রে আর ডাকে না সেই রাজার কুমারীকে, কালোকেশের কবরী কানাড়া ছান্দে সাজিয়ে, আর 'কষিয়া কাঁকলি বান্ধি কমলের ফুলে' যে-মেয়ে একদিন ঠিক এখানেই এক বকুলের সুরভিত ছায়ায় এসে দাঁড়িয়েছিল।

কোটালের কুণ্ডার অহিমানিক, নবীন তরুর মত যৌবনে আকুল হয়ে উঠেছিল যার রূপ আর মন, মালতী লতার আড়ালে দাঁড়িয়ে হঠাৎ নাম ধ'রে ডেকে রাজকুমারী সখিসোনাকে চমকে দিয়েছিল যে-ছেলে, সে-ই বা আজ কোথায়?

নেই, তারা নেই। সেই বকুল আর মালতীও নেই। কিন্তু নতুন লতায় ও পাতায় এবং ঘাসে ও কাঁটায় ঢাকা পড়ে আজও রয়েছে সেই ঠাঁই, যেখানে অনুরাগের এক রূপকথা একদিন জন্মলাভ করেছিল। কবি ফকিররামের কল্পনা আর কাব্য জানে, কি আবেগ ছিল সেই অনুরাগে। কত কঠিন পরীক্ষা আর বেদনা, কত হতাশা উৎকণ্ঠা আর আক্ষেপ বার বার দেখা দিয়ে সেই অনুরাগের জীবনকে অশ্রুসিক্ত ক'রে তুলেছিল।

রাজা বিক্রমজিতের মেয়ে সখিসোনা! কে জানে কোন্ বিক্রমজিৎ, আর কোন যুগের রাজা! সে রাজার রাজত্ব ধূলো হয়ে গিয়েছে কবে কোন্ অতীতে, তারও কোন হিসাব নেই। সে রাজার প্রাসাদের একটি ইষ্টকখণ্ডও আজ আর খুঁজে পাওয়া যায় না। কিন্তু, কি আশ্চর্য, রাজার মেয়ের সেই প্রেমের ইতিহাস স্মরণ করিয়ে দিয়ে ইষ্টকের একটি স্তূপ আজও পড়ে রয়েছে এই বাংলা দেশেরই এক পল্লীর ভূমির উপর। মেদিনীপুর জেলার এক গ্রামের সেই ইষ্টক স্তূপের দিকে তাকালে পথিক দর্শকের অনুমার আর কল্পনাও যেন একটু ফাঁপরে পড়ে। মনে হয়, হয়তো সত্যি সত্যিই এক রাজার মেয়ের প্রেমের ইতিহাস ছিল এখানে, কালক্রমে আর কবির কল্পনায় সে ইতিহাস রূপকথা হয়ে গিয়েছে। কিংবা, এমনও হতে পারে যে, কোন কবিমনের কল্পনা দিয়ে তৈরি এক রূপকথা অতি প্রাচীন এক ইতিহাসের পরিত্যক্ত ও পরিচয়হীন ভগ্নস্তূপে এসে আশ্রয় নিয়েছে। হয় সত্যিকারের ইতিহাস এক রূপকথার মধ্যে মুখ লুকিয়ে রয়েছে, নয় এক রূপকথাই ইতিহাসের মত রূপ ধ'রে বসে রয়েছে এখানে।

নানা ঐতিহাসিক ঘটনা আজ শুধু স্মৃতি হয়ে ছড়িয়ে রয়েছে চারদিকে। একদিন মোগল বাদশাহ আকবরের ফৌজ নিয়ে এখানেই এসেছিলেন রাজা তোডরমল্ল, এবং বিদ্রোহী পাঠান দাউদ শা' মোগল শক্তির কাছে পরাজিত হলেও সেই রক্তাক্ত সংগ্রামে মোগলসৈন্যের প্রাণ ভয়ানকভাবেই ছিন্নভিন্ন হয়েছিল। তাই তো এই জায়গার নাম মোগলমারি।

আরও অতীতের সাক্ষী হয়ে নিকটেই রয়েছে দাঁতনের শ্যামলেশ্বর শিবের মন্দির, প্যাগোডার মত যার গঠন, যার নিকটেই পথ দিয়ে নীলাচলে গিয়েছিলেন নবদ্বীপের দীপ শ্রীচৈতন্য। ঐ তো সেই দুটি প্রাচীন দীর্ঘিকা, শরশঙ্ক ও বিদ্যাধর, পাশাপাশি দুই সুহৃদের মত বসে আজও গ্রীষ্মের তৃষ্ণা মেটাবার চেষ্টা করে। এই দাঁতনই কি সেই দন্তপুর, বুদ্ধশিষ্য ক্ষেমের কাছ থেকে বুদ্ধদন্ত উপহার লাভ ক'রে কলিঙ্গরাজ ব্রহ্মদত্ত যেখানে এক দন্তমন্দির নির্মাণ করেছিলেন?

চারদিকের সবই হলো ইতিহাস, শুধু এখানে একটি রূপকথা, মোগলমারি নামে এই গ্রামের যেখানে পুরনো ইঁটের একটি স্তূপ নীরবে হয়ে রয়েছে।—সখী সখিসোনা। এ নাম ধ'রে আজ আর কেউ ডাকে না।

রাজা বিক্রমজিতের মেয়ে সখিসোনা আর বিক্রমজিতের কোটালের ছেলে অহিমানিক একই গুরুর কাছে একই পাঠশালায় বিদ্যাভ্যাসের জন্য আসতেন। লিখতে লিখতে রাজকুমারী সখিসোনার লেখনী যেদিন হঠাৎ ভূতলে পড়ে গিয়েছিল, সেদিন সখিসোনাও নিশ্চয় কল্পনা করতে পারেননি যে, গুরুর চোখে ধরা না পড়লেও ফকিররাম নামে হাজার হাজার বছর পরের এক কবির চোখে এই লেখনীপতনের দৃশ্য ধরা পড়ে যাবে।

সখিসোনার সুন্দর মুখের লজ্জারাগ সখিসোনার চোখে ধরা সেদিন পড়েনি। পড়েছিল যার চোখে, সেই কোটালপুত্র অহিমানিকই ভূতল হতে লেখনী তুলে নিয়ে কুমারী সখিসোনার হাতে ফিরিয়ে দিয়েছিলেন।

বলেছিলেন অহিমানিক—যদি একটি প্রতিশ্রুতি দাও রাজার মেয়ে তবে তোমার লেখনী তোমার হাতে তুলে দিতে পারি।

সখিসোনা—বলুন, কি প্রতিশ্রুতি চাই?

অহিমানিক—প্রতিশ্রুতি দাও, আমার অনুরোধ রক্ষা করবে।

সখিসোনা—রক্ষা করবো।

ভূতল হতে রাজকুমারীর লেখনী তুলে নিয়ে রাজকুমারীর হাতে দিয়ে অহিমানিক বলেন—তোমাকে নাম ধ'রে ডাকবার অধিকার চাই রাজকুমারী।

সখিসোনা বলেন—দিলাম অধিকার।

রাজকুমারী হয়ে কোটালপুত্রকে সেদিন ক্ষণিক মনের-ভুলে যে অধিকার দিয়ে ফেলেছিলেন সখিসোনা, সেই অধিকারের পরিণাম বোধ হয় তিনি তখন কল্পনা করতে পারেননি। কিন্তু কল্পনা করবারও আর প্রয়োজন হয়নি। ক'দিন পরেই পাঠশালা হতে ঘরে যাবার সময় পথের এক বকুলের ছায়ার কাছে এসে চমকে উঠলো সখিসোনা। নীরব বাতাস যেন হঠাৎ মুখর হয়ে ডেকে উঠলো—সখী, সখিসোনা!

এক লতাকুঞ্জের অন্তরাল হতে বের হয়ে এলেন অহিমানিক। বিব্রত ও বিচলিত সখিসোনার কাছে এসে দাঁড়ালেন। বললেন—আর তোমাকে নাম ধ'রে ডাকবার সুযোগ পাবো না।

সখিসোনা—কেন?

অহিমানিক—কোটালের পুত্র অহিমানিক আজ চলে যাবে রাজ্য ছেড়ে।

সখিসোনা বেদনার্তভাবে বলেন—তবে কি প্রয়োজন ছিল এই কৌতুকের? কেন নাম ধ'রে ডাকবার অধিকার নিলে আর ডাকলে?

অহিমানিক—রাজা বিক্রমজিতের ক্রোধ হতে আত্মরক্ষা করতে চাই রাজকুমারী। কোটালপুত্রের দুঃসাহস তিনি ক্ষমা করবেন না।

সখিসোনা—কিসের দুঃসাহস?

অহিমানিক—কোটালের ছেলে হয়ে রাজার মেয়েকে ভালোবেসেছি, এই দুঃসাহস।

সখিসোনার চক্ষু অশ্রুসজল হয়ে ওঠে। বকুলের সুরভিত ছায়ার মধ্যে দাঁড়িয়ে সেই সিক্ত

চোখের দৃষ্টি দিয়ে যেন তাঁর নিজেরই অন্তরের কামনার ছায়াটিকে দেখতে পান। বুঝতে পারেন, অহিমানিকের মুখের ঐ ডাক শুনতে না পেলে তাঁর এই জীবনই বধির হয়ে যাবে।

সখিসোনা বলেন—যেখানে যাবে যাও, কিন্তু তোমার সখিসোনাকে সঙ্গিনী ক'রে নিয়ে যেতে ভুলো না।

ভুলেননি অহিমানিক এবং সখিসোনাও পিতা ও মাতার সর্বক্ষণের সতর্কতাকে ফাঁকি দিয়ে গোপনে ঘন আঁধারে অন্ধ এক রাত্রিতে সেই মায়াবকুলের নিকটে মনের মানুষের বুকের কাছে এসে দাঁড়ালেন। কোটালপুত্রের সঙ্গিনী হয়ে রাজ্য ছেড়ে চলে গেলেন রাজকুমারী সখিসোনা। ঝড় উঠেছিল সেদিন, ভয়াল হয়ে উঠেছিল রাত্রির অন্ধকার, ক্রুদ্ধ মেঘের ভ্রূকুটি দেখে মুখ লুকিয়েছিল আকাশের তারা। অহিমানিকের হাত ধ'রে বনপথে যেতে যেতে পিছনের মায়ার টানে একবার থমকে দাঁড়িয়েছিলেন রাজকুমারী।—ফিরে আয় মেয়ে! শুনতে পেয়েছিলেন সখিসোনা, এই ঝঞ্ঝার সব শব্দ ছাপিয়ে দূর রাজপ্রাসাদের ভিতর থেকে যেন অতিকরুণ এক আহ্বানের স্বর ভেসে আসছে, ঝড়ের রাতে স্নেহের শাবক নীড়হারা হয়ে গেলে কপোতদম্পতি যে সুরে কাঁদতে থাকে।

বিজলী চমকায়, খর বরষার ধারা লুটিয়ে পড়ে। অহিমানিক ডাকেন—সখী সখিসোনা।

আর দ্বিধা করেন না সখিসোনা। অহিমানিকের হাত ধ'রে পথ চলতে থাকেন।

আর একদিন আর এক পরীক্ষা দেখা দিলো সখিসোনার জীবনে। অতর্কিতে দস্যুর দল এসে অহিমানিককে বন্দী করে। উপাস্যা দেবীর তুষ্টির জন্য বলির মানুষ খুঁজছিল দস্যুর দল। বন্দী অহিমানিককে নিয়ে চলে গেল দস্যুরা। নির্জন বনভূমির নিভৃতে একাকিনী পড়ে রইলনে সখিসোনা। ফিরবে না আর অহিমানিক। এ জীবনে আর বাজবে না কোন শুভ উৎসবের শঙ্খধ্বনি। প্রণয়ী অহিমানিকের অনুরাগের সিন্দুরবিন্দু আর রঞ্জিত করবে না সখিসোনার এই সীমন্তরেখা। এতক্ষণে দস্যুর আরাধনার উপচার হয়ে এক দেবীর মন্দিরপ্রাঙ্গণ আপন শোণিতে রঞ্জিত ক'রে পড়ে আছেন অহিমানিক।

—হে মহামাতা চণ্ডিকা, মূর্খা সখিসোনাকে কি এমন ক'রেই শাস্তি দিতে হয়! মধুর সুরে ডাকা একটা নাম শোনার লোভে যে ভুল করেছে সখিসোনা, তার কি কোন ক্ষমা হয় না দেবী? তবে রাজকুমারী সখিসোনাকেও তোমার কাছে ডেকে নাও।

আকুল হয়ে দেবী চণ্ডিকার কাছে মনের বেদনা নিবেদন করেছিলেন রাজকুমারী সখিসোনা। নীরব হয়ে সারা অরণ্য শুনেছিল সেই আর্তনাদ।

—সখী সখিসোনা! অকস্মাৎ যেন একটি ডাকেই মধুর হয়ে বেজে উঠলো সারা অরণ্যের কৌতূহল। চমকে মুখ ফিরিয়ে দেখেন সখিসোনা, অহিমানিক ফিরে এসেছেন।

আরও বড় সংকট দেখা দিয়েছিল অহিমানিক ও সখিসোনার প্রেমের জীবনে। বনের নিভৃতের কুটীর হতে একদিন বের হলেন অহিমানিক খাদ্যের অন্বেষণে। একাকিনী কুটীরে রইলেন সখিসোনা। কিন্তু রাত্রি অবসান হয়ে গেলেও কুটীরে আর ফিরলেন না অহিমানিক। বনপথেব দিকে অপলক চোখে তাকিয়ে আর প্রতি শব্দে শুধু চমকে উঠে রাজকুমারী সখিসোনার সব উৎকণ্ঠা প্রহরের পর প্রহর বৃথাই ফুরিয়ে যায়। অহিমানিক আর ফিরে আসেন না। জানেন না, কল্পনাও করতে পারেন না সখিসোনা, অহিমানিক তখন হীরা মায়াবিনী নামে এক নারীর ঘরে বন্দী হয়ে রয়েছেন।

সেই দিনই মৃগয়া করতে বনের ভিতরে এলেন রাজা নরধ্বজ। বনবাসিনী সখিসোনাকে দেখে

মুগ্ধ হলেন এবং বন্দিনী হয়ে রাজা নরধ্বজের প্রাসাদে এসে ঠাঁই নিতে হলো সখিসোনাকে।

ওদিকে মায়াবিনীর যাদুজাল থেকে মুক্ত হয়ে আসতে পারেন না অহিমানিক। আর এদিকে মুগ্ধ রাজা নরধ্বজ প্রণয় নিবেদন ক'রে সখিসোনাকে জীবনের সম্মুখে আর এক মোহজাল বিস্তারিত করতে থাকেন। —তুমি আমার প্রেম গ্রহণ ক'রে রাণী হও আর সুখী হও সখিসোনা।

সময় প্রার্থনা করেন সখিসোনা—আর কিছুদিন প্রতীক্ষা করতে দিন রাজা।

নরধ্বজ বলেন—সময় দিলাম রাজার মেয়ে। কিন্তু তোমার এই প্রতীক্ষা কবে শেষ হবে বল?

শুনে বুক কেঁপে ওঠে সখিসোনার। রাজা নরধ্বজের প্রশ্ন শুনে নয়, যেন নিজেরই মুখের কথাগুলি শুনতে পেয়ে একটা ধিক্কারে কেঁপে উঠেছে সখিসোনার মন। কেন শেষ হবে এই প্রতীক্ষা? কোনদিন ফুরিয়ে যেতে দেবেন না সখিসোনা তাঁর এই প্রতীক্ষার জীবনকে। সেই পদশব্দের জন্য ধ্যান করতে করতে, সেই মধুর সুরের সম্বোধন শুনবার জন্য উৎকর্ণ হয়ে থেকে থেকেই কেটে যাক রাজকুমারী সখিসোনার জীবন।

সখিসোনা বলেন—আমার প্রতীক্ষা কোনদিনই শেষ হবে না রাজা।

সখী সখিসোনা! রাজা নরধ্বজের ভবনসরোবরের জল আর লতাকুঞ্জের পল্লব যেন অকস্মাৎ এক মধুর সম্বোধনের সঙ্গীতে শিউরে উঠলো।

সখিসোনার অনেক প্রতীক্ষার বেদনার মত অনেক অন্বেষণের বেদনা ও বাধা সহ্য ক'রে আর হীরা মায়াবিনীর যাদুজাল হ'তে মুক্ত হয়ে এতদিনে ফিরে এসেছেন অহিমানিক। বিস্মিত হয়ে প্রশ্ন করেন রাজা নরধ্বজ—কে এই আগন্তুক?

বন্দিনী সখিসোনা বলেন—আমার অহিমানিক।

কিছুক্ষণ বিষণ্ণ বদনে দাঁড়িয়ে থাকেন রাজা নরধ্বজ। তার পরেই সেই বিষণ্ণতা নিজেরই মনের এক উৎসাহের চাঞ্চল্যে দূরে সরিয়ে দিয়ে স্মিতমুখে ব'লে ওঠেন—দেখে সুখী হলাম।

রাজা নরধ্বজের সম্মুখেই সখিসোনার হাত ধ'রে আবার যাত্রা শুরু করলেন অহিমানিক। অনুভব করেছিলেন দু'জনেই, এ জগতের সব ছায়া এতদিন পরে সেই বকুলের ছায়ার মতই স্নিগ্ধ হয়ে উঠেছে। পথ চলতে চলতে যখন ক্লান্ত হয়ে পড়েন সখিসোনা, অহিমানিক তখন মৃদুস্বরে ডাকেন—সখী সখিসোনা।

ক্লান্তি ভুলে যান রাজকুমারী সখিসোনা।

কে জানে, আবার সেই প্রথম বকুলের ছায়ার কাছে কোনদিন ফিরে এসেছিলেন কিনা সখিসোনা আর অহিমানিক। সেই পাঠশালা কবে নীরব হয়ে গেল কে জানে? মেদিনীপুর জেলার ক্ষুদ্র পল্লীর মাটির উপর শুধু প'ড়ে রয়েছে সেই মুখর পাঠশালার নীরব এক ভগ্নস্তূপ। যেন এক রূপকথারই ভগ্নস্তূপ।

ইতিহাসের অনেক ধ্বংসাবশেষ দেখা যায়, কিন্তু রূপকথার এক ধ্বংসাবশেষ দেখা যায় একমাত্র মেদিনীপুর জেলার এই মোগলমারি গ্রামে। প্রাচীন ও জীর্ণ একটি ইষ্টকস্তূপ, যার নাম 'সখিসোনার পাঠশালা।'

সে পাঠশালা আজ স্তব্ধ ও নীরব ভগ্নস্তূপ মাত্র। সখী সখিসোনা, আজ আর কেউ ডাকে না।

## ক্যাকটাস

# বসুধৈব কুটুম্ বকম্

একটা বক এসেছে।

কবে এসেছে?

নন্দু আর রামুয়া জবাব দিল—এই তো দিন-পাঁচেক আগে।

একটা বকের আবির্ভাবের ঘটনা যে এত বড় একটা বিস্ময় সৃষ্টি করতে পারে, সেটা আগে কখনও কল্পনা করেনি রামতনু, তসীলদার রামতনু। কিন্তু নন্দু আর রামুয়ার চোখ মুখের চেহারা দেখে বেশ স্পষ্ট করে বোঝা যাচ্ছে যে ওদের মনের ভিতরে বেশ জোরে একটা আশ্চর্যের বাতাস বইছে। কিন্তু এই আশ্চর্যের সবটাই একটা খুশির কাণ্ড বলে সবারই বোধ হয়েছে কি? না, তা নয়। কারও ধারণা, এটা ভেলাডিহির এই নিরালা জঙ্গলের জীবনে একটা ভাল ঘটনার আগাম ইঙ্গিত। কিন্তু কী ধরনের ভাল ঘটনা? এ বছরে ভেলাডিহির মকাই আর বজরার দুগুণ ফলন হবে, এরকম কোন সৌভাগ্যের ঘটনা কি? না, তাও নয়। তবে কি খারাপ ঘটনার ইঙ্গিত? বৃষ্টি হবে না, আর চষা ক্ষেতের মাটি জো হারিয়ে একেবারে শুকনো ছাইয়ের মতো একটা বস্তু হয়ে যাবে? না, তাও নয়।

ভাণ্ডারজীর চাকর নন্দু, কাঠকাটা কানা লালজিয়া ও শালের ধুনো যোগাড় করে প্রতি মঙ্গলবারে পাঁচ ক্রোশ দূরের ধনপুরের হাটে নিয়ে গিয়ে বিক্রি করে অন্তত দশটা পয়সা রোজগার করে যে লোকটা, চাকর নন্দুরই শ্বশুরাল গাঁ সম্পর্কে শালা হয় যে রামুয়া, তাদের সবারই মনের ভিতরে যেন একটা চিন্তা চঞ্চল হয়ে উঠেছে, এ কেমন লক্ষণ? কিসের লক্ষণ? হঠাৎ কেন এবং কোথা থেকে একটা বক এসে ভেলাডিহির একটা বুড়ো শালগাছের কাঁধের ওপর মস্তবড় একটা ফাটলের মধ্যে ঠাঁই নিল? শাল গাছটা দাঁড়িয়ে আছে তসীলদার রামতনুর কাছারিঘরের ঠিক পিছনের উইটিবিগুলির মাঝখানে। বক কি উই খেতে ভালবাসে? না, বকের এরকম অদ্ভুত অভ্যাসের কথা তো কখনও ওরা শোনেনি। শুধু জানা আছে যে, বকেরা মাছ ভালবাসে।

এই তো ক' দিন আগে, হোলির দিনে এই তিনজনেই কাছারি ঘরের বারান্দার ওপর হাততালি দিয়ে নেচেছিল আর গান গেয়েছিল—নদী কিনারে বগুলা বৈঠে, মছলি চুনি চুনি খায়। গানটাকে শুনতে রামতনুর একটুও ভাল লাগেনি।

সেই গানের শেষ দিকের ভাষাটা শুনতে যতই খারাপ লাগুক, আগন্তুক এই বকটাকে দেখতে রামতনুর একটুও খারাপ লাগা দূরে থাকুক, খুব ভাল লেগেছে। কিন্তু নন্দু, রামুয়া ও লালজিয়ার মতো আশ্চর্য হয়ে চিন্তা করতে শুরু করেনি যে, এই বকের আগমন হয় একটা খুব ভাল নয়তো খুব একটা মন্দ সঙ্কেত। রামতনুর মনের মধ্যে ছেলেবেলার একটা প্রিয় ছড়ার ভাষা গুনগুন্ করে :—

বক মামা বক মামা
মাছ দিয়ে যা।
বউ দেবে আলো চাল।
ঘরে নিয়ে খা।।

বক মামা মাছ দিয়ে যাবেন, এবং মানুষের ঘরের বউ খুশি হয়ে বক মামাকে কিছু আলোচাল দিয়ে দেবে। ঘরে ফিরে গিয়ে আলো চাল খাবেন বকমামা।

সেই ছেলে-বেলার জীবনে মনের ও প্রাণের মধ্যে এমন কোন সন্দেহের কথা ছিল না যে, আলো চাল খাওয়ার জন্যে বকের পেটে ও মুখে কোন লোভ নেই, বকেরা চাল খায় না। প্রফেসর চারুবাবু কাব্য পড়াতে গিয়ে আকাশের উড়ন্ত বলাকা-পংক্তির নানা ভাবভঙ্গীর কথা বলতেন। আজও স্মরণ করতে পারে রামতনু, চারুবাবুর মুখ থেকে বলাকা-পংক্তির নানা ভাবভঙ্গীর কথা শুনে সেদিন বক নামক সাধারণ পাখি প্রাণীটাকে সত্যিই কাব্যের একটা চমৎকার বিহঙ্গম বলে মনে হতো। ভুলে যেতে হতো যে, বকেরা খাল বিল ও ডোবার কিনারাতে ঘুরে ফিরে ও ছোঁ মেরে-মেরে পুঁটি মাছ ধরে আর খায়।

ভেলাডিহি থেকে মাত্র এক ক্রোশ দূরে চুটুপালুর বাঁশ-জঙ্গলের দক্ষিণে যে ঝিল আছে, তার জল পানি-ফলের লতা-পাতায় ঢাকা, তবু নানা ফাঁক দিয়ে স্বচ্ছ জলের চেহারাটা দেখতে পাওয়া যায়, মাগুর লেঠা আর পুঁটিমাছের একটা জ্যান্ত সংসার কিলবিল করছে। অনেক বক রোজই এখানে আসে আর সারাদিন ধরে ঝিলের কিনারাতে ঘুরে ঘুরে চকচকে সাদা-সাদা পুঁটি পেট ভরে খেয়ে নিয়ে সন্ধ্যা হবার আগেই আবার কোথায় যেন চলে যায়। যারা পানিফল তোলবার জন্যে ঝিলের কিনারাতে ভিড় করে তারা দেখে একটু ভয় পায় যে, শত-শত বক উড়ে এসে ঝিলের কিনারাতে ঠাঁই নিয়েছে। পানিফল তোলবার হিড়িকে ঝিলের জল নড়ে উঠবে আর পুঁটি মাছের ঝাঁক ছটফট করে লাফাবে, এই সম্ভাবনার বার্তাটা কে এদের কেমন করে পৌঁছে দেয়, কে জানে। রামতনু একবার নিজের চোখে ওই ঝিলের পানিফল তোলবার দৃশ্য দেখেছিল। গিরিডির বাজারের এক সব্জীবেচা কুঁজরা মহাজন তার দশ-বারো জন লোক সঙ্গে নিয়ে ঝিলের পানিফল তুলছে। কুঁজরা মহাজন হলো ঝিলটার ইজারাদার, সব পানিফল তারই প্রাপ্য। পানিফল তোলবার সেই দৃশ্যের সঙ্গে মিলে-মিশে আরও একটা দৃশ্য ছিল। শত শত বকের মাছ ধরে খাওয়ার বিপুল এক ব্যস্ততার দৃশ্য। সত্যিই তো, ভেবে দেখবার মতো এবং একটু বিস্ময়েরই প্রশ্ন বটে, কী করে বকেরা খবর পেল যে, আজ এই সকালেই ঝিলের পানিফল তুলে নেওয়া হবে?

এই ভেলাডিহিতেও যে ছোট্ট একটা জংলী পুকুর আছে, সেটা পুঁটি আর শামুক-গুগলির পুকুর নয়। এই সত্যটা এক ক্রোশ দূরের ওই ঝিলের সব বকেরই নিশ্চয় জানা ছিল। প্রমাণ এই যে, ভেলাডিহির এই জংলী পুকুরে পুঁটি মাছ খাওয়ার আশায় কোন বক কোনদিন এখানে আসেনি। এই প্রথম একটা বক এসেছে। তাই অনেকে আশ্চর্য হয়েছে। সেইজন্যে আজ সকাল হতেই ভাণ্ডারীজীর চাকর নন্দু এসে রামতনুকে খবরটা দিয়েছে—এক বগুলা আয়া, একটা বক এসেছে।

রামায়ণে আছে রামচন্দ্রের উক্তি : পশ্য লক্ষ্মণ পম্পায়াং বকঃ পরম ধার্মিকঃ। প্রফেসর চারুবাবু বলতেন : রামচন্দ্রের এই উক্তি বকের সম্পর্কে একটা খাঁটি প্রশস্তির বাণী, বকের চরিত্রের সম্পর্কে কোন ঠাট্টার বাণী নয়। অনেক পণ্ডিত এই উক্তিটির ভুল ব্যাখ্যা করেছেন। হে জলদ, বলাকার পংক্তি আকাশে উড়ে উড়ে তোমাকে অভিনন্দিত করছে, কালিদাসের এই উক্তিটাও বলতে গেলে বকের সম্পর্কে একটি প্রশস্তির বাণী। উড়ন্ত বকের সারির রূপ কবির চোখে খুব সুন্দর বলে মনে হয়েছিল। উড়ন্ত বকের সারিবাঁধা দল যেন কালো মেঘের বুকে সাদা ফুলের মালার মত শোভা ধারণ করে।

ছেলেবেলায় কেষ্টনগরে মামাবাড়িতে থাকবার সময় যে ছড়াটা পাড়ার ভানুদা আর রত্নাদির মুখে শুনেছিল রামতনু, সেটার ভাষা বেশ-একটু অন্য রকমের। সে ছড়াতে বকমামার কাছে মাছ চাওয়া হয়নি। চাওয়া হয়েছে, ফুল। সে ছড়ার সঙ্গে কালিদাসের কল্পনার কোন সম্পর্ক নেই, তবু বকের কথার সঙ্গে ফুলের কথা এসে পড়েছে।

বক মামা বক মামা
ফুল দিয়ে যা।
নারকেল গাছে কড়ি আছে
গুণে নিয়ে যা।।

যা-ই হোক, এখানে এই নিতান্ত একলা একটা সাদা বকের আগমন সত্যিই যে একটু রহস্যের ব্যাপারের মতো মনে হয়। ভেলাডিহির জংলী পুকুরে তো মাছ-টাছ নেই। পুকুরের জলে সামান্য কিছু শেওলা আর পানিফলের কয়েকটা লতাপাতা ভাসছে। তবে একটা বক এখানে এসে বুড়ো শালগাছের ডালপালার মধ্যে ঠাঁই নিল কেন? বকটা কি বোকা? বকের বুদ্ধির অভাব আছে, এমন গল্প তো কোনদিনও শোনেনি রামতনু।

নন্দু আর রামুয়া এসে হাসতে থাকে।—আপনি তো বকটাকে বোকা মনে করেছিলেন।

রামতনু—হ্যাঁ, সন্দেহ হয়েছিল।

—কিন্তু দেখে আসুন গিয়ে, বকটা পুকুরের কিনারাতে ঘুরে-ঘুরে টুপ টুপ করে ঠোঁটের ঠোকর দিয়ে মাছ মারছে আর খাচ্ছে। ছোট্ট ছোট্ট পুঁটি আর এই এক আঙুলের চেহারার মতো ছোট্ট ছোট্ট বেলে।

রামতনু—ওই পুকুরে মাছ এল কবে, কোথা থেকে এল?

লালজিয়া এক হাতে কপাল ছুঁয়ে কথা বলে।—পরামাত্মা জানে, আর ওই বক জানে।

যে পুকুরে মাছ ছিল না, সে পুকুরে এখন ছোট-ছোট পুঁটি আর বেলে কিলবিল করছে, এটা যেমন একটা রহস্যের আশ্চর্য, ঠিক তেমনই একটা আশ্চর্য হলো, বকটা কেমন করে টের পেল যে, ভেলাডিহির জংলী পুকুরে এখন মাছ এসেছে?

নন্দু বলে—এ আর কী এমন আশ্চর্যের ব্যাপার বাবু? আমি দেখছি, চুটুপালুর ঝিলটার পানিফল তোলবার ইজারা নিয়েছে গিরিডির যে ইদ্রিস মিঁয়া, তাকে ঝিলের এক ক্রোশ দূরের সড়কে হাঁটতে দেখে বকের দল উড়ে এসে ঝিলের কিনারায় বসেছে। বকেরা সব বুঝতে পারে। মানুষের বুদ্ধির চেয়ে বকের বুদ্ধি অনেক বেশী।

আজ সকালবেলার দ্বিতীয় খবর—এক বাবু আয়া! নন্দু খবর দিল, বেশ মোটাসোটা চেহারার একজন বাবু এসেছেন।

তসীলদার রামতনুর আগেই জানা ছিল যে, ঠাকুর সাহেবের বেয়াই বলে যাঁর নামডাক আছে, সেই রঘুবাবু জঙ্গলের সব হরতকী তুলে নিয়ে যাবার হুকুমনামা পেয়েছেন। এটা একটা খাতিরী ব্যাপার, মেহেরবানির ব্যাপারও বলা চলে। রঘুবাবুকে কৃপা করবার জন্যেই তাঁকে এবছরের মধ্যে জঙ্গলের সব হরতকী তুলে নিয়ে যাবার অনুমতি দিয়েছেন ঠাকুরসাহেব। ভাণ্ডারীজী বলেছেন, রঘুবাবু সত্যি করে ঠাকুর সাহেবের একজন কুটুম বেয়াই নন, ঠাকুর সাহেবের এক বন্ধুর মেয়ের

শ্বশুর। ঠাকুর সাহেবের চিঠিতে নির্দেশ পেয়ে ভাণ্ডারীজী একমাস আগেই রঘুবাবুর থাকবার জন্যে একটা ঘর তুলে রেখেছেন। খড়ের চালা, মাটির দেয়াল, কাঁচা শালকাঠের একটা দরজা। ওই তো সেই ঘরটা, দরজা খোলা, তাই দেখতে পাওয়া যাচ্ছে, ঘরের ভিতরে কাঁচা বাঁশের একটা খাটিয়ার ওপর বসে রয়েছেন আগন্তুক রঘুবাবু।

বুড়ো শালগাছের একটা মগডালের পাতা কাঁপিয়ে দিয়ে বকটা যেন হঠাৎ খুশির আবেগে উড়তে শুরু করেছে। ধবধবে সাদা বকের পাখনা দুটো ঝাপট দিয়ে সকালবেলার বাতাসের সঙ্গে খেলা করছে। বকটা উড়ে এসে প্রথমে রামতনুর ঘরের খাপরার চালার ওপর বসলো। তারপর আবার তেমনই একটা হঠাৎ-খুশির আবেগে যেন দুই ডানাতে কাঁচা রোদের ছোঁয়া নেবার আনন্দে উড়তে উড়তে কোথায় যেন চলে গেল, বোধহয় ভেলাডিহির সেই জংলী পুকুরটার দিকে।

হন্তদন্ত হয়ে দৌড়ে এলেন রঘুবাবু।—কী মশাই? একটা সাদা বক উড়ে গেল বোধ হচ্ছে।

রামতনু—আজ্ঞে হ্যাঁ।

রঘুবাবু—আমার কোমরে যে ষোল বছর ধরে একটা অদ্ভুত রকমের বাতের ব্যথা লেগেই রয়েছে, তার সবচেয়ে ভালো ওষুধ হলো ওই সাদা বক।

রামতনু—কী বললেন ঠিক বুঝলাম না।

রঘুবাবু—সাদা বকের মাংস। একদিন খেলে অন্তত একটা মাস সে ব্যথা আর থাকে না।

স্বস্তির নিঃশ্বাস ছাড়লেন রঘুবাবু—যাক্ মশাই, দেখে একটু নিশ্চিন্ত হলাম। তিনটে মাস এখানে থাকতে হবে আর হরতকীর সঙ্গে মারামারি ফাটাফাটি করতে হবে, শরীরটাকে তো একটু পোক্ত করে বানিয়ে রাখতেই হবে।

রামতনু—তা তো বটে, কিন্তু কী দেখে নিশ্চিন্ত হলেন?

রঘুবাবু—অন্তত একটা সাদা বক তো পাওয়া যাবে। একটা সাদা বকের মাংস খেলে একটা মাস, এমন কি দেড়-দু'মাসও এই কোমরটাতে বাতের ব্যথাটা আর জোর করতে পারবে না।

চমকে ওঠে রামতনু।—বকটক এখানে পাবেন বলে মনে হচ্ছে না।

—কেন? এই তো, নিজের চোখে দেখতেই পেলাম, একটা সাদা বক উড়ে গেল।

—ওটা মাত্র দিন চার-পাঁচ হলো, কে জানে কোথা থেকে উড়ে এসেছে। এখানকার বক নয় ওটা। ওটা আজই না হোক, দু-চার দিনের মধ্যে চলে যাবে।

—তাহলে তো দু'চার দিনের মধ্যেই একটা ব্যবস্থা করতে হয়।

—কিসের ব্যবস্থা?

—বকটাকে মারবার ব্যবস্থা।

রামতনুর দুই চোখে একটা কটমটে ভাব ফুটে উঠলেও রঘুবাবুর চোখে একটা উল্লাসের ভাব চকচকিয়ে ওঠে। চেঁচিয়ে ওঠেন রঘুবাবু—হ্যাঁ হ্যাঁ হ্যাঁ। ব্যস্ ব্যস্ ব্যস্। আর ভাবতে হবে না। আমার এতক্ষণ মনেই পড়ছিল না যে, তীর মেরে কিংবা গুলেল ছুঁড়ে বকটাকে ঘায়েল করবার লোক আমার সঙ্গেই আছে। জট্টু, জট্টু, এ জট্টু, চেঁচিয়ে ডাকতে থাকেন রঘুবাবু।

নন্দু বলে, রঘুবাবুর সঙ্গে যে চাকরটা এসেছে, তারই নাম জট্টু।

রামুয়া বলে—চাকর তো বটেই, কিন্তু ঠিক চাকর নয় জট্টু। জট্টু হলো একটা কামিয়া।

রঘুবাবু—ঠিক কথা। কামিয়া।

চমকে ওঠে রামতনু। কামিয়া! কামিয়া! কলেজের প্রিন্সিপাল রেভারেণ্ড কেনেডি একদিন প্রফেসর চারুবাবুকে বেশ শক্ত করে কয়েকটা কথা শুনিয়ে দিয়েছিলেন—আপনাদের জাতির ভয়ানক ডিসগ্রেস ছিল যে সাটি (সতীদাহ), সেটা তো এখন নেই। কিন্তু আর-একটা ডিসগ্রেস আছে; কামিয়াটি (কামিয়ৌতি), স্লেভ কেনাবেচা, স্লেভ রাখা।

দুই চোখ অপলক করে দেখতে থাকে, বছর চোদ্দ-পনের বয়স হবে, একটা রোগা-পটকা চেহারার ছেলে রঘুবাবুর ঘরের দাওয়া থেকে নেমে আর দৌড়ে এসে দাঁড়ালো। রামতনুর পায়ের কাছে মাটির ওপর মাথা ঠেকিয়ে আর রামতনুরই পায়ে মাড়ানো মাটি থেকে এক টিপ ধুলো তুলে নিয়ে নিজের কপালের ওপর ঘষে নিল ছেলেটা, যার নাম জট্টু।

রঘুবাবু বললেন—এ ব্যাটা একটা জংলী জাতের ছেলে। ওর বাপ-মা দু'জনেই আমাদের কেনা কামিয়া। নগদ একশো বিরাশি টাকা দিয়ে ওদের দুজনকে কেনা হয়েছিল, তখন ওরা দুজনে ছিল নিতান্ত একটা ছোঁড়া আর ছুঁড়ি। ক্ষেত খামারের খাটুনির কাজ করতেই জানতো না, পারতোও না। এখন অবশ্য পুরো খাটুনি খাটতে পারে।

আর চমকে ওঠে না রামতনু। চোখ দুটো যেন স্তব্ধ হয়ে শুধু জট্টু নামের ছেলেটাকে দেখতে থাকে। কামিয়া কথাটা অনেকদিন আগেই শুনেছিল রামতনু। 'টমকাকার কুটির' বইটাতে যে ক্রীতদাসের কথা আছে, কামিয়া তো প্রায় সেইরকমের কেনা চাকর, সারাজীবন ধরে খাটবার চাকর। কামিয়া কখনো ধারের টাকা শোধ করতে পারে না। শুনেছে রামতনু, কেউ-কেউ কামিয়া হতে গিয়ে নিজেকে একেবারে বিক্রি করেই ফেলে। তার মানে কিছু বেশী টাকা ধার পায়। ধার তো শোধ হয় না, তিন পুরুষ খাটলেও না।

ছেলেটাকে জিজ্ঞাসা করে রামতনু—তোমার নাম জট্টু?

হেসে ফেলেন রঘুবাবু—ওর সঙ্গে এত মিহি করে কথা বলবেন না মশাই। ও হলো কামিয়ার ছেলে কামিয়া। একটু ধমক দিয়ে কথা বলুন। ধমক না খেলে ওরা বাঁচে না।

—আপনার নাম?

—রামতনু।

—বাঃ খাসা নাম। ভালই হলো। আপনাকে নাম ধরে ডাকলে ভূত পালিয়ে যাবে। যাক্‌গে, এসব বাজে কথা বলাবলি করে কোন লাভ নেই। আসল কথা হলো, বকটাকে আজ-কালের মধ্যে ঘায়েল করতে হবে।

—কী করে ঘায়েল করবেন?

—দেখবেন দেখবেন, এই কামিয়া ছোঁড়াই দেখিয়ে দেবে! জংলী জাতের ছেলে, হাতের টিপ সাংঘাতিক। গুলেল ছুঁড়ে একটা কাঠবিড়ালীকে মারতে ওর এক মিনিট সময় লাগে, বকটাকে মারতে বড়জোড় দু'মিনিট সময় লাগবে। বক! আহা, সাদা বক!...আচ্ছা মোশাই...।

—বলুন।

—আপনি তো লেখাপড়া শিখেছেন।

—হ্যাঁ।

তবে চাণক্য শ্লোক নিশ্চয় পড়েছেন?

—পড়েছি।

—তাহলে আমাকে বুঝিয়ে বলুন তো, বসুধৈব কুটুম্ বকম্ কথাটার মানে কি? বক কেন দুনিয়ার সবারই কুটুম হবে?

—আপনি যে-কথা বলছেন, চাণক্য শ্লোকে সে-কথা নেই।

—আছে, আছে, আছে। আপনি জানেন না। আপনি চাণক্য শ্লোক পড়েননি।

—তাই যদি মনে করেন, তবে মনে করুন!

—সাদা বক সত্যিই চমৎকার প্রাণী। সাদা বকের মাংস যেমন সুস্বাদু, তেমনই কোমরের বাত বিনাশ করবার অব্যর্থ ওষুধ। আপনি জানেন না।

## দুই

ভাণ্ডারীজীর চাকর নন্দুর কাছ থেকে সব খবর পায় রামতনু। কামিয়া ছেলে জট্টুর খবর, আর সাদা বকের খবর। সকাল থেকে দুপুর পর্যন্ত গুলেল হাতে নিয়ে জংলী পুকুরটার চারিদিকে ছুটোছুটি করে জট্টু। কিন্তু সাদা বকটাকে ঘায়েল করতে পারে না। বলতে গিয়ে হেসে ফেলে নন্দু—বাজে কথা, রঘুবাবুর যত সব বাজে কথা। এই দশ-দিনের মধ্যেও বকটাকে মারতে কামিয়া ছোঁড়া জট্টুর সাধ্যিই হলো না।

রামু—কিন্তু কেন সাধ্যি হলো না বুঝতে পারছি না। সেদিন আমার কথা শুনে গুলেল তুলে এক টিপেই গাছের ওপর-ডালের একটা পাকা বেলকে মেরে নামিয়ে দিল ছোঁড়া। সাংঘাতিক হাতের টিপ। কিন্তু...।

লালজিয়া বলে—কিন্তু, তাই তো, তবে বকটাকে মারতে পারছে না কেন?

নন্দু—আমার মনে হয়, এই বক সত্যিই বক নয়। বকের মতো চেহারা নিয়ে অন্য কোন আত্মা হঠাৎ ভেলাডিহিতে চলে এসেছে।

নন্দুর ধারণার কথাগুলি কানে আসতে শিউরে ওঠে রামতনু। হতে পারে, হতে পারে, অসম্ভব নয়। মহাভারতে ধর্ম বকের রূপ ধরে যুধিষ্ঠিরের কাছে দেখা দিয়েছিল। নিতান্ত একটা গল্পের ঘটনা। খুব আশ্চর্যের ঘটনা, কিন্তু ততটা আশ্চর্যের ঘটনা না হয়েও ভেলাডিহিতে আগত এই সাদা বক অন্য কোন একটা আশ্চর্যের আত্মা হতে পারে তো!

রঘুবাবু হঠাৎ এসে বেশ চড়া রকমে রাগের সুরে চেঁচিয়ে উঠলেন—আপনি আপনার চাকর নন্দুকে একটু সাবধান করে দিবেন, মোশাই। নন্দু খুব খারাপ কাজ করেছে।

—অ্যাঁ, খারাপ কাজ?

—হ্যাঁ। জট্টুকে, কামিয়া ছোঁড়াটাকে দু'দিন দুটো রুটি খেতে দিয়েছে।

—সেটা কি খারাপ কাজ?

—হ্যাঁ, ওটা নিয়ম নয়। মকাই কিংবা বজ্‌রা ছাড়া কামিয়াকে অন্য কিছু খেতে দিতে নেই। জট্টু ব্যাটার বাপ-মা চোদ্দপুরুষ কখনও রুটি খায়নি।

বাড়িয়ে বলেননি রঘুবাবু। নন্দু আর রামুয়া দেখেছে, রঘুবাবুর ঘরের দাওয়াতে একধামা

মকাই আছে। এবেলা চারটে আর ওবেলা চারটে মকাই পায় জট্টু, পুড়িয়ে নিয়ে খায়। রঘুবাবুর ভাত-ডাল রান্না হয়ে যাবার পর উনানে যেটুকু আগুন থাকে, তাতেই মকাই পুড়িয়ে নিতে হয়। আগুনের তাত না থাকলে মকাইয়ের কাঁচা দানা খেতে হয়।

খেজুর পাতার তৈরি একটা ছেঁড়া চাটাই আছে, সেটাকে কম্বলের মতো গায়ে জড়িয়ে রঘুবাবুর ঘরের উনানের এক পাশে শুয়ে থাকে কামিয়া ছেলেটা। ভোরে উঠেই উনান ধরিয়ে রঘুবাবুর ভাত চড়ায়; তারপর রঘুবাবুর কাপড় ফতুয়া ও গামছা ক্ষারের জলে ডুবিয়ে নিয়ে কাচাকাচি করে। তারপর চমকে উঠে হাত ধুয়ে ফেলে। ধমক দিয়ে হাঁক ছেড়েছেন রঘুবাবু। ...যা যা, বকটাকে এখনি মেরে নিয়ে, এখনই চলে আয়। আজ বকটাকে তুই যদি না মারিস, তবে আমি আজ তোকে মেরে ফেলবো।

গুলেল হাতে নিয়ে দৌড় দেয় জট্টু। এ দৃশ্য মাঝে মাঝে রামতনুর চোখেও পড়েছে। একদিন দুপুরবেলা আর-একটা দৃশ্য দেখে শিউরে ওঠে রামতনু। ছালা ভর্তি হরতকী মাথায় বয়ে নিয়ে আসছে জট্টু। কামিয়া ছেলেটাই তাহ'লে রোজ দুপুরে জঙ্গলের ভিতরে ঢুকে হরতকী তুলছে। বাঃ চমৎকার এক ভয়ানক দৃশ্য, চোদ্দ-পনের বছর বয়সের রোগা পটকা চেহারার একটা বাচ্চা মানুষের ওপর এক মণ ওজনের বোঝা! জট্টুর শরীরটার ওজন তিরিশ সের হবে কিনা সন্দেহ। এরপর রঘুবাবুর সঙ্গে রোজই রামতনুর বেশ জাঁকালো রকমের একটা তর্কাতর্কির ব্যাপার বেধে ওঠে। আজ সকালে, কাল দুপুরে, পরশু সন্ধ্যায় আর তরশু রাতের বেলাতে নন্দু লালজিয়া আর রামুয়া বেশ-একটু ভয় পেয়ে ছটফট করে। ভয় এই যে, তসীলদারবাবু বোধহয় এখনই রঘুবাবুকে মুখের ওপর একটা ঘুসি বসিয়ে দেবে। হে ভগবান, কৃপা করে হয় বকটাকে, নয় কামিয়া ছোঁড়াটাকে সরিয়ে দাও। নইলে...।

নন্দুয়াদের ভীরু স্বরের প্রার্থনার কথা শুনে রামতনুর প্রাণটাও যেন ভয় পেয়ে শিউরে ওঠে। ছেলেটা আর ক' দিন বাঁচবে? চেহারার দশা যা হয়েছে তাতে তো আর একটা মাসও বেঁচে থাকবে বলে ভরসা করা যায় না।

কিন্তু কী আশ্চর্য, পুরো দুটো মাস বেঁচে রইল জট্টু, হরতকীর বোঝা টেনে-টুনে দুটো মাস পার করে দিল। ঠিকই তো, দেখে বোঝা যায় জট্টুর রোগা চেহারাটা আর বেশী রোগা হয়নি। বরং মনে হয়, জট্টুর রোগা হাড্ডির ওপর যেন নতুন একটা শাঁস লেগেছে।

নন্দু আর রামুয়াকে ডাক দিয়ে রামতনু একটা কাজের কথা বলে। গোপন কাজের কথা। রঘুবাবু যেন জানতে শুনতে কিংবা দেখতে না পান। দশটা টাকা জট্টুর হাতে তুলে দিয়ে বলতে হবে—এখনি পালিয়ে যা জট্টু, ট্রেনে উঠে আসানসোল চলে যা। সেখানে বাবুদের বাড়িতে বাসন মাজবি আর কাপড় কাচবি। খুব ভাল থাকবি। ভাল খাওয়া, ভাল কাপড়।

পরামর্শের কথা শুনে প্রথমে হেসে ফেললো আর মুখ ফিরিয়ে নিল জট্টু। তারপর চেঁচিয়ে কেঁদে উঠলো—এমন কথা আমাকে বলবেন না। আমাকে প্রাণে মেরে ফেললেও আমি বাবার ঘর ছেড়ে কোথাও পালিয়ে যেতে পারবো না।

বাবা, খুব চমৎকার বাবা। রঘুবাবু তাঁর কামিয়া ছেলেটাকে একদিন কিল-চড় মারতে মারতে প্রায় বেহুঁশ করে দিলেন।—তুই রোজ ফাঁকি দিচ্ছিস, তুই ইচ্ছে করে বকটাকে মারছিস না।

বাতের ব্যথায় বেঁকে যাওয়া কোমরের ওপর একটা হাত রেখে আর-এক হাতে জটুকে পিটতে থাকেন রঘুবাবু। জটুর নাক থেকে রক্ত গড়িয়ে পড়ে। চিৎকার করে কথা বলেন রঘুবাবু : বকটার সঙ্গে কি তোর কুটুম্বিতা হয়েছে রে ছুঁচো, কামিয়ার বাচ্চা কামিয়া?

জংলী পুকুরটার কিনারাতে, নরম মাটির নরম ঘাসের ওপর শুয়ে শুয়ে কী যেন খাচ্ছে জটু। জটুর হাতে কচুপাতার একটা ঠোঙা। একদিন রামতনুর চোখে পড়েছে এই অদ্ভুত দৃশ্যটা।

ও জটু। রামতনুর ডাক শুনে চমকে ওঠে আর উঠে বসে জটু। কচুপাতার ঠোঙাটাকে লুকোবার চেষ্টা করে। রামতনু আরও জোরে হাসতে থাকে। —বেশ করেছো জটু। খাও, খাও।

ফিরে আসবার সময় পথের মাঝেই থমকে দাঁড়ায় রামতনু।—কী ব্যাপার? তাই তো, কী খাচ্ছে জটু? পানিফল? এই পুকুরে পানিফল আছে কি? হয় তো আছে।

দুই চাকর, নন্দু ও রামুয়া, এবং ধনপুরের হাটে শালের ধুনো বিক্রী করে দশ পয়সা রোজগার করে যে অতি গরীব লোকটা, যার নাম লালজিয়া, সবাই প্রায় রোজই রামতনুর কাছে এসে যে-সব ঘটনার খবর শুনিয়ে যায়, সে-সব ঘটনা যেন ভেলাডিহির জঙ্গলের ভিতরে অদৃশ্য কোন জাদুকরের খেলার মতো অদ্ভুত এবং চমৎকার।

কামিয়া ছেলেটা রোজই সকালে গুলেল হাতে নিয়ে সাদা বকটাকে মারবার জন্য পুকুরটার কাছে ছুটে আসে বটে, কিন্তু রঘুবাবু কিছুই জানতে কিংবা বুঝতে পারে না যে, কামিয়া ছেলে এই জটু পুকুরের কাছে এসে মিটিমিটি হাসতে থাকে। হাতের গুলেল ঘাসের ওপর ফেলে রেখে ঘুরে বেড়ায়, কখনও বা পুকুরের কিনারাতে চিৎপাত হয়ে শুয়ে থাকে। বকটাকে গুলেল ছুঁড়ে ঘায়েল করবার কোন চেষ্টা তো করেই না জটু, বরং এদিকে-ওদিকে তাকিয়ে দেখতে থাকে, বকটা কোথায় গেল, কী করছে? বকটা এক-একবার জটুর মাথার এত কাছাকাছি হয়ে উড়তে থাকে যে, বকের দুই পাখার ঝাপটানির বাতাস লেগে জটুর মাথার রুক্ষ চুল ফুরফুর করে উড়তে থাকে।

না, না দেখলে বিশ্বাস করবেন না তসীলদারবাবু, তাই একদিন জটুকে পুকুর কিনারার নিরালা থেকে ধরে নিয়ে এল নন্দু আর রামুয়া।

দৃশ্যটা দেখেছে নন্দু আর রামুয়া, বকেরা যেমন করে গরু-মহিষের পিঠের ওপর বসে ও ঠুক-ঠুক করে ঠোকর দিয়ে গরু-মহিষের গায়ের পোকা বাছে আর খায়, ঠিক তেমনই করে জটুর মাথার ওপর বসে আর ঠোঁটের ঠোকর দিয়ে কী যেন খাচ্ছে। কাছে পৌঁছবার আগেই উড়ে চলে গেল বকটা। দেখতে পায় নন্দু আর রামুয়া, সত্যিই তো পোকা, কুচি কুচি গুবরে পোকার মতো চেহারা অজস্র পোকাতে জটুর মাথাটাকে যেন ছেয়ে ফেলেছে।

রামুয়া—এই দেখুন বাবু, চোখ মেলে একবার দেখুন, জটুর মাথার এই পোকা মেরে খাচ্ছিল জটুর মাথার ওপর বসে সেই সাদা বকটা।

রামতনু—তোমার মাথাতে এত পোকা এল কেমন করে, কোথা থেকে?

জটু বলে—জঙ্গলের হরতকী গাছের পোকা।

না, খুব বেশী আশ্চর্যের ব্যাপার নয়। বক একটু সাহসী হয়ে একটা ছেলে-মানুষের মাথার চুলের পোকা খাবে, সেটা কী আর এমন অদ্ভুত ব্যাপার? কিন্তু খুব বুঝতে পারা যাচ্ছে, জটু আর সাদা বকটার মধ্যে বেশ ভালরকমের একটা ভাব-সাবের ব্যাপার ঘটে গিয়েছে।

রঘুবাবু রাগ করে জট্টুর খোরাক অর্ধেক করে দিয়েছেন। ভাল কাজ করতে পারে না, হরতকীর বোঝা ভাল মত টানতে পারে না। আর সাদা বকটাকে মারতেই পারলো না। এসব তো কামিয়া ছোঁড়াটার ধূর্ত মতলবের কাণ্ড! ফাঁকিবাজি! না, জট্টুকে রোজ এবেলা আর ওবেলা চারটে করে মকাই খেতে দেওয়া হবে না। জট্টুর ফাঁকিবাজির শাস্তি, ওকে দুটো করে মকাই খেতে দেওয়া হবে।

এরপর একটি ঘটনা চোখে দেখতে পেয়ে নন্দু আর রামুয়ার দুই চোখ নয়, দুই প্রাণও ভক্তিতে ভরে গিয়েছে। সাদা বকটা সত্যিই তো একটা আত্মা, নইলে জট্টুকে মাছ খাওয়াবে কেন?

তাই ঘটনা দেখে মনে করেছে নন্দু আর রামুয়া, ভুখ্‌খা জট্টুর দুঃখটাকে বুঝে ফেলে এই সাদা বক। বকটা আজকাল জট্টুকে মাছ খাওয়ায়। এখন বুঝুন, ছেলেটার ঝিরকুটে শরীরে কেন শাঁস ধরেছে।

রামতনু হাসে।—কেমন করে বুঝলে? নিজের চোখে দেখেছো কি, সত্যিই বকটা জট্টুকে মাছ খাওয়াচ্ছে?

নন্দু—মাছ খাওয়াতে দেখিনি। তবে দেখেছি, জট্টুর হাতে শালুকপাতার ছোট্ট একটা ঠোঙা, চিৎপাত হয়ে শুয়ে কী যেন খাচ্ছে জট্টু। আর বকটা পুকুরের ধারে নিমগাছের ডালের ওপর বসে উসখুস করছে আর জট্টুকে দেখছে।

রামতনু—কিন্তু এটা কি নিজের চোখে দেখেছো যে শালুকপাতার ঠোঙা থেকে মাছ তুলে নিয়ে খাচ্ছে জট্টু?

নন্দু—না, তা দেখিনি, কিন্তু...।

রামতনু—কিন্তু মাছ নয়, জট্টু বোধহয় পুকুর থেকে দু'চারটে পানিফল তুলে নিয়ে...।

রামুয়া—না, পানিফল নয়, বাবু। পানিফল খেতে হলে শালুক পাতার ঠোঙা দরকার হয় না।

রামতনু—যদি সত্যিই মাছ খেয়ে থাকে জট্টু, তবে বুঝতে হবে যে, নিজের হাতে মাছ ধরে নিয়ে সেই মাছ কাঁচা-কাঁচাই খেয়ে ফেলে বেচারা।

নন্দু আর রামুয়া একসঙ্গে কথা বলে প্রতিবাদ করে।—না বাবু, না। প্রায় রোজই তো দেখছি, কোনদিনও চোখে পড়েনি যে, জট্টু হাত দিয়ে পুকুরের মাছ জল থেকে ছেঁকে নিয়ে তুলছে। তাছাড়া, হাত দিয়ে ওই ছটফটে পুঁচকে মাছ ছেঁকে তোলা সম্ভবই নয়।

প্রশ্নটা আরও জোর নিয়ে রামতনুর সারা মনটাকে যেন ছেয়ে ফেলছে। সত্যিই কি তাই? সত্যিই কি বকটা মাছ ধরে, ধরে জন্মদুঃখী কামিয়া ছেলেটাকে খাওয়ায়? তবে তো নন্দু আর রামুয়াই ঠিক কথা বলেছে। ওটা বক নয়, ওটা অন্য কোন আত্মা, বকের চেহারা ধরে ভেলাডিহির জংলী পুকুরের চারদিকে ঘুরোঘুরি করছে।

কামিয়া ছেলে এই জট্টুর শীতকালের পোষাক দেখে বাঁশ-বাদাড়ের শজারুও বোধহয় হেসে ফেলবে। একটা ছেঁড়া কম্বলের আসনের মাঝখানে একটা বড় ফুটো করা হয়েছে, তারই ভিতর দিয়ে মাথা গলিয়ে শীতের সাজ পরেছে জট্টু। শীতের কোন পৌষ-মাঘ এখনও আসেনি বটে, কিন্তু খুব হিমেল হাওয়া বইতে শুরু করেছে। নন্দু আর রামুয়া জট্টুর এই বিচিত্র জামাটার দিকে তাকিয়ে হাসাহাসি করে।—যাক্, রঘুবাবুর মতো একটা ইয়ের মনেও দয়া আছে তাহলে।

জট্টুর মেহনতের কিন্তু শীত-গ্রীষ্ম নেই। রোজই দেখা যায়, হরতকীর বোঝা মাথায় নিয়ে,

টলতে টলতে, কখনও বা খোঁড়াতে খোঁড়াতে, কখনও বা হোঁচট খেয়ে-খেয়ে জঙ্গলের পথ ধরে ঘরের দিকে ফিরে আসছে জট্টু।

নন্দু ও রামুয়াকে একদিন জট্টুর গায়ের কদর্য চেহারার কম্বল-টুকরোটার দিকে তাকিয়ে হাসাহাসি করতে দেখে খুব রাগ করলেন রঘুবাবু। কাছে এসে বললেন—কিসের এত হাসহাসি? কামিয়া ছেলেটার গায়ের জামা দেখে?

নন্দু—হ্যাঁ বাবু।

রঘুবাবু—জেনে রাখ, আমি তোমাদের তসীলদারবাবুর মতো বাজে রকমের দয়াবাজি করি না। যা করি, খাঁটি দয়ার কাজ করি। কোন এই বয়সের কামিয়া ছেলে জামা গায়ে দেয় না। ওটা নিয়ম নয়। তবু আমি, নিতান্ত নরম মনের মানুষ বলে কামিয়া ছেলেটাকে একটা গরম জামা দিয়েছি।

কদিন পরে অনেকেরই চোখে পড়ে, কামিয়া ছেলে জট্টু যেন হাঁপিয়ে হাঁপিয়ে হাঁটছে।—কী ব্যাপার, অসুখ-টসুখ হলো না কি? এ জট্টু? লালজিয়ার ডাক শুনে থমকে দাঁড়ায় জট্টু। হাসতে চেষ্টা করে জট্টু। জবাব দেয়—বাবা বলেছে, আমার কোন বিমারী হয়নি।

বিমারী হয়নি, ভাল কথা। কিন্তু ছেলেটা দিন দিন রোগা হয়ে যাচ্ছে কেন? পাঁচ-সাত দিনের মধ্যেই আবার ডিগডিগে হয়ে গেল জট্টু। আগের মতো নয়, আগের চেয়েও বেশি ডিগডিগে।

যারা কামিয়া ছেলেটার খোঁজ রাখতে চেষ্টা করে, তারাই জানতে পেরেছে, এরই মধ্যে একদিন খুব বমি করেছে জট্টু, বমির মধ্যে রক্তও আছে।

দেখতে পায় নন্দু, জট্টুর গলাটা বিশ্রী রকমের একটা ঘড়ঘড় শব্দ করছে। জট্টু বলেও ফেলেছে—বুকে ব্যথা।

একে একে জট্টুর শারীরিক অবস্থাটার নানা রকমের খবর রামতনুর কাছে পৌঁছে দিয়ে আর চিন্তিত হয়ে বেশ বিষণ্ণ হয় নন্দু, রামুয়া আর লালজিয়া। না, আর চুপ করে থাকা উচিত নয়। বেশ একটু উত্তেজিত মন নিয়ে রঘুবাবুকে প্রশ্ন করে রামতনু।—ছেলেটার অসুখ করেছে। তবু আপনি ওকে খাটাচ্ছেন?

রঘুবাবু—হ্যাঁ, তা তো বটে। কামিয়া যদি না খাটে, তবে কে খাটবে?

রামতনু—ছেলেটার তো অসুখ হয়েছে, ভুলে যাচ্ছেন কেন?

রঘুবাবু—কামিয়ার অসুখ হয় কেন? হবে কেন?

রামতনু—বাজে কথা বলবেন না। ছেলেটার জন্য একটু ওষুধের ব্যবস্থা না করলে চলবে কেন?

হেসে ফেলেন রঘুবাবু।—ওষুধ? কামিয়া কি বিলিতী কুকুর যে অসুখ হলে ওষুধ খাওয়াতে হবে? কামিয়ারা ওষুধ খায় না। ওদের ওষুধ খাওয়ার দরকার হয় না। আপনি কিছুই বোঝেন না, জানেনও না। তাই মিথ্যে দয়াবাজি করছেন।

ওরে জট্টু, এ জট্টু এখানে আয়।

জট্টু আসতেই জিজ্ঞাসা করেন রঘুবাবু। —কী রে, ওষুধ খাবি?

ভয় পেয়ে চেঁচিয়ে ওঠে জট্টু। — না না, কভি না।

রঘুবাবু—শুনলেন তো। এখন বুঝুন, কেমন করে কী দয়াবাজি করবেন।

এরপর একদিন যে ঘটনার আওয়াজ শুনতে পেল নন্দু আর রামুয়া, সেটা হলো রঘুবাবুর প্রমত্ত গালাগালি আর ধমকের আওয়াজ। দাওয়ার ওপর কিংবা বাইরে, কোথায় যে বসে আছে জট্টু, দেখতে পাওয়া যাচ্ছে না। রঘুবাবুর রাগ ফেটে পড়ছে আর বলছে।—অসুখ হয়েছে; কাজ করতে পারছিস না। তবে তুই তো প্লেগের ইঁদুর হয়ে গিয়েছিস। মরে যা, মরে যা। চলে যা, চলে যা।

কদিন পরেই একদিন অমাবস্যার রাত্রিতে খুব জোর বৃষ্টি হয়ে গেল। ভেলাডিহির জঙ্গলে যেন হাজার হাজার ঝর্ণার প্রাণ কলকল করে জেগে উঠেছে। বৃষ্টি থামলো মাঝ রাতে, নতুন ঝর্নার কলরব থামলো শেষরাতে।

ওয়াক্ ওয়াক্ ওয়াক্!

উড়ে উড়ে শেষ রাতের অন্ধকার আর ভিজে বাতাসে একটা করুণ আতঙ্কের ডাক ছাড়ছে বকটা। ওই সাদা বকটা তো নিশাচর জাতের বক নয়, তবে কেন শেষ রাতের অন্ধকার ফিকে না হতেই উড়তে শুরু করছে। কী হলো? সন্দেহ হয়, কোন না কোন একটা খারাপ রকমের ব্যাপার ঘটেছে।

সকালবেলার প্রথম রোদ ফুটে উঠতেই রঘুবাবু এসে হাঁকডাক শুরু করেন।—এ তসীলদারবাবু, এ রামতনুবাবু। তাড়াতাড়ি একবার বাইরে আসুন। হতভাগা কামিয়া ছোঁড়াটাকে কোথাও দেখতে পাচ্ছি না। কাল দুপুরে দেখতে পাইনি, বিকেলেও না, রাত্রিতেও না। আজও দেখতে পাচ্ছি না, যদিও সকাল হয়ে গিয়েছে। রাত্রির বৃষ্টির জলের নতুন ঝর্ণাতে ছোঁড়া সত্যিই ভেসে গিয়েছে নাকি? নইলে এখনও দেখা দিচ্ছে না কেন?

ঠিক এই দুশ্চিন্তায় এই দুটো দিন সব সময় ছটফট করেছে নন্দু রামুয়া আর লালজিয়া। জট্টুকে কোথাও দেখতে পাওয়া যাচ্ছে না। দু'দিন আগে হরতকীর জঙ্গলে যাবার সময় জট্টুকে দেখতে পেয়েছিল নন্দু, জট্টুর গলার ভিতরে যেন দম বন্ধ হয়ে একটা ব্যথা ঘড়ঘড় করছে। বুকটা ধুঁকছে। কিন্তু...খুব মিনতি করে একটা কথা বলেছে জট্টু—কিন্তু বাবাকে কখনও আমার অসুখের কথা বলবেন না, নন্দুজী।

রঘুবাবু এখন বলছেন—দুদিন ধরে খুঁজছি, কোথাও ছোঁড়াকে দেখতে পাচ্ছি না। এদিকে আমার কষ্ট, আমার ক্ষতি দুইই যে আর সহ্য হচ্ছে না। দুদিন হাত পুড়িয়ে ভাত রেঁধেছি। হরতকী তোলবার কাজ বন্ধ হয়েই রয়েছে কামিয়া বাচ্চা কামিয়া আমাকে কী যন্ত্রণাই না দিচ্ছে।

ভেলাডিহির কাছারিবাড়ি এলাকার প্রায় সব ঠাঁই খোঁজাখুঁজি করা হলো। না, কামিয়া জট্টু কোথাও নেই। দেখা গেল, রঘুবাবুর ঘরের ভিতরেও কেউ নেই, কাঁচা বাঁশের খাটিয়ার নীচে একটা কম্বলের টুকরোর ওপর একটা বিড়াল ঘুমিয়ে রয়েছে। ঘরের দাওয়ার ওপরেও কেউ নেই। জট্টুর মকাইয়ের ঝুড়ির মধ্যে খুব শুকনো তিন-চারটে সিড়িঙ্গে মকাই পড়ে রয়েছে। চেঁচিয়ে ওঠে নন্দু—কী আশ্চর্যের কথা, খেজুর পাতার সেই ছেঁড়া চাটাইও নেই, যেটা গায়ে জড়িয়ে দাওয়ার ওপর শুয়ে ও ঘুমিয়ে পড়ে থাকতো, বেচারা জট্টু।

চেঁচিয়ে ওঠে লালজিয়া। আরে, এই তো এখানে শুয়ে রয়েছে জট্টু। ছেঁড়া চাটাই গায়ে জড়িয়ে একেবারে নিরেট ঘুম ঘুমিয়ে নিচ্ছে ছেলেটা।

নিরেট ঘুম। কথাটার মানে কি? সবাই এগিয়ে যেয়ে দেখতে পায়, হরতকীর গাদার একপাশে শুয়ে রয়েছে, ঘুমিয়ে আছে কামিয়া ছেলে জট্টু। আর, কয়েকটা ছোট-ছোট-মরা বেলেমাছ জট্টুর মুখের কাছে মাটির ওপর পড়ে আছে। জট্টুর মুখ থেকে লালা গড়িয়ে মাটি ভিজিয়ে দিয়েছে।

মরে রয়েছে জট্টু। রঘুবাবুর মুখের দিকে কটমট করে তাকায় আর চেঁচিয়ে ওঠে রামতনু। —স্পষ্ট করে সত্যি করে বলুন, জট্টু মরলো কেন?

হেসে ফেলেন রঘুবাবু।—এত দুঃখের মধ্যেও আপনার কথা শুনে হেসে ফেলতে হচ্ছে। আমাকে নয়, ভগবানকে জিজ্ঞেসা করুন, কেন মরলো।

আবার হেসে ফেলেন রঘুবাবু।—মরা জট্টুর মুখের কাছে এই সব মাছ এল কোথা থেকে, কে পাঠালো? আমার তো ভাবতে বেশ ভয় করছে আবার মজাও লাগছে।

নন্দু বলে—আমি জানি, এই মাছ কোথা থেকে এসেছে, কে দিয়ে গিয়েছে?

রঘুবাবু—কে?

নন্দুর দুই চোখ ছলছল করে—যে আত্মা জট্টুকে বাঁচিয়ে রাখতে চেয়েছিল, সে।

—কে সে?

রামতনু বলে—সে আপনার মতো একটা মানুষ নয়, সে হলো একটা অমানুষ প্রাণী, একটা সাদা বক, যার মাংস খাওয়ার জন্য আপনার পেটে রাক্ষুসে ক্ষুধা জ্বলছে।

হো হো করে হাসতে থাকেন রঘুবাবু।—আপনারা কেউই তো এখন গাঁজা খাননি, তবে এরকমের কথা বলছেন কেন? বক বাঁচিয়ে রাখতে চাইবে মানুষকে? বক কি মানুষের কুটুম? বক কি দ্বারভাঙ্গার শিশিরবাবুর মতো পাকা ডাক্তার? বক কি বুঝে ফেলেছিল যে, জট্টুর বুকের সর্দি বসে গিয়েছে?

রামতনু—কী বললেন? ছেলেটার বুকে সর্দি বসে গিয়েছিল?

—হতে পারে।

—আমার সন্দেহ, ছেলেটার নিউমোনিয়া হয়েছিল।

রামতনু—হতে পারে। ভগবান জানেন।

টুপ করে একটা শব্দ হয়। কী অদ্ভুত কাণ্ড। মরা জট্টুর বুকের ওপর একটা জ্যান্ত লেঠা মাছ টুপ করে পড়েছে আর ছটফট করছে।

এ কী? এ কী? গাছ থেকে মাছ ঝরে পড়লো কেন?

সবাই যেন একসঙ্গে আশ্চর্য হয়ে আর চোখ তুলে গাছের মাথার দিকে তাকায়। সেই মুহূর্তে একটা ধবধবে সাদা মায়ার ছবির মতো, একটা সাদা বক গাছের ডাল ছেড়ে দিয়ে উড়ে যায়। সকাল বেলার সোনালী রোদের আভা সাদা বকের পাখনা দুটোর ওপর কী চমৎকারই না একটা রূপের জলুস ঢেলে দিয়েছে।

রামতনু বলে—এইবার দেখলেন তো, বুঝলেন তো, জট্টুকে কে মাছ খাইয়ে বাঁচিয়ে রাখতে চেয়েছিল।

মুখের চেহারা যতদূর সাধ্যি বিশ্রী ও বিকৃত করে জবাব দেন রঘুবাবু—হ্যাঁ বুঝেছি, বসুধৈব কুটুম্ বকম্, চাণক্য যা বলেছেন তাই সত্যি। থামুন, এবার আর মিথ্যে তর্ক করবেন না।

রামতনু—না, আর তর্ক করবো না। কিন্তু থানাতে ডায়রী করাবো, আপনি জন্তুকে না খাইয়ে খাইয়ে আর মারধর করে মেরে ফেলেছেন।

রঘুবাবুর মাথাটা থরথর করে কেঁপে ওঠে। —এরকম একটা মিথ্যে নালিশ করলে আমার তো সর্বনাশ হয়ে যেতে পারে। আমার কালাপানি শাস্তি হলে আপনার মতো দয়ালু মানুষ কি খুশি হবে?

রামতনু—হবে, সবচেয়ে বেশি খুশি হবে কে জানেন?

—কে?

—ওই সাদা বকটা।

## মিঠুয়া জঙ্গলের সবই মিষ্টি

এই জঙ্গলটার নাম, মিঠুয়া। যেমন নামে, তেমনই রূপেও মিষ্টি।

আরও বলতে হয়, জঙ্গলটাকে শুনতেও মিষ্টি। তার মানে, এত বেশি পাখি এবং তাদের কলরবের এত মিষ্টি স্বর অন্য কোন জঙ্গলের বাতাসে বাজে না। মিঠুয়া জঙ্গলের ভিতরে যেমন পিয়াল গাছের ভিড়, তেমনই শিমূল পলাশ আকাশনিম আর অর্জুনের ভিড়। গাছে ফুল ধরলে মিঠুয়া জঙ্গলের রূপ খুলে যায়, বড়ই মিষ্টি রূপ। ঠাকুরসাহেবদের সম্পত্তি এই মিঠুয়া জঙ্গলের ভিতরে তসীল কাছারির দাওয়ার ওপর বসে জঙ্গলের মিষ্টি চেহারা দেখে দেখে আর হরেক রকমের পাখির মিষ্টি কাকলি শুনে শুনে রামতনুর মনে সত্যিই একটা মিষ্টি স্বাদের আবেশ থম্‌থম্‌ করে। মনে মনে স্বীকার করে রামতনু, তসীলের কাজে মিঠুয়াতে বদলি হয়ে এসে ভালই হয়েছে। আগে বেশ সন্দেহ হয়েছিল, রামগড়ের মত একটা শহুরে জায়গার খুব কাছের এই মিঠুয়া জঙ্গলে শহুরে হৈ-হুল্লোড়ের আনাগোনার দৌরাত্ম্যে ছায়াময় শান্তি ও স্বস্তির প্রাণ নিশ্চয়ই সর্বক্ষণ ত্যক্ত-বিরক্ত হয়। কিন্তু না, তা নয়। মিঠুয়া জঙ্গলের শান্তি আর জঙ্গলের ভিতরে মিঠুয়া নামের ছোট্ট বস্তিটার শান্তি বিঘ্নিত করবার মত কোন দুরন্ত চঞ্চলতা চিৎকার করে কিংবা ধুলো উড়িয়ে রামগড় থেকে ছুটে আসে না।

দেখে জেনে আর শুনে খুশি হয় রামতনু। কাছারির ভাণ্ডারী যুগলবাবু সপরিবারে এই জঙ্গলের ভিতরে মিঠুয়া বস্তির একটি মাটির বাড়িতে বিশ বছর ধরে রয়েছেন। আর, ওই অর্জুন গাছের ভিড়ের ফাঁক দিয়ে যে মেটে দেয়ালের বাড়িটাকে দেখা যায়, যার মাথার ওপর খাপ্‌রার চাল, সে বাড়িতেও আজ ত্রিশ বছর ধরে সপরিবারে বাস করছেন ভরতবাবু। তাঁর ছেলে সাইকেলে চড়ে রোজই রামগড়ে যায়। কন্ট্রাক্টর গুপ্ত অ্যাণ্ড কোং, অর্থাৎ গুপ্ত কোম্পানী রামগড় এলাকায় সরকারী ঘর-বাড়ি কালভার্ট আর সড়ক তৈরি করবার যে-কাজ আজ প্রায় দশ বছর ধরে চলছে, সেই কাজেরই একজন তদারক মুহুরীবাবু, ভরতবাবুর ছেলে মনোহরকুমারের পঁচিশ বছর বয়সের চেহারাটাও বেশ মিষ্টি, অর্জুনের কাঁচা মঞ্জরির মত। ভরতবাবু অনেকদিন আগে এই জঙ্গলেরই একটা গাছের শিকড় যোগাড় করে নিয়ে গিয়ে ছোট ঠাকুরসাহেবের দশ বছরের হাঁপানি সারিয়ে

দিয়েছিলেন। উপকৃত ছোট ঠাকুরসাহেব ভরতবাবুকে এই মিঠুয়া জঙ্গলের তিন বিঘে জমি দান করে দিয়েছিলেন। তিন বিঘে জমিতে ভুট্টার ফলন যা হয়, তাই বেচে ভরতবাবুর পারিবারিক জীবনের খাওয়া-পরার দায় মোটামুটি মিটেই যায়। তার ওপর এই তিন বছর ধরে আরও একটা আয়ের সৌভাগ্য এসেছে। ছেলে মনোহরকুমারের চাকরি। ঠিকেদার গুপ্ত কোম্পানীর কাছে তদারকী মুহুরীর কাজ, মাইনে পঁচিশ টাকা।

মিঠুয়া জঙ্গলের বাইরের জগতের মানুষ হলেও এঁদের জীবন এই বিশ বছরের মধ্যে যেন জঙ্গলের ছায়ার স্নেহ পান করে করে মিষ্টি হয়ে গিয়েছে। পিয়ালের হাওয়া একটু উতলা হতেই দেখা যায়, ভাণ্ডারী যুগলবাবুর মেয়ের মিষ্টি মুখের হাসি আর এলোচুল দুই উতলা হয়ে উঠেছে। তসীলদার রামতনুর কাছে মন খুলে যুগলবাবু তাঁর দুশ্চিন্তার একটা কথা এরই মধ্যে বলে ফেলেছেন—আমার এই মেয়ের বিয়ে হবে কেমন করে?

রামতনু—কেন, বিয়ের খরচ যোগাবার মত টাকা-পয়সা কি...

যুগলবাবু—না, রামতনুবাবু। টাকার অভাব আছে বটে, তবু সেটা খুব বড় একটা সমস্যা নয়। সমস্যা হল, আমার মেয়ে এই বিমলার স্বভাবটা। ওর বয়স এখন বিশ বছর, তবু বেশি বয়সটাও কোন সমস্যা নয়। সমস্যা হল, মেয়েটা এই জঙ্গলের বাইরের কোন আলো-ছায়া আর জল-বাতাসকে সহ্যই করতে পারে না। গিরিডিতে ওর মামার বাড়িতে গিয়ে একটা সপ্তাহও টিকে থাকতে পারে না বিমলা। সর্বদা ভয়-ভয় ভাব, সামান্য একটা আওয়াজ শুনলেই চমকে ওঠে। ক্ষিদে হয় না, খেতে পারে না। মামী আশ্চর্য হয়ে কোন কথা জিজ্ঞেসা করলে কেঁদে ফেলে। এই এক মিঠুয়া জঙ্গল ছাড়া পৃথিবীতে অন্য কোথাও কোনও সুখ-শান্তি নেই, কোন মায়া-মমতা নেই, এই রকম একটা বিশ্বাস যেন ওর প্রাণেরই ভিতরে শক্ত হয়ে বসে আছে। আমারও সত্যি বড় ভয় করে, রামতনুবাবু। যদি পাটনা, গয়া, রাঁচির কোন পাত্রের সঙ্গে ওর বিয়ে দিয়ে দিই, তবে শ্বশুরবাড়িতে গিয়ে দশটা দিনও বোধ হয় বেঁচে থাকবে না আমার মেয়ে, মরেই যাবে।

যুগলবাবু চোখ মুছে নিয়ে একটা হাঁফ ছাড়লেন, আর, সঙ্গে সঙ্গে উঠে দাঁড়ালেন, চেঁচিয়ে উঠলেন—ওকী, ওকী, ওকী!

দেখতে পায় রামতনু, যুগলবাবু তাঁর মাটির বাড়ির একটা একচালা ঘরের মাথাটার দিকে অপলক চোখে তাকিয়ে কী যেন দেখছেন।

রামতনু—কী ব্যাপার, ভাণ্ডারীজী?

যুগলবাবুর গলার স্বরে যেন একটা উতলা বিস্ময়ে আবেগে কাঁপতে থাকে। যুগলবাবু বলেন—আমি যে চোখে দেখেও বিশ্বাস করতে পারছি না, রামতনুবাবু।

রামতনুবাবু—কী দেখছেন?

যুগলবাবু—ওই যে দেখছেন, আমার বাড়ির ওই একচালা ঘরটার মাথার উপর আমগাছের একটা ডাল এলিয়ে পড়ে রয়েছে, সেখানে যত হাবিজাবি কাঠ কাঠি কঞ্চি আর ছেঁড়া চটের টুকরো ও ছেঁড়া ঝাঁটার জঞ্জাল দিয়ে তৈরি একটা পাখির বাসা দেখতে পাচ্ছেন কি?

রামতনু—হ্যাঁ।

যুগলবাবু—ওটা নীলকণ্ঠ পাখির বাসা। বিশ বছরের মধ্যে আমি এই বাসাটাকে কখনও শূন্য

হয়ে থাকতে দেখিনি। এক নীলকণ্ঠ গিয়েছে তো অন্য নীলকণ্ঠ এসেছে। শুনলেন তো কী বিশ্রী কর্কশ স্বরে ডাক দিয়ে নীলকণ্ঠটা উড়ে গেল।

রামতনু—না, শুনতে পাইনি।

যুগলবাবুর দুই চোখের বিস্ময় এবারে জ্বলজ্বল করে। গলার স্বর কর্কশ হলে হবে কি? নীলকণ্ঠ হল মহাদেবের ইচ্ছার দূত। বেশ বড় রকমের একটা সৌভাগ্যের শুভযোগ আসন্ন হলে তবেই নীলকণ্ঠ উড়ে গিয়ে অনেক উঁচু আকাশে চক্কর দিয়ে ঘুরতে আর ভাসতে থাকে। ওটা একটা লক্ষণ, জানিয়ে দেয় নীলকণ্ঠ, আসছে, আসছে শীগগিরই একটা শুভ ঘটনা ঘটবে।

যুগলবাবুর দুই বিস্ময়ভরা চোখ আবার ভিজে গিয়ে চিকচিক করে—আমি তো আশা একরকম ছেড়েই দিয়েছিলাম রামতনুবাবু। কখনও ভাবিনি যে, আমাদের ওই নীলকণ্ঠ কখনও উড়ে গিয়ে উঁচু আকাশে ভাসবে।...ওই ওই দেখুন রামতনুবাবু, নীলকণ্ঠ কত উঁচু আকাশে উঠে আমাদের এই মিঠুয়া জঙ্গলের মাথার ওপর ভাসছে আর পাক দিয়ে উড়ছে।

রামতনু—হ্যাঁ, তাই তো দেখছি।

যুগলবাবু—না, এইবার একটা শুভ সৌভাগ্যের ব্যাপার না হয়ে যায় না।

## দুই

শুভ সৌভাগ্য বলতে কী বলছেন ও কী বোঝাতে চাইছেন যুগলবাবু, সেটা খুব স্পষ্ট না করে হোক, একটু অস্পষ্ট করেই বুঝতে পারে রামতনু। এইবার ও এতদিনে তাঁর মেয়ে বিমলার বিয়ে ভালয়-ভালয় হয়ে যাবে, এই তাঁর বিশ্বাস। উঁচু আকাশে উড়ে উড়ে নীলকণ্ঠটা এই বিশ্বাসেরই বিলক্ষণ সংকেত যুগলবাবুকে জানিয়ে দিয়েছে।

মিঠুয়া জঙ্গলের পাখির জীবনের চমৎকার এক সমারোহের দৃশ্য দেখে আর মুগ্ধ হয়ে রামতনুর মনের চিন্তাতেও যেন মিষ্টি রকমের কলরব মাঝে মাঝে বেজে ওঠে। তার মধ্যে বাংলার প্রফেসর সেই চারুবাবুর গলার স্বর শুনতে পায় রামতনু। পাখিরা আমাদের এই পার্থিব জীবনের রূপ ও প্রকৃতির মধ্যে যেন একটি পুণ্যময় বিস্ময়। কোটি বছর আগে গম্ভীর পৃথিবীর গম্ভীর বাতাসে প্রথম মিষ্টি শব্দ সঞ্চারিত করেছিল, যে তারই নাম পাখি। এটা বোধ হয় মহা-মহা প্রকৃতিবিজ্ঞানী মহাশয়েরাও স্বীকার করবেন। কিন্তু আমি যদি বলি, পাখিরাই ডেকে-ডেকে সূর্যোদয় ঘটায় তবে কি খুব ভুল কথা বলা হবে?

সেদিন রামতনুই চারুবাবুকে পাল্টা প্রশ্ন করেছিল—কিন্তু একথা বললে কি খুব একটা সত্যি কথা বলা হবে?

চারুবাবু হেসেছিলেন—তোমাদের বিচারবুদ্ধিতে যা বলে তাই তোমরা বিশ্বাস কর। কিন্তু আমিও হোরাশিওদের কাছে এই কথা জোর গলায় বলব যে, স্বর্গে-মর্ত্যে এমন অনেক সত্য কাজ করছে, যার পরিচয় তোমাদের দার্শনিক বিজ্ঞতার পক্ষে স্বপ্নেও দেখা সম্ভব নয়। বৈজ্ঞানিকের পক্ষেও সম্ভব নয়।

আজ এখন মিঠুয়া জঙ্গলের ভিতরে কাছারিবাড়ির দাওয়ার ওপর বসে প্রফেসর চারুবাবুকে আর ওইরকম প্রশ্ন করতে রামতনুর মনটা একটুও উৎসাহ বোধ করে না। রামতনুর মনে বরং

অন্য একটা প্রশ্ন মুখর হয়ে বাজতে থাকে। বাইবেলের এ যুগে কি সলোমোনের মত দ্বিতীয় কোন জ্ঞানীর আবির্ভাব সম্ভব নয়, যিনি পাখির ভাষা বুঝতে পারেন? এই যে সকাল থেকে সন্ধ্যা পর্যন্ত জঙ্গলের বাতাসে নানা রূপের নানা পাখির কলরবের গীতালি বাজতে থাকে, তার মধ্যে কি কোন ভাষা নেই? তার মধ্যেও কি সুখ-দুঃখ ও আনন্দের কোন বার্তা নেই? থাকতে পারে। রামতনুর মুগ্ধ মনের গভীরে এই বিশ্বাসের গুঞ্জন চলতে থাকে। প্রফেসর চারুবাবুর দার্শনিক ধারণা যদি সত্য হয়, তবে এটাও সত্য যে পাখিদের ভাষা আছে। আর ভাণ্ডারী যুগলবাবু নীলকণ্ঠ পাখির যে গল্প শোনালেন, তার মধ্যে কিছু সত্য যদি থেকে থাকে, তবে তো বিশ্বাস করতেই হয় যে, পাখিরা তাদের নিজেদের ইচ্ছার গুণে ঘটনা তৈরি করতে পারে। চারুবাবু যেমন বলতেন, পাখিরা জেগে উঠে আর ডাক দিয়ে ভোরের আকাশে আলো জাগিয়ে তোলে। ভোরের আকাশে আলো জাগে বলে পাখিরা জেগে ওঠে, এটা প্রাকৃতিক নিয়মের আসল সত্য না হতেও পারে।

কিন্তু কই, নীলকণ্ঠ উড়ে গিয়ে উঁচু আকাশে ভেসে বেড়াবার পর তো অনেকগুলি দিন পার হয়ে গেল। আগন্তুক শুভ ঘটনার কোন মূর্তি তো দেখতে পাওয়া গেল না।

রামতনুর চিন্তাগুলিকে চমকে দিয়ে সত্যিই এক আগন্তুকের মূর্তি কাছারিবাড়ির বারান্দাতে উঠে হেসে ফেলে আর কথা বলে—আমি মিঠুয়া জঙ্গলের সব বাঁশের ঝাড় কিনে নিয়েছি। আপনাদের মালিক ঠাকুরসাহেবদের দপ্তরে টাকা জমা দিয়েছি, মোট দেড় হাজার টাকা। খবরটা পেয়েছেন নিশ্চয়?

রামতনু—হ্যাঁ পেয়েছি। বড় কম টাকায় অনেক বেশি দামের জিনিস আপনি বাগিয়ে ফেলেছেন।

আগন্তুক বেশ বিরক্ত হয়ে কথা বলে—সেটা তো আপনার বিচারের বিষয় নয়।

রামতনু—যা-ই হোক। আমার এখন কর্তব্য, আপনার থাকবার মতো একটা ঘরের ব্যবস্থা করা।

আগন্তুক—একটা বড় ঘরের ব্যবস্থা করবেন। আমি আছি, আমার সঙ্গে একজন চাকরও আছে। তাছাড়া আমার বাঁশের হিসেব রাখবার জন্য একজন সরকারবাবুও আছে।

আগন্তুক এই ব্যক্তির নাম, পরেশনাথ। বেশ ফর্সা ও বেশ তেজী চেহারার মানুষ। বয়সও ত্রিশের বেশি নয় বলে মনে হয়। কাছারিবাড়ির লাগোয়া একটা বেশ বড় ঘরে আগন্তুক পরেশনাথের থাকবার ব্যবস্থা করে দেবার পর দুটি দিনও পার হয়নি, দেখে আশ্চর্য হয় রামতনু ভাণ্ডারী যুগলবাবুর বাড়ির কাছের পথে ঘুরে বেড়াচ্ছে পরেশনাথ। আর, ওদিকে যুগলবাবুর বাড়ির একটি ঘরের জানালার কছে দাঁড়িয়ে চুল বাঁধছে বিমলা। বিমলা যেন মুখ টিপে অদ্ভুত রকমের একটা মিষ্টি নরম হাসিকে দুই ঠোঁটের ওপর ছড়িয়ে দিয়েছে।

রামতনুর দুই চোখ থেকে সন্দেহের ছায়াটা হঠাৎ সরে গেল। কারণ বিমলার মুখের হাসির সত্যিকারের কারণটা বুঝতে পারা গেল। শুনতে পেয়েছে রামতনু, যুগলবাবুর স্ত্রী এসে ডাক দিয়েছেন—কীরে মেয়ে, হাসছিস কেন?

বিমলা—কোকিলগুলো কী সুন্দর ডাকছে মা।

ঠিকই, কী সুন্দর ডাকছে কোকিলগুলো। একটা দুটো নয়, মিঠুয়া জঙ্গলের অনেক কোকিল। কুহু! কুহু! কুহু! কী চমৎকার মিষ্টি স্বরের ডাক। জীবনে কত বার কত কোকিলেরই তো ডাক

শুনেছে রামতনু। কিন্তু সে ডাক আজকের এই মিঠুয়া জঙ্গলের কোকিলের ডাকের মতো বিহ্বল এক আবেগের বুক থেকে ঝরে-পড়া নিবিড় মধুরতার উৎসার নয়। কিন্তু জানালার দিকে দুই চোখের অপলক দৃষ্টি নিবদ্ধ করে রেখে ওই যে পরেশনাথ হাঁটাহাঁটি করছে সে কী শুনতে পেয়েছে বিমলার দুঃখের কথাগুলি? শুনতে পেলেও সে-কথার অর্থ কি বুঝতে পেরেছে?

না, কিছুই বুঝতে পারেনি। কারণ মিঠুয়া জঙ্গলের বিশ বছর বয়সের ওই মেয়ের প্রাণের স্বভাবটার কোন খবর রাখে না পরেশনাথ।

দেখতে পেয়ে বেশ বিরক্ত হয় রামতনু। এইবার একেবারে জানালার কাছে গিয়ে দাঁড়িয়েছে আর হাসছে পরেশনাথ। কিন্তু খোলা জানালার কাছে দাঁড়িয়ে থাকা বিমলার দুই চোখে যেমন কোন বিস্ময়ের জ্বলজ্বলে উদ্ভাস নেই, তেমনই কোন ভ্রূকুটিও নেই। বিমলা কি তবে এতদিন পরে একজন অচেনা আগন্তুককে...

নীলকণ্ঠ কি তবে এইরকম একটা ঘটনার সঙ্কেত জানাবার ইচ্ছায় উঁচু আকাশে উড়ে উড়ে ঘুরেছিল? এটা কি তবে একটা শুভযোগের ঘটনা? ভগবান জানেন।

হঠাৎ নিজের মনে হেসে ফেলে রামতনু। সরোজিনী নাইডুর একটা কবিতার কথা শোনাতে গিয়ে প্রফেসর চারুবাবু হেসে ফেলতেন। সেই হাসির ছবিটাকে যেন চোখে দেখতে পাচ্ছে রামতনু। সরোজিনী নাইডুর সেই ইংরেজী কবিতাটা বলছে : নদীর সবুজ চরের একটি নিরালাতে চাঁপা গাছের ডালে ডালে কুঁড়ি ধরেছে। আর, সেই চাঁপা গাছেরই একটি ডালে বসে কোয়েল ডাকছে—লিরা লিরি! লিরা লিরি!

ফুঁপিয়ে হেসে উঠেছিলেন প্রফেসর চারুবাবু—কোকিলের গলাতে লিরা লিরি ডাক শুনতে হলে আমি মরেই যাব। এত চমৎকার ও মধুর কুহুরব যদি ইংরেজী স্টাইল ধরে লিরা-লিরি হয়ে যায়, তবে ও তাই শুনে একজন ভারতীয় মানুষের পক্ষে হেসে কেঁদে মরে যাওয়াই ভাল।

একটা সাইকেলের শব্দ বেজে ওঠে। ভরতবাবুর ছেলে মনোহরের সাইকেলের শব্দ। ভাণ্ডারী যুগলবাবু বলেছেন, প্রায়ই রামগড়ের একটা ওষুধের দোকান থেকে তাঁর জন্যে মাথাধরা সারাবার ট্যাবলেট কিনে এনে দেয় মনোহর। মনোহর আজ বোধহয় সেই ট্যাবলেট কিনে নিয়ে এসেছে।

মনোহরের সাইকেলের শব্দটাও কি মিঠুয়া জঙ্গলের কোকিলের ডাকের মতো মিষ্টি? তা না হলে দুই কান পেতে সাইকেলের শব্দটাকে শুনবে কেন বিমলা? সরে যায়নি, চলেও যায়নি পরেশনাথ। দেখে মনে হয়, সাইকেলের শব্দ শুনে পরেশনাথের দুই চোখে যেন একটা রুক্ষ বিরক্ত ভাব চমকে উঠেছে।

যুগলবাবু বাড়ির খাস দরজার দিকে এগিয়ে যায় পরেশনাথ। আর, বেশ রুক্ষ রকমের দৃষ্টি তুলে যার মুখের দিকে তাকায় সে হল ভরতবাবুর ছেলে মনোহর। ঠিকই, ওষুধ নিয়ে এসেছে মনোহর। এগিয়ে যেয়ে বাড়ির যে ঘরের ভিতরে ঢুকে কথা বলে মনোহর, সেই ঘরে বসে আছেন যুগলবাবু। দেখতে পায় পরেশনাথ, অন্য ঘরের ভিতর থেকে বের হয়ে এসে এই যুগলবাবুর গা ঘেঁষে দাঁড়িয়ে রইল বিমলা। দুই চোখ অপলক করে মনোহরের মুখের দিকে তাকিয়ে থাকে বিমলা। যুগলবাবুর স্ত্রী এসে যেন চাপা ধমকের সুরে কথা বলেন।

—তোর এখানে এসে দাঁড়াবার তো কোন দরকার নেই। যা, ভিতরে যা।

এই কদিনের মধ্যেই যুগলবাবুর বাড়ির অনেক কথা স্বয়ং যুগলবাবুই রামতনুকে শুনিয়ে দিয়েছেন—মেয়েটার বিশ বছর বয়স হয়েছে বটে, কিন্তু এই সামান্য কাণ্ডজ্ঞানও হয়নি যে, একজন অনাত্মীয় বাইরের ছেলে আমার কাছে যখন দাঁড়িয়ে থাকে, তখন ওর এসে সেখানে দাঁড়িয়ে থাকা উচিত নয়। তবু কিছুটা উচিত হত যদি মনোহরের সঙ্গে বিমলার বিয়ে দেওয়া সম্ভব হত। মনোহরের মতো ছেলেকে আমাদের পক্ষে তো অপছন্দ করবার কিছু নেই। মনোহরকে আমাদের সবারই খুব পছন্দ হয়। মনে হয়, আমাদের বিমলাও মনোহরকে বেশ পছন্দ করে।

রামতনু হাসে। হতে পারে। দুজনেই তো এই মিঠুয়া জঙ্গলের মতো মিষ্টি স্বভাব ও মিষ্টি চেহারার মানুষ।

যুগলবাবু—কিন্তু ভরতবাবুর মত উঁচু কায়েত তো আমার মত নীচু কায়েতের সঙ্গে কুটুম্বিতা করবেন না। কখ্খনো না। তাই আমার সব সময়ের চিন্তার মধ্যে এই উদ্বেগের জ্বালাটা লেগেই আছে। মেয়ের বিয়ে দেব কী করে? কোথায়? কার সঙ্গে?

রামতনু—কিন্তু এই পরেশনাথের সঙ্গে হতে পারে কি?

যুগলবাবু—হতে পারে বৈকি। পরেশনাথ ও আমরা একই জাতের মানুষ। কিন্তু হলে কি ভাল হবে? আপনি শুনেছেন কিনা, জানি না, আমি এরই মধ্যে শুনতে পেয়েছি। পরেশনাথের হিসেব সরকার বংশীলাল বলেছে যে, পরেশনাথ বিয়ে করেছিল। সেই বউ একদিন পরেশনাথের গালাগালি সহ্য করতে না পেরে আত্মহত্যা করে বসলো।

আতঙ্কিতের মত চেঁচিয়ে ওঠেন যুগলবাবু—তবে কি পরেশনাথের মত পাত্রের সঙ্গে আমার বিমলার বিয়ের চেষ্টা করতে হবে? হায় কপাল! নীলকণ্ঠ কি বিমলার জন্য এইরকম একটা শুভ পরিণাম ডেকে আনলো?

## তিন

ঝাঁকে ঝাঁকে বাঁশতিতিরের দল উড়ে চলে যাচ্ছে। দেখে মনে হয়, টিয়ার ঝাঁক উড়ে যাচ্ছে। বুঝতে পারে রামতনু পরেশনাথের কারবারের কাজ খুব জোরে শুরু হয়ে গিয়েছে। রামগড় থেকে লোকজন নিয়ে এসে মিঠুয়া জঙ্গলের সব বাঁশঝাড় উজাড় করতে লেগে গিয়েছে পরেশনাথ। বাঁশতিতিরের ঝাঁক যেন মিঠুয়া জঙ্গলের বাতাসটাকেই সন্দেহ করে আর ভয় পেয়ে নীল আকাশের সুদূরের সবুজ বলয়ের দিকে উড়ে চলে যাচ্ছে।

পরেশনাথই এসে দাঁড়াল—বলুন কেমন আছেন রামতনুবাবু।

রামতনু—ভাল নই।

পরেশনাথ—কেন?

রামতনু—ওই যে বাঁশতিতিরের ঝাঁক ভয় পেয়ে আর জঙ্গলের মায়া ছেড়ে দিয়ে দূরের কোথাও উড়ে চলে যাচ্ছে, সেটা কারও চোখে ভাল লাগবার মত দৃশ্য নয়।

হেসে ওঠে পরেশনাথ—ওঃ হো..তাই বলুন। বাঁশঝাড় উজাড় করে কেটে নিলে বাঁশতিতিরই যে উড়ে চলে যাবে রামতনুবাবু। গর্তের সজারু তো উড়ে যাবে না।

রামতনু—আপনার এই কথাটা শুনতে আরও খারাপ লাগছে।

পরেশনাথ—ব্যস্ ব্যস্ রামতনুবাবু, বাঁশতিতিরের জন্য মায়া করে কেঁদে ফেলবেন না। যেতে দিন, যেতে দিন।

রামতনু—কী যেতে দেব?

পরেশনাথ—এই সব পাখি-টাখি দূর হয়ে গেলেই ভাল। শুনুন তবে, আজ দশদিন হল এই মিঠুয়াতে এসেছি। এই দশ দিনের মধ্যে অন্তত পঞ্চাশবার পাখির দল আমার ঘরে ঢুকে উৎপাত করেছে। আটা ছাতু ভুট্টা, সবই কিছু-না-কিছু নিয়ে পালিয়েছে। কী আশ্চর্য, দু'তিন রকমের পাখি নয়। কত রকমের চেহারার কত জাতেরই না পাখি। আমি ভাবছি, জন্মেজয় যেমন সাপ ধ্বংস করবার জন্য যজ্ঞ করেছিলেন, তেমনই তিনি যদি পাখি ধ্বংস করাবার যজ্ঞ করতেন, তবে—

রামতনু—থামুন মশাই। বাজে কথা আর বাড়াবেন না।

পরেশনাথ—বেশ তো, তবে একটা কাজের কথা শুনুন।

রামতনু—বলুন।

পরেশনাথ—আপনাদের ভাণ্ডারী যুগলবাবুর মেয়ে তো দেখতে বেশ ভালই। তা ছাড়া...

হঠাৎ যুগলবাবু এসে খুব খুশির স্বরে চেঁচিয়ে ওঠেন—শুনতে পাচ্ছেন তো?

রামতনু—হ্যাঁ, একটা পাখি। যেন কী একটা কথা বলে ডাকছে।

যুগলবাবু—কী আশ্চর্য, আজ সেই কোন্ সকালে পাখিটা এসে ডাকাডাকি শুরু করেছে। আমার ঘরের আঙিনার চারদিকের যত আম চালতে আর কদম গাছের এ-ডাল থেকে সে-ডালে উড়ে উড়ে বসছে আর ডাক ছাড়ছে, কুটুম আয়! কুটুম আয়! শুনতে পাচ্ছেন তো তসীলদারজী?

রামতনু—হ্যাঁ, শুনছি।

পরেশনাথ কোন কথা না বললেও তার চোখমুখের ভঙ্গী দেখে বোঝা যায়, সে-ও শুনতে পেয়েছে। ডেকেই চলেছে পাখিটা—কুটুম আয়, কুটুম আয়।

যুগলবাবু যেন শুভ আশার একটা সংকেত দেখতে পেয়েছেন, তাই অমন উৎফুল্ল হয়ে হাসছেন—ওটার নাম কুটুম পাখি।

পরেশনাথ যেন তার দুই বিরক্ত চোখের ভ্রূকুটিকে সামলে দেবার চেষ্টায় হাসতে থাকে। জিজ্ঞাসা করে—কুটুম পাখি ডেকেছে তো কী হয়েছে? মিঠুয়া জঙ্গলের মাথার ওপর রসগোল্লার বৃষ্টি ঝরে পড়বে?

রামতনু হাসে—না; কুটুম পাখি ডাকছে বলে যুগলবাবুর বাড়িতে সত্যিই কোন কুটুমের আগমন হবেই হবে। কিংবা কুটুমের আগমন হবে বলে বুঝতে পেরে পাখিটা ডাকছে।

পরেশনাথ—বাঃ, আপনাকে মস্ত বড় এক জ্ঞানী মানুষ বলে মনে হচ্ছে।

উৎফুল্ল যুগলবাবু চলে গেলেন। বিষণ্ণ পরেশনাথও চলে গেল। আর, যুগলবাবুর জন্যে একটা মায়ার ভাব ব্যাকুল হয়ে রামতনুর মনের কামনায় বাজতে থাকে—আসুক আসুক, বেচারা যুগলবাবুর বাড়িতে কুটুমের আগমন হোক। কুটুম পাখির বিচারবুদ্ধির গল্পটা সত্যি হোক বা মিথ্যে হোক।

বিকালে সূর্য যখন বেশ লাল হয়ে মিঠুয়া জঙ্গলের পিয়াল শিমূল আর অর্জুনের মাথায় রঙীন আলোর আভা মাখিয়ে দিয়েছে, ঠিক তখন পরেশনাথ এসে ডাকতে থাকে— রামতনুবাবু, দেখুন তো ওরা কারা যুগলবাবুর বাড়িতে ঢুকছে।

দেখতে পায় রামতনু, সত্যি তো, যুগলবাবুর কুটুম হতে পারেন কিংবা হবেন এমনতর কয়েকজন আগন্তুক যুগলবাবুর বাড়ির দরজার কাছে দাঁড়িয়ে আছেন। তার মধ্যে একজনকে চিনতে পারা যায়। তিনি হলেন মনোহরের বাবা ভরতবাবু।

পরেশনাথ—ওদের কাউকে আপনি চেনেন কি?

রামতনু—একজনকে চিনি। ওই যে বুড়ো ভদ্রলোক দাঁড়িয়ে আছেন আর হাসলেন উনি এখানকারই লোক মনোহরের বাবা ভরতবাবু।

পরেশনাথ—মনোহর আবার কে?

রামতনু—ওই যে সাইকেল চড়ে রোজই রামগড়ে যায়, সেই হলো মনোহর।

পরেশনাথের শক্তপোক্ত চেহারাটা যেন হঠাৎ একটা জ্বালার ছোঁয়া লেগে ছটফটিয়ে ওঠে। দাঁতে দাঁত ঘষে কথা বলে পরেশনাথ—ওই যে লোকটা মাঝে মাঝে এসে যুগলবাবুর বাড়ির একেবারে ভিতরে ঢুকে পড়ে, মুখটা যার মেয়েছেলের মুখের মত দেখতে, যে ব্যাটা রামগড়ে গিয়ে ঠিকাদার গুপ্ত কোম্পানীর তদারক মুহুরীর কাজ করে পঁচিশ টাকা মাইনে পায় সে ব্যাটারই নাম বুঝি মনোহর?

রামতনু—হ্যাঁ, কিন্তু আপনি এত বেশি রাগ করে কথা বলছেন কেন?

কোন কথা না বলে, দুঃসহ একটা আক্রোশের মূর্তি ধরে তখনই চলে গেল পরেশনাথ।

আর সন্ধ্যা হতেই উৎফুল্ল যুগলবাবু একেবারে বুকভরা খুশির উল্লাস নিয়ে ছুটে আসেন—কুটুম পাখির ডাক খুব সার্থক হয়েছে রামতনুবাবু। ভরতবাবু নিজেই প্রস্তাব করেছেন, আমার বিমলার সঙ্গে তিনি তাঁর ছেলে মনোহরের বিয়ে দিতে চান। তিনি একেবারে স্পষ্ট করে বললেন, তিনি জাতের বাধা আর মানবেন না। তাঁর মতে, তিনি উঁচু কায়েত নন আর আমরাও নীচু কায়েত নই। আমি ভেবে আশ্চর্য হচ্ছি রামতনুবাবু, কী করে ভরতবাবুর মত একরোখা জাতগর্বুটে মানুষ একেবারে বদলে গেলেন।

শুভ সংবাদটা জানিয়ে দিয়েই চলে গেলেন যুগলবাবু। রামতনুর মনে একটা বিস্ময়ের প্রশ্ন পাখির মিষ্টি স্বরের মত শব্দ করে বাজতে থাকে—মিঠুয়া জঙ্গলের সেই কোকিলডাকা বিকালের আলো ও বাতাসের বিহুল প্রাণের ইচ্ছেটাই কি জয়ী হয়েছে? ভরতবাবুর মনের এতদিনের জাতমার্কা গর্বের তেতো বাধাটা কোকিলডাকা সেই বৈকালী বাতাসের মিষ্টি আবেশের ছোঁয়া লেগে সত্যিই কি একেবারে মিষ্টি হয়ে গলে গিয়েছে?

কিন্তু সাতটা দিন পার না হতেই বুঝতে পারে রামতনু, পাখির ডাকের সব সঙ্কেত মিথ্যে হয়েছে, ব্যর্থ হয়েছে। যুগলবাবু খুব বিষণ্ণ ও খুব হতাশ হয়েছেন। একটা বেনামী চিঠিকে হাতে করে নিয়ে এসে রামতনুর চোখের সামনে রেখে দিলেন। বেনামী চিঠিটা বলছে, খুব সাবধান যুগলবাবু, ভরতবাবুর ছেলে মনোহরের সঙ্গে বিয়ে দেবার আগে একবার খোঁজ করে দেখবেন, মনোহরের শরীরে টিবি রোগের মত কোন ক্ষয়রোগ আছে কিনা।

যুগলবাবু চলে যাবার কিছুক্ষণ পরে ভরতবাবু এসে বেশ করুণ স্বরে কথা বলে—আপনার কাছ থেকে একটা পরামর্শ পেতে চাই রামতনুবাবু। এই যে, এই দেখুন এই বেনামী চিঠির সব কথা বিশ্বাস করব কি করব না?

